পর্বতশ্রেণী, পর্বতমালা, গিরিশ্রেণী, গিরিমালা, শৈলশ্রেণী, শৈলরাজি, শৈলমালা, পর্বতাবলি, শৈলাবলি, গিরিক্রম।

উপত্যকা, অন্তর্দেশ, ভ্যালি ; গ্রস্তউপত্যকা।

পাহাড়তল, পাহাড়তলি, পর্বতপাদকূল, পাদশৈল, পর্বতপাদমূল, পর্বতমূল, প্রস্থদেশ, তরাই।

অধিত্যকা, টেবললান্ড, গণ্ডকূপ, সানু, সানুদেশ।

মালভূমি, সমমালভূমি। শৈলশিরা।

আগ্নেয়গিরি, অগ্নিপর্বত, অগ্নিগিরি, অগ্নিশৈল, আগ্নেয়পর্বত, ভলকানো ; সুপ্ত আগ্নেয়গিরি।

অগ্নিমুখ, জ্বালামুখ, ক্রেটার।

অগ্ন্যুৎপাত, অগ্ন্যুদ্গম, অগ্ন্যুদ্গার, অগ্নি-উদ্গিরণ, অগ্নিবর্ষণ, অগ্নিবৃষ্টি। লাভা, ম্যাগমা।

গিরিগহ্বর, গুহা, কন্দর, দরি, পর্বতগুহা, পর্বতকন্দর, গিরিগুহা, গিরিকন্দর, শৈলগহ্বর, শৈলকন্দর, পর্বতগহ্বর, শৈলগুহা, গিরিদরি, কটীর, কটীরক ; ফাটল [দ্র ৩৬৭]।

গিরিপথ, গিরিসংকট, গিরিবর্ত্ম [দ্র ৩১৩]।

পর্বতারোহণ, পর্বতাভিযান, মাউন্টেনিয়ারিং [দ্র ২৯১]।

[পৌরা·] কুলাচল, কুলপর্বত, কুলাদ্রি, অষ্টকুলাচল, [হিমালয় ; মহেন্দ্র ; মলয়, দক্ষিণাচল ; সহ্য ; শক্তিমান ; ঋক্ষ ; বিন্ধ্য ; পরিপাত্র, পরিযাত্র]। মৈনাক।

[পৌরা·] বর্ষপর্বত [হিমবান ; হেমকূট ; মেরু ; শ্বেত ; নীল ; শৃঙ্গবান]।

[ভারতের পাহাড়-পর্বত]

হিমালয়, নগরাজ, নগাধিরাজ, হিমশীর্ষ, শীতাদ্রি, নগেন্দ্র, নগপতি, নগাধিপ, পর্বতপতি, পর্বতরাট, পর্বতরাজ, শৈলেন্দ্র, শৈলরাজ, অচলপতি, অচলাধিপ, অদ্রীশ, অদ্রিরাজ, অদ্রিরাট, গিরীশ, গিরিরাজ, গিরীন্দ্র, উদগদ্রি, উত্তরাচল ; শিবালিক।

আরাবল্লী। পশ্চিমঘাট। কার্ডামন। পালনি। পূর্বঘাট। পালনিস। শেভরয়। জাতাভি। আন্নামালাই। হিন্দুকুশ। সুলেমান। খিরথর। কারাকোরাম। লাডাক। নীলগিরি। বিন্ধ্য। কাইমুর। সাতপুরা। মহাদেব। মহাকাল। রাজমহল। নামকিউ। পাতকোই। বারাইল। লুসাই। আরাকান। গারো। খাসিয়া। নাগা। পরেশনাথ।

**বিণ·** পার্বত্য, পাহাড়ি, পাহাড়িয়া, পার্বতীয়, পর্বতীয়, পার্বত।

শৈলজ, পর্বতজ, পর্বতজাত, গিরিজ, গিরিভূ, গিরিভব, অগজ, নগভূ, অদ্রিজ, অদ্রিভূ, গৈরিক।

পর্বতাশ্রয়ী, গিরিবাসী, পর্বতবাসী, পর্বতনিবাসী।

**বিণ·/বি·** পর্বতারোহী, পর্বতাভিযাত্রী, মাউন্টেনিয়ার।

## ২৯ বাতাস

**বি·** বাতাস (দে, ক), বায়ু, হাওয়া (ক, দে), পবন, সমীর, সমীরণ, অনিল, মরুৎ, মারুত, মারুত্ত, বাত, বায়, আশুগ, পবমান, সদাগতি, নভস্বান, নভঃশ্বাস, শব্দবহ, অগ্নিসখ, বহ্নিসখ, বহ্নিমিত্র, জগতায়ু, জগৎপ্রাণ, মাতরিশ্বা, জগদ্বল, গন্ধবহ, গন্ধবাহ।

বায়ুপ্রবাহ, বায়ুহিল্লোল, পবনহিল্লোল, বায়ুসঞ্চালন, বাতাস চলাচল, হাওয়া খেলা-, বায়ু নিঃসরণ ; ঝড় [দ্র ৩১]।

জলবায়ু ; স্থলবায়ু ; অয়নবায়ু ; প্রত্যয়নবায়ু ; মৌসুমিবায়ু ; গর্জনকারী চল্লিশা।

দখিনাবাতাস, দক্ষিণবাতাস, দক্ষিণপবন, দক্ষিণবায়ু, দখিনহাওয়া, দখিনবায়ু, দক্ষিণবায়, দক্ষিণানিল, দখিনসমীরণ, দক্ষিণ সমীর, দক্ষিণাপবন, দক্ষিণাবহ ; বসন্তপবন, বসন্তবাতাস, বসন্তবায় ; মলয়পবন, মলয়ানিল, মলয়বায়ু, মলয়বাতাস, মলয়সমীর, মলয়সমীরণ, মলয়মরুৎ, মলয়মারুত, মলয়বাত ; উত্তুরে হাওয়া, উত্তুরে বাতাস, উত্তরসমীর, হিমেল হাওয়া।

বাতাস করা-, বীজন, ব্যজন, পাখা করা-। পাখা, ব্যজনী, বিজনী ; হাতপাখা, বিউনি ; টানাপাখা, আলাবর্ত ; ফ্যান ; সিলিংফ্যান, টেবিল ফ্যান ; পেডেস্টাল ফ্যান ; চামর, বালধি [৫৮৪], বালব্যজন ; ধবিত্র ; হাপর, ব্লোয়ার ; কম্‌প্রেসার।

ফুঁ(দে), ফুঁক, ফুক, ফুৎকার, স্ফুৎকার, ফুকা-, ফুকন, ফোঁকা-, ফুকফুক(ক), ফুৎকৃতি, মুখমারুত ; ভুক ভুক(ক)।

হাওয়াকল, বাতচক্র, উইন্ডমিল, বায়ুঘরট্ট।

বায়ুমণ্ডল, বাতাবরণ, বায়ুস্তর, অন্তরীক্ষমণ্ডল, অ্যাটমস্ফিয়ার ; স্ট্র্যাটোস্ফিয়ার ; আয়নোস্ফিয়ার ; জীবমণ্ডল, বায়োস্ফিয়ার।

আবহাওয়া, আবহ, ওয়েদার ; জলবায়ু, জলহাওয়া, জলবাতাস [দ্র ৩০]।

বায়ুচাপ ; চাপমান যন্ত্র, ব্যারোমিটার।

বায়ুশকুন, ওয়েদারকক।

বায়ুদূষণ।

এয়ারকন্ডিশন, শীততাপনিয়ন্ত্রণ, শীতাতপনিয়ন্ত্রণ(ক)।

**বিণ·** বায়বীয়, বায়ব্য, বায়ব, বায়ুসম্বন্ধী ; বায়ুবৎ, বায়ুপ্রায়।

বীজিত, কৃতবীজন ; বীজ্য, ব্যজনযোগ্য। উপবীজ্যমান।

বায়ুপূর্ণ ; হাওয়াদার, হাওয়াযুক্ত।

বায়ুহীন, বায়ুশূন্য, নিবাত, নির্বাত, অবাত। গুমট।

বাতানুকূল, শীততাপনিয়ন্ত্রিত, শীতাতপনিয়ন্ত্রিত, এয়ারকন্ডিশন্‌ড।

## ৩০ আবহাওয়া

**বি·** আবহাওয়া [২৯], জলহাওয়া, জলবাতাস, আবহ, ওয়েদার। জলবায়ু, ক্লাইমেট।

আবহাওয়া বিজ্ঞান, আবহবিজ্ঞান, আবহবিদ্যা, মিটিওরোলজি।

বায়ুগতিবিদ্যা, বায়ুভূগোল, বায়ুমণ্ডলবিদ্যা।

আবহবার্তা, আবহসূচনা, আবহাওয়ার পূর্বাভাস, আবহসংকেত, ওয়েদার ফোরকাস্ট।

হাওয়া অফিস, আবহাওয়া দপ্তর।

**বিণ·/বি·** আবহাওয়াবিজ্ঞানী, আবহবিৎ, আবহবিদ্যাবিৎ, বায়ুমণ্ডলবিজ্ঞানী।

**বিণ·** বায়ুমণ্ডলীয় ; আবহাওয়া সংক্রান্ত।

## ৩১ ঝড়

ঝড়, ঝঞ্ঝা, ঝটিকা, বাত্যা, তুফান, ঝড়ি ; ঝঞ্ঝাবায়ু,

ঝঞ্ঝানিল, ঝঞ্ঝামারুত, ঝঞ্ঝাবাত, প্রভঞ্জন, বাত্যাবিক্ষোভ।

ঝড়ঝঞ্ঝা, ঝড়ঝাপটা, ঝড়ঝাঁটি ; ঝোড়ো বাতাস, ঝোড়ো হাওয়া।

দমকা বাতাস, ঝটকা, ঝাপটা।

ঝড়বৃষ্টি [দ্র ২০], ঝড়বাদল, ঝড়জল, বৃষ্টিমারুত, জলঝড়, বৃষ্টিবাত।

আঁধি, আন্ধি, আঁধিঝড়, ধূলিঝড়। লু।

তুষারঝড়, তুষারঝঞ্ঝা, হিমঝড় [দ্র ২৩]।

কালবৈশাখী, কালবোশেখি।

ঘূর্ণিঝড়, ঘূর্ণিবাত, ঘূর্ণি, ঘূর্ণিবাত্যা, ঘূর্ণিবায়ু, ঘূর্ণিবাতাস, ঘূর্ণবাত, ঘূর্ণবায়ু, আবর্তবাত্যা, বাতাবর্ত, বাত্যাবর্ত, চক্রবাত, বাতমণ্ডলী। ঝটিকাবর্ত, ঝঞ্ঝাবর্ত।

সাইক্লোন; হ্যারিকেন; টর্নাডো; টাইফুন; টেম্পেস্ট। জলস্তম্ভ।

মরুঝড়, মরুঝঞ্ঝা, সিরক্কো।

বিণ· ঝোড়ো, ঝটিকাবিক্ষুব্ধ, ঝটিকাসংক্ষুব্ধ, ঝঞ্ঝাক্ষুব্ধ, ঝঞ্ঝাবিক্ষুব্ধ।

ঝটিকাপূর্ণ, ঝটিকাসংকুল, ঝঞ্ঝাসমাকুল। বাত্যাপীড়িত, বাত্যাবিক্ষুব্ধ, বাতাহত, বায়ুতাড়িত, বাতান্দোলিত, বায়ুবিক্ষুব্ধ, ঝটিকাহত, ঝঞ্ঝাহত।

## ৩২ ভূমিকম্প

বি· ভূমিকম্প, ভূকম্পন, ভূকম্প, ভূমিকম্পন, ভূস্পন্দ, ভুঁইদোল, ভুঁইকাঁপ।

ভূমিচল, ভূমিচলন, ভূচাল, ভূচালা, ভুঁইচালি, পৃথিবীচলন, ক্ষিতিচলন।

ভূকম্পনবিদ্যা, সিসমোলজি।

ভূ-কম্পনিক, ভূকম্পনমাপক যন্ত্র, সিসমোগ্রাফ।

এপিসেন্টার, উপকেন্দ্র।

ভূমিকম্পবলয়, ভূকম্পবলয়।

## ৩৩ আলো

বি· আলো(ক), আলোক, আলা, নুর, লাইট।

জ্যোতি, প্রভা, আভা, দীপ্তি, দীধিতি, ভাস, সুভাস, আভাস, উদ্ভাস, উদ্দ্যোত, বিভা, দ্যুতি, প্রদীপ্তি, উদ্দীপিত, ভা, রোচিঃ, ভান, রুচি, ভাতি, বিদ্যোত, বিভাসা, প্রদ্যোত, নুরানি, রৌশন, রোশন, অগ্নিপ্রভা।

উদ্ভাসন [৯৮], সমুদ্ভাসন, প্রদীপন, দীপন, জ্বালানো-, প্রজ্বলন, প্রজ্বালন, উদ্দীপন, উচ্ছুসন, উজ্জ্বলন, উজ্জ্বলীকরণ, ধাঁধানো-, চোখধাঁধানো-, ঝলকানো-।

রশ্মি, কিরণ, ছটা, কর, অংশু, ময়ূখ, মরীচি, চন্দিম, গভস্তি, ধৃষ্ণি, ভাম। শিখা, শিষ। আলোকধারা, আলোকচ্ছটা, আলোকরশ্মি, অংশুমালা, অংশুজাল, কিরণমালা, ময়ূখমালা।

স্ফুলিঙ্গ, ফুলকি [দ্র ৫৭১]।

সূর্যালোক [দ্র৩৫]। চন্দ্রালোক [দ্র ৩৬]। দিবসালোক [দ্র ৩৫]।

তারার আলো, নক্ষত্রালোক, জ্যোতিষ্কালোক।

বিদ্যুতালোক [৫৭৫], বিদ্যুৎপ্রভা, বিদ্যুৎচমক, বিদ্যুৎ চমকানো-, বজ্রালোক, সৌদামিনী, তড়িৎপ্রকাশ, তড়িতালোক, বিদ্যুদ্দীপ্তি, বিদ্যুৎঝলক, অচিরপ্রভা। বজ্রাগ্নি [দ্র ১৯]।

আলেয়া, আলেয়ার আলো।

ঊষালোক [দ্র ৩৫]। সন্ধ্যালোক, প্রদোষালোক, গোধূলিপ্রভা ; আলো-আঁধারি [দ্র ৩৭]।

ঔজ্জ্বল্য, উজ্জ্বলতা, উদ্দীপ্তি, জেল্লা, জলুস, জৌলুস, ঝলক, ঝলকানি, ঝলকা, ঝলা-, চাকচিক্য, চেকনাই, চকমকানি, চমক, রোশনি, খোলতাই, পালিশ [দ্র ৪৭৪], ঝলমলানি, ফিনিক, ঝিলিক(দে, মারা-), ঝিলকানি, ঝিকমিক(ক), ঝিকঝিক(ক), ঝিকিমিকি, ঝিলিমিলি, চিকমিক(ক), চিকমিকানি, চকমক(ক)।

স্পষ্টতা, স্ফুটতা, স্বচ্ছতা [দ্র ৪৮৮], পরিস্ফুটতা, সুস্পষ্টতা, স্ফুটন, পরিস্ফুটন, ফোটা-, ফুটে ওঠা-, প্রকাশ(হ, পা)।

প্রদীপ, বাতি, পিদিম, পিদ্দিম, দীপ, দীপিকা, দিয়াড়ি, দিয়া, শামা, চেরাগ, দেউটি, জ্বলদ্-বর্তি, বর্তি, বর্তিকা, বর্তিক, গৃহমণি, তমোঘ্ন; কুপি, টেমি, লম্ফ, ডিবে; লণ্ঠন, হ্যারিকেন; শেজ, শেজবাতি, দেওয়ালগিরি; মোম, মোমবাতি, ক্যান্ডেল। সলিতা, সলতে, পলিতা, পলতে, পিঞ্জুল।

দীপশিখা, সংবর্তিকা, সংবর্তি ; দীপালোক, প্রদীপালোক, দীপের আলো, প্রদীপের আলো।

পঞ্চপ্রদীপ, আরাত্রিক প্রদীপ; সন্ধ্যাপ্রদীপ, সন্ধ্যাদীপ, সাঁঝের বাতি, সান্ধ্যদীপ, সেঁজুতি, সাঁজবাতি, সাঁজা, আকাশপ্রদীপ, আকাশদীপ, আকাশদিউটি।

দীপাধার, দীপগাছা, পিলসুজ, গাছা, দেরকো, বাতিদান, দিয়াদান, শামাদান, দীপপাত্র, দীপঝাড়, দীপপাদপ, দীপবৃক্ষ।

ঝাড়, ঝাড়বাতি, ঝাড়লণ্ঠন, বেলোয়ারিঝাড়, আলোধারা, শ্যান্ডেলিয়ার।

গ্যাসবাতি, গ্যাসপট, গ্যাসের আলো। হ্যাজাক, পেট্রোম্যাক্স, ডে-লাইট। মশাল।

বিজলীবাতি, ইলেকট্রিক লাইট ; বাল্ব, ল্যাম্প ; টাংস্টেন ল্যাম্প ; মারকারিভেপার ল্যাম্প ; টিউবলাইট। নিওনলাইট ; ফ্লুরেসেন্টলাইট ; ভেপারল্যাম্প ; হ্যালোজেনল্যাম্প।

টর্চ, টর্চলাইট, টর্চবাতি।

সার্চলাইট ; হেডলাইট ; সাইডলাইট ; ব্যাকলাইট, টেললাইট ; ল্যান্ডিংলাইট।

ফ্ল্যাশ, ফ্ল্যাশলাইট, ফ্ল্যাশবাল্ব ; ইলেকট্রনিক ফ্ল্যাশ।

ফ্লাডলাইট, ওয়াশলাইট ; স্পটলাইট ; ফুটলাইট।

আলোকসম্পাত, আলোকনির্দেশ, রশ্মিপাত, কিরণসম্পাত, কিরণপাত।

আলোকসংকেত। আলোকস্তম্ভ, বাতিঘর, লাইটহাউস।

আলোকরশ্মি, আলোকতরঙ্গ। রঞ্জনরশ্মি, এক্স্ রে। অতিবেগুনি রশ্মি, আলট্রাভায়লেট রে, বেগনিপাড়ের আলো ; ইনফ্রারেড রে, অবলোহিত রশ্মি, লালউজানি আলো। তেজস্ক্রিয়তা।

আলোকবিজ্ঞান ; অপটিকস্, দৃষ্টিবিজ্ঞান।

আলোকসজ্জা, রোশনাই, দীপসজ্জা, আলোবাহার, দীপবাহার; দীপাবলি, দীপালি, দীপান্বিতা, দেওয়ালি, দিওয়ালি, দীপোৎসব; দীপমালা, দীপশ্রেণী, দীপশৃঙ্খলা।

**বিণ·** আলোকিত(ক), আলোময়, আলোকময়, আলোকোজ্জ্বল, আলোঝলমল, আলোকপূর্ণ; প্রজ্বালিত, জ্বালিত।

জ্যোতির্ময়, জ্যোতিঃপূর্ণ, জ্যোতিষ্মান, জ্যোতিরাত্মা, আলোকবিশিষ্ট, প্রভাযুক্ত, আভাসমান, আভাস্বর, দীপ্তিময়, দ্যুতিময়, দ্যুতিমান, দীপ্তিমান, দ্যুতিশীল, দেদীপ্যমান, দ্যোতমান, তেজোরূপ, তেজোময়, জাজ্বল্যমান, প্রভাময়, প্রভাবান, আভাময়, বিভ্রাজ, প্রদ্যুতিত, প্রধূপিত, দীপ্র, দীপ্যমান, রোচমান।

দীপ্ত, প্রদীপ্ত, ভাস্বর, উদ্ভাসিত(ক), সমুদ্ভাসিত, প্রভান্বিত, ভাসিত(ক), ভাসী, বিভাসিত(ক), ভাত, দীপিত, উদ্দীপিত, উজ্জ্বলিত, ঝলকিত, রুংশিত, প্রজ্বলিত, প্রতিকাশ, ভাসুর।

উজ্জ্বল, দীপ্তিযুক্ত, প্রোজ্জ্বল, সমুজ্জ্বল, সুপ্রভ, অত্যুজ্জ্বল, দীপ্তোজ্জ্বল, উজল; জেল্লাদার, চিকচিকে, চকচকে, ঝকঝকে, ঝকমকে, ঝিকঝিকে, ঝলমলে, জ্বলজ্বলে, চোখঝলসানো-, ঝিলমিলে, ঝিকমিকে, জলুসদার, চমকদার।

অগ্নিপ্রভ, অনলপ্রভ, অনলোজ্জ্বল।

স্বচ্ছ [দ্র ৪৮৮], স্পষ্ট, সুস্পষ্ট, স্ফুট, পরিস্ফুট, প্রকাশিত; স্ফুটিত, স্পষ্টীকৃত।

কিরণময়, কিরণমণ্ডিত, অংশুময়, অংশুল, অংশুমৎ, ছটাযুক্ত, ছটাপূর্ণ।

উদ্ভাসক, উদ্দীপক, প্রদীপক, দীপ্তিকারক, প্রকাশক, দীপক; প্রজ্বালক।

বিদ্যুতালোকিত।

তেজস্ক্রিয়, রেডিও অ্যাকটিভ।

**বিণ·/বি·** বাতিবাহক; মশালচি।

### ৩৪ আলোকবিচ্ছুরণ

**বি·** বিচ্ছুরণ; বিকিরণ, বিক্ষেপ, ছড়ানো-; প্রতিফলন, প্রতিবিম্বন, পরাবর্তন, প্রতিবিম্বপাত, রিফ্লেকশন; প্রতিসরণ, সরণ, রিফ্র্যাকশন।

বিম্ব, প্রতিবিম্ব [২৫৭], প্রতিচ্ছায়, প্রতিকায়, ছায়া, প্রতিরূপ, প্রতিকৃতি, প্রতিমূর্তি, প্রতিরূপক, অনুবিম্ব, আভাতি।

বাস্তববিম্ব। অলীকবিম্ব। প্রচ্ছায়া [দ্র ৩৭]।

রামধনু, ইন্দ্রধনু, রামধনুক, বড়ধনু, শক্রধনু, ইন্দ্রচাপ, মেঘধনু, সুরধনু, রেইনবো।

আয়না, আরশি, দর্পণ, মুকুর, আদর্শিকা, ছায়াগ্রহ, মণ্ডলক, মন্দর, আত্মদর্শ, কর্কর, শিসা, কর্ফর।

আতশকাচ, আতশিকাচ; সূর্যকান্ত, সূর্যমণি, লেনস, অর্কাশ্ম, অর্কোপল।

চশমা [৬৪ ৩], পরকলা, উপনেত্র, প্রতিচক্ষু, উপচক্ষু, উপাক্ষ; গ্লাস; সানগ্লাস, গগল্‌স; কনট্যাক্ট লেন্‌স। ঠুলি।

দূরবীন, দূরবীক্ষণ, টেলিস্কোপ; বাইনাকুলার, ফিল্ডগ্লাস, অপেরাগ্লাস, অক্ষিকাচ।

অণুবীক্ষণযন্ত্র, মাইক্রোস্কোপ।

**বিণ·** বিচ্ছুরিত, বিক্ষিপ্ত, বিকীর্ণ; প্রতিফলিত, প্রতিবিম্বিত, বিম্বাগত, বিম্বিত, জাতবিম্ব, প্রতিসরিত, সরিত, প্রতিসৃত।

প্রতিফলক, পরাবর্তক, রিফ্লেকটার।

### ৩৫ রৌদ্র

**বি·** রৌদ্র, রোদ, রোদ্দুর, ধুপ, আতপ, রৌদ্রালোক, সূর্যালোক, সৌরকর, ভানুকর, রৌদ্ররাগ, সূর্যকিরণ, সূর্যরশ্মি, রবিকর, রবিকিরণ, রবিরশ্মি, মিহিরকিরণ।

সূর্যতাপ, সৌরতাপ, রৌদ্রতাপ, রোদতাপ, তপনতাপ, তপনতাপন।

ঝাঁঝাঁ রোদ্দুর, ঠাঠাপড়া রোদ্দুর, গনগনে রোদ, চড়া রোদ, কাঠফাটা রোদ, খর রৌদ্র, প্রখর রৌদ্র, প্রখর তপনতাপ।

উষালোক, ভোরের আলো, প্রভাতকিরণ, প্রত্যূষালোক, প্রভাতরাগ, প্রভাতরশ্মি।

দিনের আলো, দিবালোক, দিবসালোক; সন্ধ্যালোক, প্রদোষালোক [৩৩], সন্ধ্যারাগ, সাঁঝের আলো, অস্তরাগ, পড়ন্ত রোদ।

রোদ ওঠা-, রোদ হওয়া-; রোদের মুখ দেখা-; রোদ চড়া-, রোদ বাড়া-।

রোদ পড়া-, রোদ চলে যাওয়া-, রোদ যাওয়া-।

রোদ পোহানো-, সূর্যস্নান(ক), রৌদ্রস্নান, আতপস্নান, রৌদ্রসেবন(ক); রোদে দেওয়া-, রোদে মেলা-, রোদ্দুরে দেওয়া-, শুকোতে দেওয়া-। রোদে পোড়া-, রোদে ভাজা হওয়া-।

**বিণ·** রৌদ্রালোকিত, রৌদ্রোজ্জ্বল, রৌদ্রকরোজ্জ্বল, সূর্যকরোজ্জ্বল, রোদঝলমলে, সূর্যস্নাত, সূর্যালোকিত।

রৌদ্রদগ্ধ, রোদে পোড়া; রৌদ্রপক্ব; রৌদ্রতপ্ত, সূর্যতপ্ত, রোদে ঝাঁঝাঁ।

ছায়াহীন, বিচ্ছায়, অচ্ছায়, ছায়াশূন্য।

### ৩৬ জ্যোৎস্না

**বি·** জ্যোৎস্না, চাঁদের আলো, জ্যোৎস্নালোক, শশীকর, চন্দ্রকিরণ, চন্দ্রালোক, চন্দ্রিকা, চন্দ্রিমা, চন্দ্রকর, চন্দ্রসুধা, চন্দ্রকান্তা, চন্দ্রাংশু, চন্দ্রাবলী, চন্দ্রাতপ, চন্দ্রজ্যোতি, চন্দ্রপ্রভা, চন্দ্ররশ্মি, কৌমুদী, দীপিকা, চাঁদনি, চাঁদিনী, চাঁদিমা, জোছনা, কৈরবী।

পূর্ণিমা, পূর্ণচন্দ্র, পূর্ণেন্দু, পূর্ণমাসী [দ্র ৬]; কোজাগর, কোজাগরী, কোজাগরী পূর্ণিমা, ভূতপূর্ণিমা; শারদ পূর্ণিমা; বৈশাখী পূর্ণিমা; শ্রাবণী পূর্ণিমা; ঝুলনপূর্ণিমা; দোলপূর্ণিমা, ফাগুনপূর্ণিমা; বুদ্ধপূর্ণিমা; রাসপূর্ণিমা।

জ্যোৎস্নারাত, চাঁদনিরাত।

শুক্লপক্ষ, সিতপক্ষ, সুদি।

চন্দ্রালোকিত, জ্যোৎস্নাস্নাত, চন্দ্ররাত, চন্দ্রালোকপ্লাবিত, জ্যোৎস্নাপ্লাবিত, জ্যোৎস্নাময়ী, চন্দ্রকরোদ্ভাসিত, কৌমুদীপ্রফুল্ল, কৌমুদীবিধৌত।

### ৩৭ অন্ধকার

**বি·** অন্ধকার, আঁধার, আঁধারি, তম, তমস, তমিস্র, তমিস্রা, তিমির, ধ্বান্ত, শর্বর, আলোকহীনতা, আলোকশূন্যতা, নভাক।

ঘোর অন্ধকার, নিবিড় অন্ধকার, নিবিড় আঁধার, ঘনান্ধকার, গাঢ় তিমির, অন্ধতমস, অন্ধতমিস্র, সন্তমস, গাঢ় অন্ধকার, নিবিড় তিমির, তিমিরপুঞ্জ, তমোরাশি, ঘুটঘুটে অন্ধকার, জমাট অন্ধকার, সূচীভেদ্য অন্ধকার, অন্ধকার ঘুটঘুট্টি।

অমা, অমাবস্যা, অমানিশি, অমানিশা, অমানিশীথ, অন্ধতামসী, অমারজনী [দ্র ১৬৯], নষ্টেন্দুকলা।

কালোশশী, কৃষ্ণচন্দ্র; কৃষ্ণপক্ষ, কৃষ্ণতিথি।

ছায়া, ছায়; প্রতিচ্ছায়া, প্রচ্ছায়া, প্রচ্ছায়; উপচ্ছায়া; তরুছায়া, তরুচ্ছায়, গাছের ছায়া, আওতা।

ছায়াতরু; ছায়ামণ্ডপ, ছায়াবিতান।

দীর্ঘছায়া; বাঁকাছায়া।

রৌদ্রাভাব, আতপচ্ছেদ, অনাতপ।

কম আলো, টিমটিমে আলো, অস্পষ্টালোক, ক্ষীণালোক।

নিষ্প্রভতা, অনুজ্জ্বলতা, অস্পষ্টতা, আবছায়া, আলো-আঁধারি, অস্বচ্ছতা [দ্র ৪৮৯]।

অন্ধকার জায়গা, অন্ধকার স্থান; অন্ধকূপ।

অন্ধকার নামা-, অন্ধকার ঘনানো-, আঁধার ঘনানো-; রাত্রিনামা-, রাত্রি [দ্র ১৬৯]।

**বিণ·** অন্ধকার, আঁধার, অন্ধকারময়, অন্ধকারাচ্ছন্ন, অন্ধকারাবৃত, অন্ধকারিত, সঞ্জাত অন্ধকার, ঘনান্ধকার, তামস, তমসাবৃত, তমসাচ্ছন্ন, তিমিরাবৃত, তিমিরাচ্ছন্ন, তিমিরময়, তমোযুক্ত, তমস্বান, তমস্বী, তিমির অবগুণ্ঠিত, তমোময়, অন্ধতমসাচ্ছন্ন, কৃষ্ণ; আঁধারঘেরা।

ঘুটঘুটে, ঘুরঘুট্টি; সূচীভেদ্য।

অদীপ, অপ্রদীপ, নিষ্প্রদীপ; ব্ল্যাক আউট।

অনালোকিত, নিরালোক, আলোহীন, আলোকহীন, আলোকবিহীন, আলোশূন্য; প্রভাহীন, দীপ্তিহীন, অনুজ্জ্বল, নিষ্প্রভ, অপ্রভ, অজ্যোতি, জ্যোতিহীন, জ্যোতিশূন্য, দীপ্তিহীন, নিষ্প্রতিভ, স্তিমিত, ম্লান; মিটমিটে, টিমটিমে, অস্পষ্ট, অস্ফুট, অপরিস্ফুট, ঝাপসা, স্পষ্টেতর; অর্ধপরিস্ফুট, ক্ষীণ, আবছা, আবছায়া, ছায়া-ছায়া, আলো-আঁধারি।

অরৌদ্র, রৌদ্রহীন, নিরাতপ, রোদহীন, ছায়াঘেরা, ছায়াচ্ছন্ন, ছায়াময়, ছায়াযুক্ত, ছায়াস্নিগ্ধ, ছায়াঘন, ছায়াসমাবৃত, একচ্ছায়।

**ক্রি-বিণ·** আঁধারে, অন্ধকারে, অন্ধ্রেরন্ধ্রে। ক্ষীণালোকে, অস্পষ্টালোকে।

### ৩৮ গাছ

**বি·** গাছ, বৃক্ষ, তরু, পাদপ, দ্রুম, পত্রী, স্কন্ধী, শাখী, বৃক, পল্লবী, বিটপী, বিরুদ, অটবী, অগচ্ছ, ভূপদ, অঙ্ঘ্রিপ, অংহ্রিপ; উদ্ভিদ, উদ্ভেদ; গাছলা, গাছপালা, গাছগাছালি, গাছ-গাছড়া; গাছালি, গাছড়া; মহীরুহ, উর্বীরুহ, ক্ষিতিরুহ, ভূরুহ, মহীজাত, মহাদ্রুম, বনস্পতি, তরুরাজ, তরুবর, দ্রুমরাজ, বৃক্ষশ্রেষ্ঠ, বানস্পত্য, নির্মুট, পর্ণখণ্ড।

গুল্ম, ক্ষুপ, ঝাড়, ঝোপ; ঝোপঝাড়, ঝোপ-জঙ্গল, আগাছা।

ছায়াতরু; তৃণদ্রুম।

লতা, লতিকা, ব্রততী, বীরুধ্, বল্লী, বল্লরী, বল্লর, লতানে গাছ; লতাতরু, তরুলতা, কুঞ্জলতা, লতাগুল্ম, লতাপাতা; বনলতা, বনলতিকা; উদ্যানলতা, উদ্যানলতিকা।

লতাবিতান, লতাকুঞ্জ, লতাগৃহ, লতাভবন, কুটঙ্গক, লতামণ্ডপ।

গাছতলা, তরুমূল, তরুতল, গাছের তলা, বৃক্ষতল, বৃক্ষমূল।

গাছের মাথা, বৃক্ষাগ্র, তরুশীর্ষ, প্রগ্রীব; মগডাল।

পরগাছা, বৃক্ষাদনী, তরুভুক্, তরুরুহা, তরুভুজ, অর্কিড, তরুরোহিণী, তরুস্থা, বন্দাক, বন্দা, জীবন্তিকা, পরপৃতগাছ।

দিব্যবৃক্ষ, দিব্যতরু, কল্পতরু, কল্পবৃক্ষ, কল্পদ্রুম।

উদ্ভিদবিদ্যা, উদ্ভিদবিজ্ঞান, বটানি।

উদ্ভিদজগৎ [দ্র ৫৩]।

**বিণ·** উদ্ভিজ্জ, উদ্ভিন্ন, বৃক্ষজাত, উদ্ভিদ্জাত, ঔদ্ভিজ্জ, ঔদ্ভিদ।

লতানে, লতায়িত, লতানো, লতানীয়া।

গাছভর্তি, একগাছ।

**বিণ·/বি·** গেছো, গাছুয়া, গাছুড়ে, গাছুড়িয়া।

পর্ণমোচী, পত্রত্যাগী; চিরহরিৎ; ওষধি, ফলপাকান্ত।

অপুষ্পক। সপুষ্পক।

উদ্ভিদবিজ্ঞানী।

### ৩৯ অঙ্কুর

**বি·** অঙ্কুর [৫৫], কল, কোঁড়, কোঁড়া, বীজাঙ্কুর, নবাঙ্কুর; চারা, চারাগাছ, প্ররোহ, সংরোহ, পুকি, তেউড়, গজ, মুকি, বৃক্ষক, অইন, কচিগাছ, গেঁজ।

পত্রাঙ্কুর, কচিপাতা, নতুনপাতা, নবপল্লব, নবপত্র, কিশলয়, মুকুল, তরুরাগ, মঞ্জরি, শীষ, বোল, বউল, পত্রোল্লাস, পত্রমঞ্জরি, কণিশ। পত্রোদ্গম; মুকুলোদ্গম।

কুঁড়ি [দ্র ৪১]। কলম(ক), জোড়কলম।

অঙ্কুরোদ্গম, অঙ্কুরোদয়, অঙ্কুরণ, অঙ্কুরোদ্ভব, চারা বেরনো-, গাছ বার হওয়া-, গজানো; বীজতলা।

**বিণ·** অঙ্কুরিত, উদ্ভিন্ন, প্ররোহিত, প্ররূঢ়; মুকুলিত, মঞ্জরিত, সঞ্জাতমঞ্জরি, কুসুমিত, বিকশিত, সঞ্জাত।

### ৪০ গাছের অংশ

৪০·১ কাণ্ড

**বি·** গুঁড়ি, কাণ্ড; ঝুরি, জটা, মূলের, শিফা। রলা।

**বিণ·** কাণ্ডজ।

৪০·২ শিকড়

**বি·** শিকড়, শেকড়, মূল, গোড়া, গোড়, জড়। কন্দ, বাল্ব, গেঁড়, এটিয়া। মূলত্র, মূলত্রাণ, মূলরোম। প্রধানমূল; গুচ্ছমূল।

**বিণ·** মূলীয়, মূলী; মূলজ, কন্দজ, কান্দ।

৪০·৩ শাখা

**বি·** শাখা, ডাল, ডালপালা, প্রশাখা, বিটপ, পালা, পল্লবাধার,

পল্লব, বৃক্ষশাখা, শাখাপ্রশাখা; কচা; কঞ্চি।
বাইল, বালদো।
আকর্ষ, আঁকশি, প্রতান।
বৃক্ষশিখর, গাছের মাথা; উঁচুডাল, মগডাল, শাখাগ্র, শৃঙ্গডাল, ঊর্ধ্বশাখা।
**বিণ·** শাখাপ্রসারী, প্রতানী, প্ররোহী। শাখ্য।

৪০·৪ পাতা

**বি·** পাতা, পত্র, পর্ণ, পল্লব, ফলক, ফলা, পাত, ছদ। অখণ্ডপত্র। কচিপাতা, নতুনপাতা, কিশলয়, নবপল্লব।
দল, পত্রমঞ্জরি, পত্রপল্লব, পত্রমুকুল।
শুকনোপাতা, শুষ্কপত্র; জীর্ণপাতা; ঝরাপাতা; পাতাঝরা-, পর্ণমোচন, পাতা ঝরানো-; পাতা ঝরার দিন; ঝরাপাতার দিন।
**বিণ·** পল্লবিত, পর্ণী, পর্ণযুক্ত, পত্রী, পত্রিণী, পত্রবহুল, পত্রবিশিষ্ট।
[**বিপ·**] পত্রহীন, নিষ্পত্র, ন্যাড়া; বিশাখ, অশাখ, শাখাহীন, বিদল, দলহীন, অদল।

৪০·৫ বল্কল।

**বি·** বল্কল, বাকল, ছাল, ত্বক, ~~লা, ছা~~।

৪০·৬ কাঁটা।

**বি·** কাঁটা, ক~~ক, কণ্ট, শল্য, তরুনখ, সূচী, চোঁচ।
কাঁটাগাছ।
**বিণ·** কাঁটাযুক্ত, কাঁটাওয়ালা, কণ্টকী, কণ্টকময়, কণ্টকাকীর্ণ, কণ্টকিত, কণ্টকাবৃত।

৪০·৭ কষ

**বি·** কষ, রস, নির্যাস, দুধ, ক্বাথ, স্যাপ বৃক্ষরস।
ধূপ, সর্জরস, শালনির্যাস, ধুনা; রজন; তার্পিন, সরলাঙ্গ, সরলদ্রব; রবার; হিং, হিঙ্গ, জাতুক।

## ৪১ ফুল

**বি·** ফুল, পুষ্প, কুসুম, প্রসূন, মঞ্জরি, পুষ্পক, সুমন, মণীবক।।
কুঁড়ি, কলিকা, কলি, কোরক, উৎকলিকা, কুটমল; মুকুল, বউল, বোল; কুসুমকলি, কুসুমকোরক, জালক।
ফোটা-, ফুল ফোটা-, পুষ্পোদ্গম।
দল, পাপড়ি, ফুলদল, পুষ্পপত্র।
বৃতি, বৃন্ত, টাটি; বোঁটা, পুষ্পবৃন্ত, প্রসববন্ধন, ডাঁটি, ডাঁটা, ডাঁট।
পরাগ, কেশর, রেণু, পুষ্পরেণু, কিঞ্জল, কিঞ্জল্ক, পুষ্পরজ।
গর্ভকেশর; পুংকেশর।
কুসুমকানন [দ্র ৪৬]।
ফুলের তোড়া, তোড়া, পুষ্পস্তবক, স্তবক, কুসুমস্তবক; পুষ্পক্ষেপণী, কুসুমদাম, পুষ্পদাম।
ফুলমালা, মালা, মালিকা, কুসুমমালিকা, পুষ্পহার, পুষ্পমাল্য, পুষ্পমালা, ফুলহার, ফুলডোর।
পুষ্পবৃষ্টি, কুসুমাসার।
ফুলতোলা-, পুষ্পচয়ন(ক), কুসুমচয়ন।
ফুলদানি, ফুলদান, গুলদান, গুলদস্তা; পুষ্পপাত্র, পুষ্পাধার। সাজি, পুষ্পকরণ্ডক।
পুষ্পসজ্জা, ফুলসাজানো-; ইকেবানা।
কুসুমশয্যা, ফুলশয্যা [৬১৭], পুষ্পশয়ন।
পুষ্পমধু [দ্র ১২১·৩]।
**বিণ·** পুষ্পিত, কুসুমিত, ফুলন্ত, ফুল্ল, সঞ্জাতপুষ্প, পুষ্পবান; ফুলেল, ফুলোল, ফুলল, ফুলো, ফুলি, ফুলা।
**বিণ·/বি·** মালাকার, পুষ্পব্যবসায়ী, পুষ্পলাবী, পুষ্পাজীব, পুষ্পাবচায়ী, পুষ্পজীবী, পৌষ্প; মালী [দ্র ৪৬]।

## ৪২ ফল

**বি·** ফল; ফলমূল, ফলপাকড়। বীজাধার।
কড়া, জালি; কুশি।
শস্য, ফসল [দ্র ৪৮]; শাঁস, সস্য।
ফলন, ফলধরা-, ফল হওয়া-, ফলোৎপত্তি, ফলোদয়, ফলোদ্গম, ফলনামা-, ফলাগম, ফলোৎপাদন; প্রসবন।
ফলবাগান, অরচার্ড।
**বিণ·** ফলন্ত, ফলবান, ফলবতী, ফলিনী, ফলবন্ত, ফলশালী, ফলনশীল [৪৭], ফলিত, ফলী।
ফলদ, ফলদায়ক, ফলোৎপাদক, ফলদায়ী।
শাঁসযুক্ত, সস্যল।
একফলা; দোফলা।
**বিণ·/বি·** ফলওয়ালা, ফলব্যবসায়ী, কুজড়া, ফলমূলবিক্রেতা।

## ৪৩ বীজ

**বি·** বীজ, বিছন, বীজক, রোহি, বেছন; বীচি, বিচি; আঁটি, আঁঠি, অষ্টি, অস্থি; কুশি, কষি, কোয়া, কোষ। কাঁইবিচি। বীজকোষ, বীজাধার, শুঁটি; বীজপত্র, ভ্রূণপত্র।
বীজবোনা- [দ্র ৪৭]।
**বিণ·** বীজপূর্ণ, বিজল, বিজাল, বিচাল, বিচিবিচি, বিচে, বীজী, বীজবান; এঁটে, আঁঠিয়া।
একবীজপত্রী; দ্বিবীজপত্রী।
[**বিপ·**] বীজহীন, নির্বীজ, অবীজ, অবীজক।

## ৪৪ বিবিধ গাছ

**ফুলগাছ: ফুল**

৪৪·১ পদ্ম, কমল, উৎপল, পঙ্কজ, কুমুদ, অব্জ, কৈরব, কুবল, কুবেল, অম্বুজ, অম্ভোজ, কহ্লার, কুবলয়, কুমুদী, শতদল, অরবিন্দ, নলিন, রাজীব, শ্রীপর্ণ, পুষ্কর, তামরস, নলিনী, সরোজ, সরসিজ, সরোরুহ, পুণ্ডরীক, সলিলজ, বিসপ্রসূন, বিসকুসুম, বিসজ, রাত্রিহাস, বায়ুর্ভব, কঞ্জ, নীরজ, ইন্দিরালয়, কুশেশয়; নীলপদ্ম, নীলোৎপল, নীলকমল, কালকঞ্জ, অসিতোৎপল, ইন্দিবর; লালপদ্ম, কোকনদ, রক্তপদ্ম, রক্তকুমুদ, রক্তোৎপল, রক্তকমল; শ্বেতপদ্ম, শ্বেতকমল, সিতাব্জ, সিতাম্ভোজ, কুচ্ছ।
শালুক; সুঁদি, নাল; শাপলা, পঙ্কশূরণ।
মৃণাল, বিস, নালীক, নলিনীরূহ, পদ্মনাল, পদ্মপলাশ, ক্রৌঞ্চাদন।
পদ্মপাতা, পদ্মপত্র, সরপত্রিকা। পদ্মফল, পদ্মবীজ।

মৃণালিনী,কমলিনী, পদ্মিনী, পুটকিনী, সরোজিনী।
৪৪·২ বেলফুল, বেলি, বেল, মল্লিকা, মল্লি, সিতপুষ্প; মোতিয়াবেলি।
৪৪·৩ শিউলি, শেফালি, শেফালিকা, রজনীহাস, নিশিপুষ্পা, ভূতকেশী।
৪৪·৪ চাঁপা, চম্পক, চম্প, দোলঙ্গ, কোবিদার; কনকচাঁপা, স্বর্ণচাঁপা, কাঁটালিচাঁপা, কাঠচাঁপা, শ্বেতচাঁপা; ভুঁইচাঁপা, দোলনচাঁপা; চাম্পেয়, হেমপুষ্পক, স্বর্ণপুষ্প, শীতলাচ্ছদ, সুভগ, ভৃঙ্গমোহী, শীতল, ভ্রমরাতিথি, সুরভি, দীপপুষ্প, স্থিরগন্ধ, অতিগন্ধ, স্থিরপুষ্প, পীতপুষ্প, হেমাহ্ব, সুকুমার, বনদীপ।
৪৪·৫ জবা, জবাকুসুম; পঞ্চমুখী জবা; সপ্তমুখী জবা; রক্তজবা; সাদাজবা, শ্বেতজবা; লঙ্কাজবা; ঝুমকোজবা; ওড়পুষ্প, জপা, অর্কপুষ্পী, অর্কপ্রিয়া, রাগপুষ্পী, প্রতিকা, হরিবল্লভা।
৪৪·৬ কদম, কদম্ব, কলম্ব, নীপ, কাদম্বা, অশোকারি। কাদম্ব।
৪৪·৭ করবী, করবীর, করুপি; রক্তকরবী; শ্বেতকরবী, শ্বেতকরুপি। গুপ্তবৃক্ষ।
৪৪·৮ কেয়া, কেতকী, কেতক, কেওড়া, ইন্দুকলিকা।
কেয়ানির্যাস, কেতকীনির্যাস। কেয়াকাঁদি।
৪৪·৯ চামেলি, মাধবিকা, মালতী, জাতিপুষ্প, কাপিশ।
৪৪·১০ মাধবীলতা, ভৃঙ্গপ্রিয়া, ভ্রমরোৎসব, মধুবহুলা।
৪৪·১১ গাঁদা, গেঁদা, গন্ধালি।
৪৪·১২ জুঁই, যূথিকা, যূথী।
৪৪·১৩ কাঞ্চন; শ্বেতকাঞ্চন; রক্তকাঞ্চন।
৪৪·১৪ কৃষ্ণকলি, কেষ্টকলি; সন্ধ্যামণি, সন্ধ্যামালতী।
৪৪·১৫ কৃষ্ণচূড়া, গুলমোহর; রাধাচূড়া।
৪৪·১৬ ঝিণ্টি, ঝাঁটি, ঝিণ্টিকা, কুরুবক।
৪৪·১৭ টগর, তগর, কাঠটগর, কাঠমল্লিকা; কাঠগোলাপ; নবমল্লিকা; বনমল্লিকা।
৪৪·১৮ হেনা, মেহেদি, মেহেন্দি, মেন্দি, মেন্ধী।
৪৪·১৯ কুরচি, কুটজ, কূটজ, গিরিমল্লিকা।
৪৪·২০ কলাবতী, ক্যানা, সর্বজয়া।
৪৪·২১ গোলাপ, গুলাব। গোলাবপাশ। গোলাপজল; গোলাবি, গুলাবি।
৪৪·২২ ধুতুরা, ধুতরা, ধুতরো, ধুস্তুর, ধুস্তুরী।
৪৪·২৩ সেঁউতি, সেঁওতি, সেবন্তী, সেমন্তী, শেবতী।
৪৪·২৪ মাদার, মন্দার, মান্দার, ডেউয়া, ডেহুয়া, ডেও, ডহু, লকুচ।
৪৪·২৫ দোপাটি, দ্বিপুটি।
৪৪·২৬ গুলঞ্চ, গুড় চী; অগ্নিমুখী; গোলকচাঁপা, অমৃতবল্লী।
৪৪·২৭ কুসুমফুল, কুসুম্ভ, কুঙ্কুম, অগ্নিশিখ।
৪৪·২৮ বাঁধুলি, বন্ধুক, বন্ধুজীব, বন্ধুলি, বন্ধুজীবক।
৪৪·২৯ পারুল, পাটলী।
৪৪·৩০ নাগকেশর, পুন্নাগ, নাগলিঙ্গম, কনকাহ্ব।
৪৪·৩১ পলাশ, কিংশুক, পলাশক, বিপর্ণক।
৪৪·৩২ পিউলি, পিঙ্গলী।
৪৪·৩৩ কুন্দ, কুঁদ।
৪৪·৩৪ মৃচকুন্দ, মুচুকুন্দ।
৪৪·৩৫ আকন্দ, অর্ক।
৪৪·৩৬ ঘেঁটু, ভাঁট, ভাণ্ডীর, ঘণ্টাকর্ণ।
৪৪·৩৭ হাসনুহানা, হাসনোহানা।
৪৪·৩৮ [অন্যান্য ফুল]: বকুল, শকক্রুম। রজনীগন্ধা। গন্ধরাজ। স্থলপদ্ম, স্থলরুহা, স্থলকমল, পুণ্ডরীয়ক, আরঢ়ী। কলকি, কলকে। দ্রোণ, দণ্ডকলস। নয়নতারা। রঙ্গন। সূর্যমুখী। চন্দ্রমল্লিকা, ক্রিসেনথিমাম। অপরাজিতা, অদ্রিকর্ণী, অশ্বখুরা। অতসী। কাঠমল্লিকা, মদয়ন্তী, বনমল্লিকা। কামিনী। মোরগঝুঁটি। অশ্বগন্ধা। ডালিয়া। জিনিয়া। পপি। লিলি। ক্যালেনডুলা। লাক্‌স্‌পার। ন্যাসটারসিয়াম। প্যানসি। ফ্লক্স। বেগেনিয়া।
[বাহারি গাছ] পাতাবাহার, ক্রোটন। স্বর্ণলতা। চন্দনকচু। বাগানবিলাস, বোগেনভেলিয়া।
[স্বর্গের ফুল] পারিজাত, মন্দার, পরিচ্ছত্রক, পারিভদ্র।

**ফল: ফলের গাছ**

৪৪·৩৯ আম, আম্র, রসাল, চূত, মাকন্দ, সহকার, আঁব; ফজলি; ল্যাংড়া; হিমসাগর; গোপালভোগ; বোম্বাই; আলফানসো; চৌসা; দশেরি; কোহিতুর; বড়সিঁদুরে; ভবানী চৌরস; রানী। আমচুর, আমশি, আম্রচুর, আমসত্ত্ব, আম্রাবর্ত, আমট। আমের শাখা, আম্রশাখা, আম্রপল্লব, সহকার শাখা। আমের মুকুল, কামায়ুধ।
৪৪·৪০ জাম, জম্বু; কাকজম্বু, বনজাম।
৪৪·৪১ কলা, কদলী, রম্ভা, কদলিকা, শিলীন্ধ্র, শিলীন্ধ্রা। মর্তমান, সবরি, চাটিম; মালভোগ, মর্ত্যভোগ; চাঁপাকলা, স্বর্ণফলা, স্বর্ণরম্ভা, চম্পক, চিনিচম্পা; মদনা, কানাইবাঁশি; সিঙ্গাপুরি; কাবুলি; বীজী, বিচে কলা; সয়া কলা; দয়াকলা; কাঁঠালিকলা, কাঠকলা, কাষ্ঠকদলী; পাহাড়িকলা, গিরিকদলী; সুবর্ণকদলী, স্বর্ণকদলী, কনককদলী; বনকদলী; কাবুলিকলা; কাঁচাকলা, আনাজিকলা।
কলাগাছ, কদলীবৃক্ষ, সারতরু, আয়তচ্ছদা, অংশুমৎফলা।
মোচা, কলার ফুল, কদলীপুষ্প; গর্ভমোচা। কলার কাঁদি, কলার ছড়া, ফেণী।
কলার তেউড়, তেড়, মুকি। থোড়, ভাদাল।
৪৪·৪২ কাঁঠাল, কাঁটাল, কণ্টকীফল, কণ্টকফল, পনস, ফলকণ্টক, কণ্টফল, কণ্টাফল, পূতফল; ইঁচড়, এঁচোড়; ভূতুড়ি, ভূশুড়ি, ভুতি, কাঁঠালের ভুতি। পানস।
৪৪·৪৩ শসা, ক্ষীরা, ক্ষীরিকা; পালাশসা; পাঁড়শসা; ভুঁইশসা। ফুটি, স্ফুটি, বাঙ্গি, কাঁকুড়। চিচিঙ্গা; বাখারি।
৪৪·৪৪ তরমুজ, তরম্বুজ, তরবুজা, তরমুজা, লতাপনস, নাটাম্র।
খরমুজ, খরবুজ, খরমুজা, খরবুজা।
৪৪·৪৫ আঙুর, দ্রাক্ষা, মৃদ্বীকা; দ্রাক্ষালতা, আঙুরলতা, প্রিয়াল। দ্রাক্ষাক্ষেত্র, আঙুরক্ষেত, দ্রাক্ষাবন, দ্রাক্ষাকুঞ্জ।
কিসমিস, মনাক্কা।
৪৪·৪৬ আপেল, সেও, সেব। আপেলবাগান, অরচার্ড।

৪৪·৪৭ কমলালেবু, কমলা, সান্তারা, নারঙ্গি, নারঙ্গা, নারঙ্গ, নাগরঙ্গ, সান্তোলা।
৪৪·৪৮ লেবু, নেবু, নিম্বু, নিম্বূক, মাতুলুঙ্গ।
বাতাবি, বাতাপি, জম্বুরা, জামির, জম্বীর, ছোলঙ্গ।
গোড়ালেবু; পাতিলেবু; ট্যাবালেবু, টাবালেবু; কাগজিলেবু; গন্ধরাজলেবু; শরবতিলেবু, শরবতি।
মুসুম্বি, মৌসাম্বি।
৪৪·৪৯ বেদানা, ডালিম, আনার, দাড়িম্ব, দাড়িম, কুচফল; আনারদানা; আনারকুলি।
৪৪·৫০ তাল, তালি; তালগাছ, মদাঢ্য। তমাল, নীলতাল। তালরস, তাড়ি। তালশাঁস।
৪৪·৫১ খেজুর, খর্জুর, খুর্মা, ছোহারা, ছোয়ারা, খোর্মা।
৪৪·৫২ আখরোট, অখরোট, আখোট, অক্ষোট, খোবানি, খুবানি।
৪৪·৫৩ বাদাম, চিনাবাদাম, মাটকলাই, নেত্রোপম, বাতাম্র, মুম্ফলি। পেস্তা, পেস্তাবাদাম; কাঠবাদাম; কাজুবাদাম, কেজুবাদাম।
৪৪·৫৪ জলপাই, কেশাম্র।
৪৪·৫৫ চালতে, চালিতা, কুসুমমধ্য।
৪৪·৫৬ আমড়া, আম্রাতক, আম্রাত, অম্রাত।
৪৪·৫৭ কত্‌বেল, কদবেল, কয়েদবেল, কয়েতবেল, কপিত্থ।
৪৪·৫৮ করঞ্জ, করমচা, করঞ্জা, করমর্দক, অঙ্গারমঞ্জী; ডহরকরঞ্জ, ডাককরমচা।
৪৪·৫৯ কুল, বদরীফল, বদর, বদরিকা, বড়্ই, কোলি; বনকুল, বনকোলি; টোপাকুল; নারকেলি কুল।
৪৪·৬০ পেয়ারা, পিয়ারা, আমরুদ, আঁজির, অঞ্জীর।
৪৪·৬১ পানিফল, পানফল, শৃঙ্গাটক, শৃঙ্গাটিকা, সিঙ্গাড়া।
৪৪·৬২ নারকেল, নারিকেল, ফলকেশর, শিরঃফল, পুটোদক; ঝুনো নারকেল, ঝুনো; ডাব; কচিডাব, নেয়াপাতি ডাব। দোমালা। ফোঁপরা, খোপরা।
৪৪·৬৩ লিচু।
৪৪·৬৪ আতা, সীতাফল, অকোট; নোনা।
৪৪·৬৫ সুপারি, সুপুরি, পূগ, গুবাক, কাণ্ডকার, গুয়া।
৪৪·৬৬ তেঁতুল, ইমলি, তিন্তিড়ি, তিন্তিলী, তিন্তিড়, তিন্তিড়ীক, শাকাম্ল; তেঁতুল গাছ, আম্লিকা, আম্লীকা, আম্লা, অম্লিকা, অত্যম্ল।
৪৪·৬৭ ম্যাস্তা, চুকাই, চুকোই, কুদ্রুম।
৪৪·৬৮ সফেদা, চিকু, সরিফা।
৪৪·৬৯ পেঁপে, পারীশফল।
৪৪·৭০ বেল, বিল্ব, শ্রীফল, মালুর, অতিমঙ্গল্য; ত্রিপত্র; বেলগাছ, শিবদ্রুম।
৪৪·৭১ কামরাঙ্গা, কর্মরঙ্গ।
৪৪·৭২ [অন্যান্য ফল]: আনারস। জামরুল। গোলাপজাম, রাজজম্বু। ট্যাপারি। নাশপাতি। ফলসা। বৈঁচি, বিকঙ্কত, বৈকঙ্কত, কণ্টপত্র। আমলকী, আমলক, আমলা, আমলাতি, অমলক, ধাত্রীফল, ধাত্রিকা; ভুঁইআমলা, ভূম্যালকী, অজটা। রিঠা, বেণীর। মেওয়া। আলুবোখরা। পিচ। নটকান।
ত্রিফলা, ফলত্রয়, [হরীতকী; বিভীতক; আমলকী]।

**তরিতরকারি**
৪৪·৭৩ লাউ, অলাবু, কদু, লাউকি, তুম্ব, তুম্বক, তুম্বি, পিণ্ডফল।
৪৪·৭৪ কুমড়ো, কুমড়া, কুষ্মাণ্ড, কাশীফল; মিষ্টিকুমড়ো, মিটকুমড়ো, গুড়কুমড়া, বিলাতি কুমড়ো, কর্কারু, চালকুমড়ো, ছাঁচিকুমড়ো; দেশীকুমড়ো।
৪৪·৭৫ মুলো, মূলা, কন্দমূল। বিট। গাজর। শালগম।
৪৪·৭৬ আলু, কন্দ। রাঙ্গাআলু, মিষ্টিআলু, শকরকন্দ, আলুকি। শাঁকালু, কেশুর, সর্বতিআলু, কশেরু। চুপড়িআলু, খামালু, বারাহীকন্দ; বচ।
৪৪·৭৭ ডুমুর, উদুম্বর, উড়ুম্বর, ডুম্বুর, খোকসা, অঞ্জির; যজ্ঞডুমুর, যাগডুমুর।
৪৪·৭৮ পেঁয়াজ, পিয়াজ, গৃঞ্জন, সুকন্দক, পলাণ্ডু; পেঁয়াজকলি।
রশুন, রসোন, মহাকন্দ, উগ্রগন্ধ।
৪৪·৭৯ কপি; ফুলকপি; বাঁধাকপি, বাঁধা। ওলকপি।
৪৪·৮০ করলা, করল্লা, উচ্ছে, কাণ্ডকটুক, কার্বেল্ল, কারিবেল্ল, কারবল্লী। কাঁকরোল।
৪৪·৮১ শিম, শিম্ব, শিম্বা, শিম্বি, শিম্বিকা; শিমলতা, কুসিম্বী; বিন; বরবটি, ব্রীহিভেদ।
৪৪·৮২ ধুঁধুল, ধুন্দুল, তরুই, রামতরুই, পরোল, ধুন্দল; ঝিঙে, ঝিঙা; চিচিঙ্গা।
৪৪·৮৩ পটোল, পটুক, পটু, পটোলিকা, পটোলী, পাণ্ডুফল; পলতা, পটোললতা, পটোলপাতা।
৪৪·৮৪ কুঁদরি, কুঁদরু, কুন্দরকী।
৪৪·৮৫ বেগুন, বৃন্তাক, বার্তাকু, বাতিঙ্গন, বার্তাকী, কণ্টানু, কটকিনী।
৪৪·৮৬ শজনে, শজিনাডাঁটা, শজিনা, শোভনক, শজনের খাড়া, শোভাঞ্জন, অক্ষীব, কাক্ষীব। নাজনে, নাজিনা।
৪৪·৮৭ ডাঁটা, ডাঁটাশাক, খাড়া, নলক, নলিকা; কাটোয়ার ডাঁটা।
৪৪·৮৮ টমাটো, বিলাতি বেগুন।
৪৪·৮৯ ঢ্যাড়স, ভিণ্ডি, ভিণ্ডিশ, টিণ্ডিশ, রামশিঙ্গা।
৪৪·৯০ কচু, কন্দ, কেচুক; ওল, শূরণ; বুনোওল, বনশূরণ, বনকন্দ; মান, মানকচু। পানিকচু। শোলাকচু। মুখিকচু। দলকচু। গাঁটিকচু। ঘেঁচু। কচুর লতি।
৪৪·৯১ পালং, পালংশাক, চীরতচ্ছদা, ছুরিকা; টকপালং।
৪৪·৯২ পুঁই, পূতিকা। পোতকী।
৪৪·৯৩ শাক, শাকপাতা, শাকসবজি।
বেথোশাক, বাথুয়াশাক, বাস্তুক, বস্তুক।
পাটশাক, পাটপাতা, পর্ণসি, নালতে, নালিতা, পট্টশাক, কোষ্টা। সুষনি, সুষুণী, তমালক, শিখী, সুনিষণ্ণক।
হেলেঞ্চা, হেলঞ্চ, হেলঞ্চী, হিঞ্চা, হিংচা, হিলমোচিকা।
কালকাসুন্দে।
ব্রাহ্মীশাক।
আমরুল।
নটে, কনকানটে, নটিয়া, কাঁটানটে, তণ্ডুলেরক।
গাঁদাল, গাঁধাল, গন্ধভাদাল, গন্ধভাদুলি।
কলমি, কলম্বী, কলম্বিকা, শতপর্বা।

পুদিনা, পূতনী, রোচনী।
লুণেশাক, লোণী।
পিড়িংশাক, পৃক্কা। গিমা।
৪৪·৯৪ চিরতা, চিরাতিক্ত, কাণ্ডতিক্ত, কিরাততিক্ত, অনার্যতিক্ত।
**মশলা**
৪৪·৯৫ এলাচ, এলাচি, এলা, এলীকা; ছোটএলাচ, ক্ষুদ্রৈলা; বড়এলাচ, ভদ্রেলা; এলালতা।
৪৪·৯৬ হলুদ, হলদি, হরিদ্রা; কাঁচাহলুদ, কর্চুর।
৪৪·৯৭ সরষে, সরিষা, সর্ষপ, রাই; শ্বেতসরিষা; কালোসরষে, কৃষ্ণক।
৪৪·৯৮ গোলমরিচ, কালিমরিচ, কালোমরিচ, শাকাঙ্গ; পিপুল, পিপ্পলী।
৪৪·৯৯ তেজপাতা, তেজপাত, তেজপত্র, তমালক, সুপত্র, গন্ধজাত, পাকরঞ্জন।
৪৪·১০০ জাফরান, কেশর, কেশরী।
৪৪·১০১ তিল; তিসি; মসিনা, মসনে।
৪৪·১০২ ধনে, ধনিয়া, ধন্যাক, ধান্যক, ধান্যাক।
৪৪·১০৩ লঙ্কা, মরিচ, উষণ; কাঁচালঙ্কা, ধানিলঙ্কা, আকাশিলঙ্কা; ঝালমরিচ; শুকনোলঙ্কা।
৪৪·১০৪ লবঙ্গ, লঙ্গ, লং, দেবকুসুম।
৪৪·১০৫ দারচিনি, দারুচিনি; কাবাবচিনি।
৪৪·১০৬ জিরে, জিরা, জীর, জীরক; শাদাজিরে, শা-জিরা, শ্বেতজিরক; কালোজিরে, কৃষ্ণজিরা।
৪৪·১০৭ মৌরি, মধুরিকা, শালেয়।
৪৪·১০৮ মেথি, মেথিকা, পীতবীজা।
৪৪·১০৯ পোস্ত, পোস্তদানা, খসবীজ; আফিমবীজ।
৪৪·১১০ যোয়ান, যমানী, যবানিকা, যবানী; বনযোয়ান, অজগন্ধা।
৪৪·১১১ রাঁধুনি, রাঁধনি, রান্ধনি, রন্ধনিকা, অজমোদা।
৪৪·১১২ জয়ত্রী, জয়িত্রী, জাতিপত্রিকা, জাতিকোষ, জাতিপত্র, জায়ফল, জাতি, জাতিফল।
৪৪·১১৩ আদা, আদ্রক, আর্দ্রক, শৃঙ্গবের, শুঁঠ, শুণ্ঠি, শুষ্কার্দ্র, অনূপজ; আমআদা, আমহলদি, আমহরিদ্রা।
৪৪·১১৪ পাঁচফোড়ন [মৌরি; মেথি; কালোজিরে; জোয়ান; রাঁধুনি, রন্ধনিকা, রন্ধনী,]। গরমমশলা, [দারুচিনি; লবঙ্গ; ছোট এলাচ]।
**দানাশস্য।**
৪৪·১১৫ ডাল, দাল, ডাইল, দাউল।
ছোলা, চণক, চানা, বুট। মটর; মটরশুঁটি, কড়াইশুঁটি, কলাইশুঁটি; ফুটকলাই। মুগ, খেরমুগ, খেবুয়া, মুদ্গ। মসুর, মসুর, মসুরি। কলাই, কড়াই, কলায়, খেঁড়ি, বিউলি; মাষকলাই; মাসকলাই, উড়শী; কুলখকলাই, কুলথি। খেসারি, খেসারিকলাই, তেওড়। অড়হর, অড়র, উরদ, উরত। মাড়ুয়া।
৪৪·১১৬ ধান, ধান্য, ব্রীহি, সতুষতণ্ডুল। শালিধান, আমন, আমক, আড়ই, হৈমন্তিক; ব্রীহিশ্রেষ্ঠ, আউস, ভাদুই, আশু, আশুধান্য, জলি, ব্রীহিধান্য; ষেটেধান, বোরো। উড়কি, উড়িধান, উড়ি, ঝরাধান; নীবার, তৃণধান্য, পাতনা; কুটা, কুড়া; শ্যামক, শ্যামাক। ধান্যপঞ্চক [শালি; ব্রীহি; শূক; শিম্বি; ক্ষুদ্র] বীজধান। উচ্চফলনশীল ধান।
ধানশীষ, ধানশীর্ষ, ধান্যশীর্ষক, ধান্যমঞ্জরি, ধানের ছড়া।
ধানক্ষেত, ধান্যক্ষেত্র। ধানিজমি। বীজতলা।
ধানকাটা-, ধান্যচ্ছেদন; ধানভানা-, ধানকাঁড়া-, সাঁটা-, সাটন। ধানবোনা- ।
ভানুরি, ভাননিয়া।
ধানমাড়া-, ধানসারা-, ধানসারী, উৎকার। ধানসিদ্ধ(ক)। তুষ, ধানের খোসা, ধান্যাস্থি, কুঁড়া, ভুসি। ধানের গোলা [দ্র ৪৮]। খড় [দ্র ৭১]।
**বিণ·** ধানি
**বি·** চাল, চাউল, তণ্ডুল, তাঁউল, তাঁড়ুল, ধানশস্য। সিদ্ধ। আতপ, আলো, আরুয়, আরোয়া, অক্ষত, আমান্ন, উষ্ণ, উষ্ণা। কাঁড়া-। আকাঁড়া। খুদ, খুদকুঁড়া। চালের গুঁড়ো; পিটুলি, পিটালি, পিষ্টতণ্ডুল, চালবাটা।
গোবিন্দভোগ; গোলাপসরু; কামিনী; কালোজিরে; বালাম; বাসমতী; দাদখানি; চামরমণি; দেরাদুনরাইস।
খোসাহীন, তুষহীন, নিস্তুষ।
৪৪·১১৭ গম, গোধূম, গেঁহু। আটা, ফেনকা। ময়দা, বুলময়দা, অপূপ্য; সুজি, সমীদ; দালিয়া।
৪৪·১১৮ যব, যবক, সিতশূক, পবিত্রধান্য; বার্লি; জই।
৪৪·১১৯ ভুট্টা, মক্কা, মকাই; বজরা, বর্জরী, বাজরা, জনার; জোয়ার, জনারি, জওয়ার, পবনাল।

**বৃক্ষ**
৪৪·১২০ অশ্বত্থ, অশথ, পিপুল, পিপ্পল, শুচিদ্রুম, ক্ষীরদ্রুম।
৪৪·১২১ বট, ন্যগ্রোধ, যক্ষতরু, শিফারুহ, মহাচ্ছায়; পাকুড়, পর্কটি; ভাণ্ডীর, প্লক্ষ।
৪৪·১২২ সেগুন, সাগুন, শাকবৃক্ষ, শাকতরু, টিক।
৪৪·১২৩ শিমুল, শাল্মলী, শাল্মল।
৪৪·১২৪ ছাতিম, সপ্তপর্ণী, সপ্তপর্ণ, সপ্তচ্ছদ, সপ্তপত্র, বিষমচ্ছদ, বহুপর্ণী।
৪৪·১২৫ গাব, তিন্দু, তিন্দুক; কেন্দুক, কেন্দু, কেন্দুর; তমাল।
৪৪·১২৬ শাল, সর্জ, অগ্নিবল্লভ; শালকোঁড়া; শালপাতা; শালনির্যাস, ধুনা।
৪৪·১২৭ গামার, গাম্ভারি, গাম্ভারিকা।
৪৪·১২৮ সোঁদাল, কর্ণিকার, রাজবৃক্ষ।
৪৪·১২৯ মহুয়া, মধুক, মৌ, মউল।
৪৪·১৩০ ভূর্জ, সুচর্মা, ভূর্জবৃক্ষ; ভূর্জপত্র।
৪৪·১৩১ শিশু, শিংশপা।
৪৪·১৩২ বক, বকফুল, কাকশীর্ষ।
৪৪·১৩৩ শমী, সাঁই; বাবলা; সাঁইবাবলা, অগ্নিগর্ভ, কাননারি।
৪৪·১৩৪ সুন্দরী, সুঁদরি, সুঁদুরি।
৪৪·১৩৫ শেওড়া, শাখোটক; আসশেওড়া।
৪৪·১৩৬ জিওল, জিঙ্গিনি, জিগর, জিগা, জিয়ল, জিউলি, কাশীমোল্লা, কাশল্মলী।
৪৪·১৩৭ পিটুলি, পিটলী, পিণ্ডার।

৪৪·১৩৮ নিম, নিম্ব, কাকফল, পারিভদ্রক, মহাতিক্তক, পিচুমর্দ ; ঘোড়ানিম, অগ্নিধমন।
৪৪·১৩৯ হরীতকী, হরতুকি, হত্তুকি, হরিড়া ; অভয়া, অমৃতা, পাচনী, হরড়া, বনতিক্ত, অব্যথা, পথ্যা, পূতনা, চেতকী, কায়স্থা, শিবা, বয়স্থা, শ্রেয়সী, জীবন্তী, বিজয়া, হৈমবতী, রোহিণী।
৪৪·১৪০ [অন্যান্য বৃক্ষ] : জাবুল, তিনিশ। অর্জুন, ককুভ। ইউক্যালিপটাস। মেহগিনি। গরান। গেঁউয়া। শিরীষ। হিন্তাল, হেঁতাল। দেবদারু, দেওদার, দেবকাষ্ঠ, ইন্দ্রদারু, মহাদারু, কাষ্ঠদারু, বরচন্দন। পিয়াল, প্রিয়াল, পীতসাল, পীতসালক, পিয়াসাল, প্রিয়সালক, রাজাদন। লোধ, লোধ্র, ভিলোল ; লোধ্ররেণু। হিজল, ইজ্জল, হিজ্জল, অম্বুজবৃক্ষ। ওক। সাইপ্রেস। উইলো। পপলার। চেস্টনাট। আবলুস। সিকোইয়া। সরল। পাইন। ঝাউ, পিচুল।

**তৃণ**

৪৪·১৪১ ঘাস, তৃণ, গুল্ম, শষ্প, গবাদন ; ঘাসপালা, তৃণদাম, তৃণরাশি ; দূর্বা, দর্ভ, দূর্বাদল ; মুজঘাস, মুঞ্জ, ভার্গবী। কচিঘাস, শাদ।

কুশ ; কাশ, কাশফুল, কেশে, কাশতৃণ, কশাড়, সিতপুষ্প ; ঈষিকা। মুথা, মুস্ত, মুস্তক।

শণ, শণগাছ ; শণতন্তু, শণসূত্র, শণের দড়ি ; শণের নুড়ি। উলু, উলুখড়, উলপ, উলুখাগড়া, উলুক, উলুপ, শপ্প, বল্বজ ; গোজিহ্বা, হেটোহুলি, অধঃপুষ্পী। বানীর, বেনা, কর্মমূল। চোরকাঁটা, চোরকাঁটকি, চোরপুষ্পী, ভাটুই।

**বিণ·** ঘাসেছাওয়া, ঘাসেঢাকা, তৃণাবৃত, তৃণাচ্ছাদিত, তৃণময়, তৃণপূর্ণ। শষ্পাবৃত। তার্ণ।

**বিণ·/বি·** ঘেসো, ঘেসুড়ে, ঘাসুড়িয়া, ঘাসুড়ে, ঘেসেড়া, ঘাসি।

৪৪·১৪২ বেত, বেতস, বেতসলতা, বেত্র, নিচুল, বঞ্জুল, বানীর, বানীরক, কুব্জিরন্ধ্র, বিদুল। শোলা ; ফুলশোলা ; কাঠশোলা।

শর, খাগ, নল, নলখাগড়া, খাগড়া, কাকেক্ষু, পোটগল।

হোগলা, হোগল, এরকা, ওগলা, গুন্দ্রমূলা।

৪৪·১৪৩ বাঁশ, বংশ, বেণু, শতপর্বা, সুপর্বা, রম্ভ, মস্কর, ধনুদ্রুম, কিলাটি। বাঁশবন, বাঁশঝাড়, বেণুবন, বাঁশড়া, বাঁশবাগান, তৃণদ্রুম।

কঞ্চি, কঞ্চিকা, বেণুশাখা। বাতা, বাখারি, চটা, চাঁচাড়ি। দরমা, চাটাই।

মুলি ; তলতা, কীচক ; মাকলা।

বংশাঙ্কুর, কোঁড়া, কোঁড়, কঠর।

**বিবিধ**

৪৪·১৪৪ শেওলা, শৈবাল, জলতৃণ, শেহালা, শেয়ালা, শিহালা, ভূকেশ, জলনীলিকা, জলনীলী, জলঘাস, জলকুন্তল, সলিলকুন্তল ; ঝাঁঝি ; পাতি। ছাতা, ছত্রাক, পুষ্পিকা, স্বেদশাক, ছাৎলা, ছ্যাৎলা।

মস ; ফার্ণ। শৈবালিত।

কাঠছাতা, কোঁড়ক ; ব্যাঙের ছাতা, শিলি, অতিচ্ছত্র।

৪৪·১৪৫ পানা, কচুরিপানা, দাম, বারিপর্ণী, কুতৃণ, পানক, প্রপানক।

৪৪·১৪৬ কণ্টিকারী, কণ্টকারী, কণ্টকারিকা, কাঁটকারী, কেঁটকিরি, গণিকারিকা, অগ্নিদমন।
৪৪·১৪৭ কুঁচ, কুঁচফল, কাঁচি, কুঞ্চিকা, গুঞ্জিকা, গুঞ্জা, রক্তিকা, অঙ্গারবল্লী, অঙ্গারবল্লরী।
৪৪·১৪৮ আলকুশি, শুকশিম্বা, অগ্রপর্ণী, কণ্ডূরা।
৪৪·১৪৯ কর্বূরা, অজকাব, বাবুইতুলসী, মরুয়া, মরুবক ; পারুল।
৪৪·১৫০ মনসা, ফণীমনসা, সিজ, তেকাঁটা।
৪৪·১৫১ পুনর্নবা, পুন্যা, পুন্নে, সুপুন্নে, পুন্নেশাক, সুপুন্নেশাক।
৪৪·১৫২ প্রিয়ঙ্গু, শ্যামালতা।
৪৪·১৫৩ বহেড়া, বয়ড়া, বিভীতক।
৪৪·১৫৪ বাসক, বাসকপাতা, বাসা, বাকস ; বাসারিষ্ট।
৪৪·১৫৫ মূর্বা, মূর্বী, মুরুগা, ধনুঃশাখা, ধনুর্গুণা।
৪৪·১৫৬ শুলফা, শুলফো, শতাক্ষী, শতপুষ্পা।
৪৪·১৫৭ শাঞ্চে, শালিঞ্চ, শালঞ্চ, শিতসার।
৪৪·১৫৮ পান, তাম্বূল, তাম্বূলী ; গাছপান। ছাঁচিপান, শ্বেততাম্বূল ; মঘাই পান, বাংলাপাতা ; মিঠেপাতা।

বরজ। বারুই, বারই, তামলি, তাম্বূলিক, তাম্বূলিয়া, বারুজীবী, বারকী। খয়ের, খদির।

৪৪·১৫৯ তামাক [দ্র ৫৬০·২], তাম্রকূট, তামাকু।
৪৪·১৬০ তুঁত, তুঁতিয়া, তুথ, তুথক।
৪০·১৬১ ভাং [৫৬০·৩], ভাঙ্গ, ভঙ্গা ; সিদ্ধিগাছ।
৪৪·১৬২ ভুঁইআমলা, তমালিকা।
৪৪·১৬৩ তেলাকুচ, তেলাকুচো, বিম্ব, বিম্বক।
৪৪·১৬৪ বিছুটি, বিছুতি, বৃশ্চিকালি ; জলবিছুটি।
৪৪·১৬৫ রাংচিতা, রক্তচিতা, রক্তচিত্রক।
৪৪·১৬৬ শিয়ালকাঁটা, শেয়াকুল, শিয়াকুল ; শৃগালকোলি।
৪৪·১৬৭ ভেরেণ্ডা, এরণ্ড, রেড়ি।
৪৪·১৬৮ ধনিচা, ধনচে।
৪৪·১৬৯ নাটা, লতাকরঞ্জ।
৪৪·১৭০ আমরুল, অম্লাতী, অম্লবতী, অম্লপিষ্ট, অম্লোটজ।
৪৪·১৭১ বামনহাটি, অঙ্গারপর্ণী, অঙ্গারবর্ণী।
৪৪·১৭২ পাথরকুচি, পাষাণভেদী, অশ্মঘ্ন, পাথরচুর।
৪৪·১৭৩ আঁকোল, অঙ্কোট, আঁকোড় ; বাঘ-আঁচড়া ; ধলা-আঁকড়া।
৪৪·১৭৪ আপাং, চিড়চিড়ে।
৪৪·১৭৫ রুদ্রাক্ষ, নমেরু।
৪৪·১৭৬ গিলে, গিলা, কুঁচলা, কেঁচেলে।
৪৪·১৭৭ তুলসী, ত্রিমঞ্জরী, পর্ণাস।
৪৪·১৭৮ ইক্ষু, আখ, আক, ঐক্ষব, কশুর, কাজলি।
৪৪·১৭৯ [অন্যান্য] থানকুনি। শটি। হাতিশুঁড়া। বিড়ঙ্গ। নির্মলি। নিসিন্দা। গিমা। বিশল্যকরণী। নীল। ঘৃতকুমারী। সিনকোনা।
৪৪·১৮০ ইঙ্গুদি, অঙ্গারপুষ্প, ইঙ্গুদ, তাপসতরু।

৪৪·১৮১ শতমূলী, শতাবরী, কাঞ্চনকারিণী।
৪৪·১৮২ কালমেঘ, ভুঁইনিম, যবতিক্তা, শঙ্খিনী, মহাতিক্তা।
৪৪·১৮৩ বনতুলসী, গন্ধা।

## ৪৫ বন

**বি·** বন, অরণ্য, জঙ্গল, বনজঙ্গল, বিপিন, দাব, বনানী, কানন, বনী, অরণ্যানী, অটবী, বনবাদাড়, বাদাড়; ঝোপজঙ্গল, ঝোপঝাড়, ঝোপ, ঝাড়, ঝোপঝাটি, জঙ্গলাট; বনভূমি, বনাঞ্চল, বনস্থল, বনস্থলী।

কান্তার, গহনবন, গহীনবন, গভীর জঙ্গল, মহাবন, মহারণ্য, নিবিড় অরণ্য, ঘনজঙ্গল, বনগহন; শ্বাপদসংকুল অরণ্য; বিজনবন, বিজুবন।

বনরাজি, বনশ্রেণী, বনরেখা, বনলেখা, তরুশ্রেণী, তরুরাজি; বনশ্রী। জলজঙ্গল।

অভয়অরণ্য, অভয়ারণ্য, সংরক্ষিত বন।

বনফুল, বনপুষ্প, অরণ্যপুষ্প, অরণ্যপ্রসূন, বন্যকুসুম, বুনোফুল।

দাবানল, দাবাগ্নি, বনদাব, বনবহ্নি।

বনপাল, অরণ্যরক্ষক, অরণ্যাধিকারিক, বনপালক, বনরক্ষক।

বৃক্ষরোপণ(ক); বনমহোৎসব।

বনসৃজন, অরণ্যায়ন, অরণ্যসৃজন; সমাজভিত্তিক বনসৃজন।

বনসম্পদ, অরণ্যসম্পদ।

বনবাস, অরণ্যবাস; বানপ্রস্থ, বনাশ্রম, বানপ্রস্থাশ্রম, বনজীবন, বনাশ্রয়; কাননাবাস, অরণ্যনিবাস।

বনবিহার, বনভ্রমণ, বিপিনবিহার।

পঞ্চবটীবন, পঞ্চবটী [অশ্বত্থ; বট; বিল্ব; আমলকী; অশোক]। হোগলা বন; বেনাবন; উলুবন; ঘাসের বন, কসাড়; নলখাগড়ার বন; কাশবন; বাঁশবন; শালবন; সুন্দরবন; মহুয়াবন।

**বিণ·** বন্য, জংলি, জঙ্গুলে জঙ্গলিয়া, বুনো, জংলা; আরণ্য, আরণ্যক, বনেচর, আটবিক, জাঙ্গল।

বনজ, অরণ্যজ, অরণ্যজাত, বনজাত।

বনস্থ, বনস্থিত, বনগত।

অরণ্যময়, অরণ্যসংকুল, বনাবৃত, জঙ্গলাবৃত, বনময়।

**বিণ·/বি·** অরণ্যচারী, বনচারী, অরণ্যচর, বনচর, বনবিহারী, বিপিনবিহারী।

বনবাসী, অরণ্যবাসী, জঙ্গলবাসী, বনাশ্রমী, বনাশ্রিত, বনবাসীজন, বনৌকা, অরণ্যৌকা।

অরণ্যরক্ষক, অরণ্যপাল।

## ৪৬ বাগান

**বি·** বাগান, উদ্যান, বাগিচা, বাগ, কানন, মালঞ্চ, প্রসেদিকা; উপবন, কুঞ্জ, নিকুঞ্জ, কুঞ্জবন, কুঞ্জকানন, ছত্বর; ফুলের বাগান, ফুলবাগান, কুসুমকানন, পুষ্পবন, পুষ্পোদ্যান, পুষ্পবাটিকা, পুষ্পারাম, ফুলবাগিচা, বাগবাগিচা, বাগাৎ।

কেয়ারি, বেড, ফ্লাওয়ারবেড, অলিবদ্ধ ক্ষেত্র।

লন, শাদ্বল।

বাগানবাড়ি [১৮৮], উদ্যানবাটিকা, কুঞ্জবাটিকা, কুঞ্জবাটি, পুষ্পবাটিকা, পুষ্পবাটি, গৃহারাম, বৃক্ষবাটিকা।

লতাকুঞ্জ, লতাগৃহ, কুঞ্জকুটির, লতামণ্ডপ, লতাবিতান।

[পৌরা·] স্বর্গোদ্যান, নন্দনকানন। কুবেরের উদ্যান, চৈত্ররথ।

**বিণ·/বি·** মালী, মালাকার, মালিক, উদ্যানরক্ষক, উদ্যানপাল, উদ্যানপালক; মালিনী।

উদ্যানবিদ, উদ্যানবিশারদ।

## ৪৭ চাষ

**বি·** চাষ(ক), চাষবাস(ক), কৃষি, কৃষিকর্ম(ক), কৃষিকাজ, কৃষিকার্য(ক), চাষ আবাদ(ক), কৃষাণি, ক্ষেতি, খেতি, জিরাতি, খেতালি, হলকর্ম, হলভৃতি, হলভূতি, ক্ষেত্রকর্ম, কৃষ্টি, চাষকারকিত; বৈশ্যাবৃত্তি।

চষা-, কর্ষণ, ভূমিকর্ষণ, কর্ষ, সংকর্ষণ; লাঙলদেওয়া-, হালদেওয়া-, হালবাওয়া-, হলচালন, হলকর্ষণ। মইদেওয়া-। নিড়ানি, নিড়ানো-। মাটি তৈরি(ক), জমি তৈরি(ক)।

কর্ষিতভূমি, কর্মভূ।

আবাদ(ক), ফলন, ফলানো-, শস্যোৎপাদন, কৃষি-উৎপাদন।

সুফলন, সুফসল, বাম্পারক্রপ।

বীজতলা।

শস্য [দ্র ৪৮]; রবি, রবিশস্য [দ্র ৪৮]; খরিফ [দ্র ৪৮]।

বীজবপন(ক), বোনা-, বপন(ক), আবাপন, আবপন, রোপণ(ক), রোয়া-, রোপ, রোপা-, বপা-, বাপ, উপ্তি, আজ্জান, বুয়া-, রোয়ানো-।

গাছপোঁতা-, গাছলাগানো-, পোঁতা-, লাগানো-, বৃক্ষরোপণ(ক)।

জমি, চাষের জমি, ক্ষেত, মাটি, খেত, খামার, জোত, জিরাত, শস্যক্ষেত্র, কৃষিজমি, কৃষিভূমি, ক্ষেতখামার, কেদার, কেদারিকা, খলধান, খালিয়ান, ক্ষেত্রবসুধা, বপ্র। নদীভরাট জমি, পয়স্তি।

সেচ, জলসেচ, জলদেওয়া-, জলসেচন(ক), জলসেক, প্রসেক, সেচন, সেচব্যবস্থা, সেক, সিঞ্চন, উপসেক, নিষেক, আর্দ্রীকরণ, ইরিগেশন। ব্যারাজ; খাল, ক্যানেল; নলকূপ, টিউবওয়েল, ডিপ টিউবওয়েল; শ্যালো [দ্র ১৬]।

ঝাড়া, ঝাড়াই(ক), মাড়াই(ক), মাড়ানো-, কণ্ডন, কাঁড়া, কাঁড়ন, কাঁড়ানো-, ভানা-।

লাঙল [দ্র ৫৩৬·৮]। ঢেঁকি [দ্র ৫৩৬·৯]।

আল, আঁলবাঁধ, আলি, আইল, অইল, বাঁধ [১৭], ঘের; আলবাল, কেদারখণ্ড, আবাল।

লাঙলের খাত, সীতা, সীত।

উর্বরতা। সার, সারমাটি; কম্পোস্ট; কেমিক্যাল সার, ফার্টিলাইজার।

কাকতাড়ুয়া, চঞ্চা, চঞ্চাপুরুষ, ঠিকুল।

কৃষিসম্পদ; কৃষিপণ্য।

কৃষিবিদ্যা, কৃষিবিজ্ঞান, এগ্রিকালচার।

**বিণ·** কৃষিজাত, ক্ষেত্রজ, কৃষিজ, কৃষ্টপচ্য, ভূমিজ, মাটির, খেতের, ক্ষেত্রোৎপন্ন, ক্ষেত্রসম্ভব।

কৃষ্ট, কর্ষিত, চষা-, জিরাতি, কৃতকর্ষণ; জাত, উৎপন্ন, সমুদিত।

রোপিত, উপ্ত, বাপিত, বিরূঢ়, প্রত্যুপ্ত।

আবাদি, আবাদা, চাষযোগ্য, কৃষ্য, হল্য, কর্ষণীয়, উঠিত।

উর্বর, উর্বরা, সারবান।

সেচিত, সিঞ্চিত, জলসিঞ্চিত, প্রোক্ষিত। সেচনীয়, সেচ্য।

**ফলনশীল** [দ্র ৪২], **ফলবতী; উচ্চফলনশীল।**

**এক ফসলি; দো ফসলি, দোফলা; তিন ফসলি।**

[**বিপ·**] অনাবাদি, অকৃষ্য, অকর্ষণীয়, **উষর**, **অনুর্বর**, **অক্ষেত্র**, **আফলা, অহল্যা, অফলা, বন্ধ্যা। অকর্ষিত**, পতিত, অচষা, **অকৃষ্ট**, আচোট, **অনুপ্ত**, অরোপিত, আচষা, **বল্লুর।**

অরোপণ, **না** বোনা-।

ব্রহ্মডাঙা, বৃক্ষহীন, অতরু।

**বিণ·/বি· কৃষক**, **চাষী**, **কৃষাণ**, **চাষা**, **কিষাণ**, **কর্ষক**, **কাস্তকার**, সৈরিক, সৈরন্ধ্র ,কৃষীবল।

হলধর, হলকর্ষক, হলী, লাঙ্গলী, লাঙ্গলগ্রহ, লাঙ্গলিক, হালী, হালিক, হালিয়া, হলভৃৎ।

বপনকারী, বপ্তা, বাপক, বায়ক, আবাপক, পয়কারী।

ক্ষেতমজুর।

বর্গাদার, বর্গা, ভাগচাষী।

কৃষিজীবী; কৃষিকারক, ক্ষেত্রাজীব, খন্দকার।

শস্যরক্ষক, ক্ষেত্রপাল, ক্ষেতোয়াল, ক্ষেতওয়ালা, ক্ষেত্রপতি, ক্ষেত্রাধিপ।

ভাননিয়া, ভানুরি।

কৃষিবিদ, কৃষিবিশারদ, কৃষিকর্মবেত্তা; ক্ষেত্রজ্ঞ।

সবজিব্যবসায়ী, পর্ণিক।

সেচক; সেচনরত, উৎসিচ্যমান।

**৪৮ ফসল**

**বি· ফসল, শস্য, বলজ, খন্দ; শস্যদানা, দানাশস্য, শস্যবীজ।**

**ফল** [দ্র ৪২]।

**সুফসল, সুভিক্ষ**, অনাকাল।

**আনাজ, সবজি, তরকারি, কাঁচাতরকারি; শাক, শাকপাতা; তরিতরকারি, শাকসবজি, আনাজপত্র,** আনাজপাত, আনাজপাতি।

রবিশস্য, নওয়ালি, রবিখন্দ; খরিফ, খারি, হৈমন্তিক শস্য; চৈতালি।

শস্যাগার, শস্যগোলা, গোলা [৭০২], গোলাবাড়ি, মরাই, মরার, কোষ্ঠাগার, কুশূল, শস্যাধার, শস্যভাণ্ডার, মায়ামঘর, কড়ুই, কণ্ডোল।

**বিণ· ফসলি, শস্যপূর্ণ, শস্যশালী; শস্যশ্যামল; সুভিক্ষ।**

**৪৯ শস্যাভাব**

**বি·** অজন্মা, শস্যহানি, শস্যাভাব; অনুৎপাদন, অনুৎপত্তি।

আকাল, অকাল; **দুর্ভিক্ষ**, **মন্বন্তর**; অন্নাভাব, অন্নকষ্ট, খাদ্যাভাব, কাভাত।

দুঃসময়, অন্নাভাবকাল, অন্নকষ্টকাল।

অফলন, অনাবাদ, অকর্ষণ।

মহামারী [দ্র ৮৪]।

**বিণ·** আকালিক, আকালিকী।

দুর্ভিক্ষগ্রস্ত, দুর্ভিক্ষপীড়িত, দুর্ভিক্ষপ্রপীড়িত, দুর্ভিক্ষক্লিষ্ট।

# ২ প্রাণ-প্রাণী-শরীর

**৫০ প্রাণ**

**বি·** প্রাণ, জীবন, জান, জিন্দিগি, জীয়ন, চেতনা [দ্র ৫১], পরান, লাইফ।

প্রাণবায়ু, অসু, পঞ্চপ্রাণ, [প্রাণ; অপান; সমান; উদান; ব্যান]; পঞ্চবায়ু, অজপা; আত্মা, পরমাত্মা, জীবাত্মা, অন্তরাত্মা, আত্মারাম, চিদাভাস, শরীরভাক, আত্মাপুরুষ, পুরঞ্জন, পুনর্ভবী, অখণ্ডন; প্রাণপাখি, প্রাণভোমরা; প্রাণপুরুষ।

প্রাণকোষ; প্রাণময় কোষ। প্রাণাঙ্কুর, আদিপঙ্ক, প্রাণপঙ্ক, জীববীজ, প্রোটোপ্লাজম; প্রাণাপান। প্রাণী [দ্র ৫৩]।

বাঁচা-, বেঁচে থাকা-, বাঁচন, সজীবতা, জীবিতাবস্থা, জীবতারা, টেকা-, টিকে থাকা-, অস্তিত্ব, সত্তা, প্রাণ থাকা-, প্রাণস্পন্দ, প্রাণস্পন্দন। ইহজীবন, মর্ত্যলীলা, সংসারলীলা, পার্থিব জীবন, ইহলীলা, জীবজন্ম, ভবলীলা, মরজীবন, জীবলীলা।

প্রাণময়তা, সজীবতা। জিজীবিষা।

জীবনধারণ(ক), প্রাণধারণ(ক), প্রাণন, দেহধারণ, জীবনযাত্রা, দেহযাত্রা।

জীবনযাপন(ক), বেঁচেবর্তে থাকা- , বেঁচে থাকা।

জীবনপ্রবাহ, জীবনস্রোত, সংসারস্রোত। জীবনচক্র।

বাঁচানো-, প্রাণরক্ষা(ক), সঞ্জীবন, জীয়ন; টেকানো-, টিকিয়ে রাখা-, জিয়নো-, জিইয়ে রাখা-; বাঁচোয়া।

প্রাণসঞ্চার(ক), জীবনসঞ্চার(ক), প্রাণদান, জীবনদান; জীবন্যাস, প্রাণপ্রতিষ্ঠা(ক); জিয়নকাঠি।

জীবনজিজ্ঞাসা, প্রাণতপস্যা।

বেঁচে ওঠা-, প্রাণ ফিরে পাওয়া-, পুনর্জীবন (লাভ ক)· নবজীবন, প্রত্যুজ্জীবন, পুনর্জন্ম।

প্রাণশক্তি, জীবনীশক্তি, প্রাণপ্রৈতি।

জীবদ্দশা, জীবনকাল, জীবিতকাল, আয়ু [দ্র ১৭০], জীবৎকাল ,জীবিতাবস্থা।

প্রাণীজগৎ [দ্র ৫৩]। জীবনবিজ্ঞান [দ্র ৫৩]। জীবনী [দ্র ৪২১]।

**বিণ·** জীবন্ত, জীবিত, জীবৎ, জ্যান্ত, জিয়ন্ত, সজীব, জিন্দা, সচেতন, জিওল; বর্তমান(থা), বিদ্যমান(থা)।

প্রাণবন্ত, জলজ্যান্ত, প্রাণবান, সপ্রাণ, প্রাণবিশিষ্ট, প্রাণময়, প্রাণপূর্ণ; অজড়, চেতন [দ্র ৫১]।

সঞ্জীবনী, প্রাণদায়ী, জীবক, জীবনীয়, প্রাণদ, জীবদ, জীবনদায়ক, প্রাণপ্রদ; প্রাণদাতা, জীবনদাতা।

জিজীবিষু।

**ক্রি-বিণ·** আজীবন [দ্র ১৭০]।

**৫১ চেতনা**

**বি·** চেতনা, জ্ঞান, সংজ্ঞা, হুঁশ, সংজ্ঞান, সান, চৈতন্য, চেত; সংবেদনা, সংবিত্তি, সংবিৎ, বেদন, সংবেদ, সংবেদন, বোধ, বোধভাষ্যি; অনুভব(ক), সুঝ, অনুভূতি, উপলব্ধি, ইন্দ্রিয়বোধ, বাহ্যজ্ঞান, সাড়া, সাড়, বোধশক্তি, অনুভবশক্তি; অজড়তা।

চৈতন্যময়তা, চেতনসত্তা, অনুভূতিময়তা, সংবেদনশীলতা।

সংজ্ঞালাভ(ক), জ্ঞান হওয়া-, চৈতন্যপ্রাপ্তি, চৈতন্যলাভ(ক), বোধোদয়(হ), ঘোর কাটা-।

সহজাতজ্ঞান, আদ্যজ্ঞান, উপজ্ঞা; ইন্দ্রিয় [দ্র ৯৬]।

**বিণ·** চেতন, অজড়, সজীব; সচেতন, সংবেদী, সংবেদনশীল, সুবেদী. অনভূতিময়, অনুভূ; সজ্ঞান, চৈতন্যময়, চৈতন্যবিশিষ্ট, সসংজ্ঞ, চিন্ময়, চেতস্বান; চেতনাত্মক; চেতোমান, চেতক।

সংবিদিত, অনুভূত, চেতিত, বিভাবিত।

**ক্রি-বিণ·** সজ্ঞানে, জ্ঞানত, সচেতনভাবে।

**৫২ চৈতন্যহীনতা**

**বি·** চৈতন্যহীনতা, অচেতনতা; জড়তা, জড়ত্ব [দ্র ৫৪]।

সংজ্ঞাহীনতা, মূর্ছা(যা), অজ্ঞান অবস্থা, জ্ঞান হারানো-, সংজ্ঞা হারানো-, দাঁত লাগা-, বাহ্যজ্ঞানলোপ(পা), জ্ঞানলোপ(পা), ফিট(হ)।

আচ্ছন্নতা, ঘোর(লা); সাড়হীনতা, অবশতা, বিবশতা।

সম্মোহ, আবেশ, সংবেশ; সম্মোহন, সংবেশন, মুগ্ধকরণ, বশীকরণ। ভর ওঠা-।

**বিণ·** অচেতন, জড় [দ্র ৫৪]।

অজ্ঞান(ক, হ), অচৈতন্য, জ্ঞানশূন্য, সংজ্ঞাহীন, অসংজ্ঞ, নিঃসংজ্ঞ, সংজ্ঞাশূন্য, বেহুঁশ, জ্ঞানহারা, জ্ঞানহীন, চৈতন্যহীন, নিশ্চেতন, গতচেতন, হতচেতন; মূর্ছিত, অচেতন, অচেত, বিচেতন, মোহী, প্রলীন; আচ্ছন্ন, বাহ্যজ্ঞানহীন, বাহ্যজ্ঞানশূন্য। অবচেতন।

সংবিষ্ট, সংবেশিত, সম্মোহিত, আবিষ্ট, বিমোহিত, সম্মূঢ়।

অবশ, অসাড়, নিঃসাড়, বিবশ, অনুভূতিহীন; অনড় [দ্র ২৮৮], কাঠ, নিস্তব্ধ।

**বিণ·/বি·** সংবেশক, সম্মোহক, সম্মোহনকারী।

**৫৩ প্রাণী**

**বি·** প্রাণী, জীব, প্রাণধারী, প্রাণবিশিষ্ট, প্রাণক, অসুভৃৎ, অসুমান, চরি, অজড়, জন্মবান, জন্যু; জীবজন্তু [দ্র ৫৯]; মানুষ [দ্র ৬১]; কীটপতঙ্গ [দ্র ৫৯]; উদ্ভিদ [দ্র ৩৮]।

জৈবতা।

জীবজগৎ, প্রাণীজগৎ, প্রাণীকুল, সৃষ্টি, জীবলোক [দ্র ৯]। উদ্ভিদজগৎ [দ্র ৩৮], উদ্ভিদকুল।

জীবনবিজ্ঞান [৫০]; জীববিজ্ঞান, জীববিদ্যা, জুলজি, প্রাণীবিদ্যা, প্রাণীতত্ত্ব, জীবতত্ত্ব।

**বিণ·** জৈব, জীবঘটিত, অরগ্যানিক; জীবনীয়; জীবজ, প্রাণিজ; জীবজাত, জান্তব, জীবী।

জীবসম্বন্ধীয়, জীবজাগতিক।

**বিণ·/বি·** জলচর, জলেচর; স্থলচর, ভূচর; উভচর; আকাশচর, খেচর [দ্র ৫৯]।

মেরুদণ্ডী, পৃষ্ঠবংশী, ভারটিব্রেট। অমেরুদণ্ডী, অপৃষ্ঠবংশী, অপঞ্জরী, ইনভারটিব্রেট।

এককোষী; বহুকোষী। অংশুশিরাল দেহ, অংশুশিরা।

স্তন্যপায়ী, স্তন্যজীবী, স্তনন্ধয়, ম্যামাল।

মাংসাশী [৭২], মাংসাদ, পলাদ, হিংস্র; তৃণভোজী [৫৯], উদ্ভিজ্জাশী, তৃণাদ।

জীবতত্ত্বজ্ঞ, প্রাণীবিজ্ঞানী, প্রাণীতত্ত্ববিদ।

**৫৪ জড়ত্ব**

**বি·** জড়ত্ব, জড়তা, জড়িমা, ভৌতিকতা, জাড্য; অজৈবতা। পদার্থ।

জড়জগৎ, জড়প্রকৃতি, বস্তুজগৎ, ভৌতজগৎ; প্রকৃতি। জড়পদার্থ।

জড়বিজ্ঞান, ভৌতবিজ্ঞান; পদার্থবিজ্ঞান, পদার্থবিদ্যা, ফিজিক্স; রসায়নবিদ্যা, রসায়নশাস্ত্র, কেমিস্ট্রি; ভূবিদ্যা [দ্র ৯]।

জড়বাদ, প্রাকৃতদর্শন।

**বিণ·** জড়, নিষ্প্রাণ, প্রাণহীন, অপ্রাণ, অচেতন [দ্র ৫২]। জড়ীভূত, জড়ভাবাপন্ন, নিস্পন্দীভূত। জড়ীকৃত।

অজৈব[-সার,-খাদ্য;-লবণ;-রসায়ন]; ইন-অরগ্যানিক; ভৌত, ভৌতিক।

**বিণ·/বি·** ভৌতবিজ্ঞানী, পদার্থবিজ্ঞানী, পদার্থবিদ। রসায়নবিদ, রসায়নবিজ্ঞানী।

**৫৫ উৎপত্তি**

**বি·** উৎপত্তি [১৪২], উদ্ভব, সমুদ্ভব, আবির্ভূতি, অভ্যুদয়, উদয় [দ্র ৫১৬], সমুদয়, উত্থান, সমুত্থান, সর্গ, আবির্ভাব, উপজনন। ভাব, ভব।

আরম্ভ [দ্র ১৪২], প্রারম্ভ; সঞ্চার(ক), উদ্রেক, উন্মেষ, উন্মেষণ; উন্মীলন, প্রকাশ, প্রস্ফুটন, বিকাশ; বিস্তার, প্রসার, বিসার, উন্মোচন।

সৃষ্টি, সৃজন [দ্র ৪০৭]। জন্ম [দ্র ৫৬]। ফলন [দ্র ৪৭]।

উৎপাদন [দ্র ৩৫৩]। উদ্ভাবন [দ্র ৩৭৪]।

নির্মাণ [দ্র ৩৫৩]।

প্রাদুর্ভাব।

উৎস, আদি, মূল, সৃষ্টিমূল, নিদান, নৈদান, আদ্যবীজ, ঔবল, আদিকারণ, আদিতত্ত্ব, উৎপত্তিমূল, কারণ [দ্র ৩৭৭], প্রভব। বীজ [দ্র ৪৩]। অঙ্কুর [দ্র ৩৯]। ভ্রূণ [দ্র ৫৬]।

কারণজল, কারণবারি।

উৎপত্তিস্থল, উৎপত্তিস্থান; আকর, খনি।

সৃষ্টিতত্ত্ব, সৃষ্টিরহস্য।

পরব্রহ্ম; ঈশ্বর, ভগবান [দ্র ৫৭৬], আদিকর্তা, পরমেশ্বর।

**বিণ·** উদ্ভূত, সম্ভূত, অভ্যুদিত, উদিত [দ্র ৫১৬], উন্মেষিত, বিকশিত, উন্মীলিত, উন্মোচিত, উন্মিষিত; উদ্রিক্ত, উদ্ভিন্ন, প্রোদ্ভিন্ন; সঞ্জাত, সমুদ্ভূত, সৃষ্ট [দ্র ৪০৭]; উপজাত; প্রস্ফুটিত [দ্র ৫১৬]।

বীজস্বরূপ, কারণীভূত, আগত, আবির্ভূত [দ্র ২৯২]।

আদ্য, আদি, আদিম, আদ, আদিভূত, নৈদানিক; প্রাগৈতিহাসিক [দ্র ১৫৪]।

আকরিক, আকরজ, আকরোৎপন্ন, আকরোদ্ভূত, খনিজ।

**বিণ·/বি·** সৃষ্টিকর্তা, সৃষ্টিকারক, সৃষ্টিকারী, স্রষ্টা।

## ৫৬ জন্ম

**বি·** জন্ম (নে, দে), জনম, জনি, জনু, সংবৃত্তি, সূতক, সম্ভব, উপজনন; উৎপত্তি, উদ্ভব [দ্র ৫৫]; আবির্ভাব [দ্র ২৯২]।

জন্মগ্রহণ(ক), জন্মানো-, হওয়া-, ভূমিষ্ঠ হওয়া-, পয়দা(ক, হ), জন্মলাভ(ক), জন্মপরিগ্রহ(ক), দেহধারণ(ক); পৃথিবীর আলো দেখা-, পৃথিবীতে আসা-, ধরাধামে অবতীর্ণ হওয়া-, জীবন পাওয়া-।

জনন, প্রজনন, বিজনন, জনকতা।

গর্ভ; গর্ভধারণ(ক), সন্তানধারণ(ক); গর্ভসঞ্চার(ক, হ), গর্ভসংক্রমণ, প্রজন। পেটেধরা-, পেট হওয়া-, সন্তানসম্ভাবনা, হামাল। গর্ভকাল, গর্ভসময়।

গর্ভবাস মায়ের পেটে থাকা-।

প্রসব(ক), গর্ভমোচন(ক), সূতি, সূ, অভিষব; বিয়ানো-, বাচ্চা হওয়া-।

সিজারিয়ান সেকশন; ডেলিভারি। নাড়ীকাটা-। প্রসববেদনা, প্রসবযন্ত্রণা, গর্ভযন্ত্রণা, ব্যথা ওঠা-, লেবারপেইন।

ভ্রূণ, কলল। ডিম্বকোষ, ওভাম; ডিম, অণ্ড, ডিম্ব, আণ্ডা, এণ্ডা।

তা দেওয়া-, ডিমে তা দেওয়া-, ডিম ফোটানো-, ডিম ফোটা-; ইনকিউবেটার।

গর্ভাশয়, জরায়ু [দ্র ৬৪]। ফুল, গর্ভকুসুম, কুসুম, অণ্ডিন, গর্ভপুষ্প অমরা।

আঁতুড়, আঁতুড়ঘব, সূতিকাগার, সূতিকাগৃহ, সূতিগৃহ, প্রসবগৃহ গর্ভগৃহ, গর্ভাগার, অন্তঃকুটি; লেবাররুম। প্রসবদ্বার [দ্র ৬৪·৩২]।

জাতাশৌচ সূতিকাশৌচ, জননাশৌচ, সূতক, জাতকর্ম, জাতকৃত্য, জাতক্রিয়া জাতেষ্টি।

জন্মদিন [৬৪৫], জন্মতিথি, আবির্ভাবতিথি; জন্মলগ্ন, জন্মসময়, জন্মমুহূর্ত। জন্মনক্ষত্র। জন্মবার।

জন্মোৎসব, জন্মদিনপালন(ক); জন্মবার্ষিকী, জন্মজয়ন্তী; জয়ন্তী, জুবিলি; হীরকজয়ন্তী; সুবর্ণজয়ন্তী; রজতজয়ন্তী, রৌপ্যজয়ন্তী সিলভাব জুবিলি; প্ল্যাটিনাম জুবিলি।

জন্মপত্রিকা [৬৭৬], জন্মপত্র, জাতপত্র, জায়তি, জন্মকুণ্ডলী।

ধাত্রীবিদ্যা, প্রসূতিতন্ত্র।

জন্মান্তর, পুনর্জন্ম, অন্যজন্ম, অপরজন্ম, আর জন্ম।

পরজন্ম; পূর্বজন্ম।

জন্মান্তরবাদ, পুনর্জন্মবাদ।

**বিণ·** জাত, জন্মিত, জনিত, প্রজাত, জন্মা, জন্মী, প্রসৃত, সূন, সংবৃত্ত, সঞ্জাত, গৃহীতজন্ম, উদ্ভূত, সংরূঢ়, সম্ভূত [দ্র ৫৫], সূত।

গার্ভিক, গার্ভ; জন্মঘটিত।

জায়মান [৩৫৩], উৎপদ্যমান।

**বিণ·/বি·** জাতক, নবজাতক; সদ্যোজাত, সদ্যোপ্রসূত, আঁতুড়ের শিশু, আঁতুড়ের বাচ্চা; নবাগত।

**বিণ·** অঙ্গজ, অঙ্গজনু, শরীরজ, দেহজাত, দেহজ, অন্তর্জাত, অন্তর্ভব, আন্তর্জনীন, আত্মজ, অপত্য [দ্র ৬২৫], দেহোৎপন্ন, অঙ্গজাত; গর্ভজাত, গর্ভজ, জরায়ুজ; যোনিজ।

গর্ভস্থ, গর্ভের, পেটের।

অণ্ডজ, ডিমজাত, ডিম্বজ, ডিম্বোৎপন্ন।

অযোনিজ, অযোনিসম্ভব, অযোনিসম্ভূত, অগর্ভজাত, অগর্ভোৎপন্ন, অগর্ভজ, অজরায়ুজ। আত্মজাত।

**বিণ·/বি·** জনক, জনিতা, জনয়িতা [দ্র ৬২৮]।

ধাত্রী [৮৮], ধাত্রেয়ী, ধাই, দাই, ধাইমা; মাতৃসমা, পালনকর্ত্রী, উপমাতা।

**বিণ·** গর্ভবতী, অন্তঃসত্ত্বা, গর্ভিণী, সন্তানসম্ভবা, পোয়াতি, আপন্নসত্ত্বা, উদরিণী, অন্তরাপত্যা, অন্তর্বত্নী, সগর্ভা, সসত্ত্বা, গুর্বিণী, গাভিন, হামিলা; পূর্ণগর্ভা।

জনয়িত্রী [দ্র ৬২৭]।

আসন্নপ্রসবা; প্রসূতি, প্রসবিনী, প্রসূতা, প্রসবিতা, সূতা, প্রসবী, প্রসবিত্রী, প্রসূ, জাতসন্তানা, জাতাপত্যা, জনিতা, জনিত্রী, প্রসবকারী, প্রজাতা, সূতিকা, বিয়ন্ত, সাবিত্রী, সবিতা।

অপজাত, বেজন্মা [৬২৫], বিজাত, বিজন্মা, অজন্মিত, জারজ, জারজাত, জারুয়া, জন্মের ঠিক না থাকা, কৌলটেয়, কৌলটিনেয়; কানীন, পারস্ত্রৈণেয়, ক্ষেত্রজপুত্র।

বহুপ্রজ, বহুপ্রসবিনী, বহুপ্রসূ।

**[বিপ·] বি·** জন্মনিয়ন্ত্রণ, জন্মশাসন, পরিবার পরিকল্পনা, জনসংখ্যা নিয়ন্ত্রণ।

ভ্রূণহত্যা; গর্ভপাত, গর্ভপাতন, গর্ভোপঘাত, পেটখসা-, পেটখসানো-।

অজন্ম, অজনি, অজননি।

বাওয়া ডিম।

**বিণ·** অজাত, অসম্ভূত; অনুৎপন্ন।

ভ্রূণঘাতক, ভ্রূণহা, ভ্রূণহন্তা, ভ্রূণঘ্ন, গর্ভপাতক।

## ৫৭ মৃত্যু

**বি·** মৃত্যু, মরণ, মরা-, মরে যাওয়া-, মারা যাওয়া, প্রাণত্যাগ(ক), প্রয়াণ, তিরোধান, তিরোভাব; প্রাজাপত্য, লোকান্তর; ইহলোক ছাড়া-, পৃথিবীর মায়া কাটানো-, ভবলীলা সাঙ্গ(ক), ইহলীলা সংবরণ(ক), পরলোক গমন(ক), পরলোক যাত্রা(ক); দেহরাখা-, দেহরক্ষা(ক), দেহত্যাগ(ক), দেহান্ত, দেহাবসান, দেহপাত, দেহনাশ; গতি(হ), চিরনিদ্রা (লাভ, ক), অনন্তনিদ্রা, চোখবোজা-, অনন্তশয়ন, মহানিদ্রা, অনন্তশয্যা, কালঘুম, কালনিদ্রা; জীবনান্ত, জীবনাবসান(হ), প্রাণান্ত, প্রাণাত্যয়, প্রণাশ, বিনাশ, অন্ত, আয়ুঃশেষ, যমতা, এন্তেকাল; অক্কাপাওয়া-, অক্কাপ্রাপ্তি, পঞ্চত্বপ্রাপ্তি, পঞ্চত্ব পাওয়া-; ফৌত, পটোলতোলা-, টেঁসে যাওয়া-, টাঁসা-; চিরবিদায়, চিরশান্তি, অত্যয়, নিধন, নাশ, উৎক্রান্তি, অনত্য; কালগ্রাস, কালগ্রাসে পতিত হওয়া-; কৃষ্ণপ্রাপ্তি, গোবিন্দপ্রাপ্তি, গঙ্গাযাত্রা,

গঙ্গাপ্রাপ্তি, গঙ্গালাভ(ক); কাশীলাভ; নিপাত(যা); দেহান্তর(হ), স্বর্গলাভ(ক), স্বর্গতি, স্বর্গে যাওয়া-; শমনদ্বার; যমের বাড়ি যাওয়া-; চিতায় ওঠা-, কবরে যাওয়া-, গোরে যাওয়া-। পঞ্চভূতে লীন হওয়া-; শেষ হয়ে যাওয়া-।

মহাযাত্রা, মহাপ্রস্থান, মহাগমন, মহাপথ, মহাপ্রয়াণ।

অপমৃত্যু, অপঘাত, অপধ্বংস বেঘোরে মরা-, অকালমৃত্যু।

পরলোক, পরকাল; স্বর্গবাস, স্বর্গপ্রাপ্তি। নশ্বরতা [দ্র ১৩০], মরণশীলতা। জন্মমৃত্যু, মনপবন।

মুমূর্ষা, অন্তিমদশা, অন্তিমকাল, অন্তিমসময়, অন্তকাল, আসন্নকাল, মরণদশা, প্রাপ্তকাল, মৃত্যুকাল, মরণকাল, নিদানকাল। মৃত্যুযন্ত্রণা, যমযন্ত্রণা, যমযাতনা।

কালচিহ্ন, মৃত্যুচিহ্ন, মৃত্যুলক্ষণ; মরণপাখা।

মৃত্যুশয্যা, শেষশয্যা, অন্তিমশয্যা, অন্তশয্যা, অন্তিমশয়ন।

অন্তর্জলি, নাভিস্নান।

মৃতদেহ, শব, লাশ, মড়া, মৃতক, মুদ্দর, মুর্দা।

মর্গ, মড়িঘর, লাশকাটাঘর।

শবযাত্রা, শেষযাত্রা, শ্মশানযাত্রা, মড়া নিয়ে যাওয়া-; শোকযাত্রা, শোকমিছিল; শবানুগমন(ক)। হরিবোল, হরিধ্বনি।

খাটুলি, খাটলি, খাটিয়া, চ্যাং, চেঙ্গ, চেঙ; শবাধার, কাষ্ঠমল্ল, কফিন, কাফন। শবযান। শবাচ্ছাদন, চেঙ্গমুড়ি, কফন।

অন্ত্যেষ্টি, অন্ত্যেষ্টিক্রিয়া, সৎকার, মৃতসৎকার, শবসৎকার, শেষকৃত্য, শেষকাজ, সংক্রিয়া, সৎক্রিয়া, সংকৃতি, সদ্‌গতি, নির্হরণ, নির্হার, শ্মশানকৃত্য; অগ্নিকার্য, অগ্নিকর্ম, অগ্নিক্রিয়া।

মুখাগ্নি(ক), মুখে আগুন(দে)।

দাহ, শবদাহ(ক), শবদাহন, পোড়ানো-, মড়া পোড়ানো-; কবর(দে), গোর(দে), মাটি(দে), সমাধি(দে), পোঁতা-।

শ্মশান, শবদাহস্থান, দাহস্থান, শ্মশানভূমি, মশান, রুদ্রাক্রীড়, রুদ্রাবাস, শতানক। ক্রিমেটোরিয়াম। চিতা, চুল্লি।

কবরখানা, কবরস্থান, গোরস্থান, সমাধিভূমি, সমাধিক্ষেত্র, সমাধিস্থল, সমাধিস্থান, গ্রেভইয়ার্ড, সেমেটারি। ভাগাড়, গোভাগাড়। টাওয়ার অব সাইলেন্স।

মাতৃবিয়োগ; পিতৃবিয়োগ; গুরুদশা। নক্ষত্রপাত, মহাগুরুনিপাত।

সমাধিস্তম্ভ [দ্র ৪০১], সমাধি, মকবরা, মাজার।

মৃত্যুদেবতা, যম [দ্র ৫৭৮·১৩]। মৃত্যুদূত।

শবব্যবচ্ছেদ, ময়নাতদন্ত, ময়না; পোস্টমর্টেম, অটোপ্‌সি।

মরাকান্না; মৃত্যুশোক।

মৃতাশৌচ, মরণাশৌচ, অশৌচ [৫৮৭]; কালাশৌচ, প্রেতাশৌচ। অশৌচান্ত।

**বিণ·** মৃত; প্রয়াত; পরলোকগত, স্বর্গীয়, স্বর্গত, স্বর্গগত, স্বর্গস্থ, অস্তগ, গতপ্রাণ; গত; তিরোভূত; লোকান্তরিত; চিরনিদ্রিত, চিরনিদ্রায় নিদ্রিত, চিরনিদ্রাভিভূত; অক্কাপ্রাপ্ত, পঞ্চত্বপ্রাপ্ত; গতজীবন, গতাসু, গতায়ু। বিগতপ্রাণ, প্রমীত, গতজীবন, পরাসু, পরাসুতা, উদ্‌গতাসু, মরহুম; প্রাণহীন, নিষ্প্রাণ।

সদ্যোমৃত।

নশ্বর [দ্র ১৩০], মরণশীল, মর।

মৃতপ্রায়, মুমূর্ষু, মরণাপন্ন, মরণোন্মুখ, মর-মর, ক্ষীণশ্বাস, আসন্নমৃত্যু, হতপ্রায়, এখন-তখন, যায়-যায়, বাঁচে কি মরে. যমে মানুষে টানাটানি, মৃতকল্প, আধমরা, জীবন্মৃত অর্ধমৃত, ওষ্ঠাগতপ্রাণ, কণ্ঠাগতপ্রাণ; নাভিশ্বাস (ওঠা-)। ঘাটের মড়া। হয়ে এসেছে, হয়ে এল।

ডাক্তারের জবাব দেওয়া-।

মৃত্যুকালীন।

সৎকৃত, কৃতসৎকার; সমাধিস্থ(ক), সমাহিত।

**বিণ·/বি·** শবানুগমনকারী, শবযাত্রী, শবানুযাত্রী, শববাহক, শ্মশানযাত্রী; শ্মশানবন্ধু।

অগ্নিদাতা, অগ্নিদানকারী।

শবদাহক, দাহকারী, গঙ্গাপুত্র; মুর্দফরাস; ডোম, বৈণ, বৈণব, বংশজীবী, বেণুজীবী, চণ্ডাল।

**ক্রি-বিণ·** পরকালে, পরলোকে, পরত্র, অমুত্র।

## ৫৮ হত্যা

**বি** হত্যা(ক), খুন(ক), মার্ডার(ক), শেষ(ক), বধ(ক), মারণ, ঘাতন, হনন, পরিঘাত, পরিঘাতন, সংহার(ক), প্রাণনাশ(ক), প্রাণে মারা-, মেরে ফেলা-, মারা-, সংহরণ, সংহারণ, সংহনন, প্রাণসংহার(ক), নিধন(ক), নিসূদন, বিনাশ [দ্র ১৩০], প্রাণ নেওয়া-, ব্যাপাদন, বিপাদন, নিবর্হণ, ক্ষণন, প্রত্যবহার, প্রাণঘাতন, পর্যাস, আলম্ভ।

খুনখারাপি, খুনজখম, খুনোখুনি(ক)।

আততায়িতা। জিংঘাসা। প্রতিহনন, পালটাখুন।

নরহত্যা(ক), নরমেধ, মানুষ খুন(ক), মানুষ মারা-; গণহত্যা, গণনিধন, জেনোসাইড।

গুপ্তহত্যা, গুমখুন, উপাংশুহত্যা।

প্রাণীহত্যা, পশুহত্যা, পশুবধ, জীবহত্যা, শসন, সুন, সূনা, জীবহিংসা, শিকার(ক) [দ্র ৭৫৭], মৃগয়া; চোরাশিকার, পোচিং। বলি(দে), বলিদান(ক), হালাল, জবাই; পশুবলি, প্রোক্ষণ।

মরণেচ্ছা, মরণাভিলাষ, মৃত্যুকামনা(ক), মরণসাধ, মৃত্যুসাধ। মরণপাখনা ওঠা-।

আত্মহত্যা(ক), আত্মহনন(ক), সুইসাইড(ক), আত্মঘাত, আত্মনাশ, আত্মবিনাশ, স্ববধ।

পিতৃহত্যা; মাতৃহত্যা; গুরুহত্যা; অপত্যহত্যা; সন্তানহত্যা; বধূহত্যা, গৃহবধূহত্যা।

ইচ্ছামৃত্যু, স্বেচ্ছামৃত্যু। সহমরণ, অনুমরণ, সতীদাহ।

বিষ খাওয়া-, বিষপান। জহরব্রত। হারাকিরি।

প্রাণদেওয়া-, প্রাণদান(ক), প্রাণপাত(ক), জীবনদান(ক), জীবনোৎসর্গ(ক), জীবনবিসর্জন(দে); আত্মদান(ক), আত্মবিসর্জন(দে), আত্মোৎসর্গ(ক), আত্মাহুতি(দে), আত্মবলি(দে) [২৫২, ৭০৭], প্রাণোৎসর্গ(ক)।

প্রাণদণ্ড(দে), মৃত্যুদণ্ড(দে); ফাঁসির হুকুম, মৃত্যুদণ্ডাজ্ঞা, মৃত্যু পরোয়ানা।

হত্যাবিধি, হননকৌশল, বধোপায়।

ফাঁসি (দে), ফাঁসিতে ঝোলানো, উদ্বন্ধন; গলায় দড়ি (দে)। ফাঁসিতে লটকানো-।

শিরশ্ছেদ(ক), শিরশ্ছেদন(ক), শীর্ষচ্ছেদ, কোতল(ক), গলাকাটা-, মুণ্ডুকাটা-, কাটাপড়া-, গর্দান নেওয়া-, মাথাকাটা-, মুণ্ডচ্ছেদ, মুণ্ডচ্ছেদন; কাটামুণ্ডু, স্কন্ধকাটা, ছিন্নমস্তক। গিলোটিন। শূলে চড়ানো-।

বধ্যভূমি, বধস্থান, বধস্থলী, হত্যাগৃহ; আঘাতন। ফাঁসির মঞ্চ। যূপকাষ্ঠ, হাড়িকাঠ। দড়ি কলসী। ইলেকট্রিক চেয়ার। ফায়ারিং স্কোয়াড। গ্যাসচেম্বার।

কসাইখানা, শামিত্র, স্লটার হাউস।

ওত, ওতপাতা [দ্র ১৫১]।

**বিণ·** হত, নিহত, সংহৃত, ব্যাপাদিত, অপহত, বিপাদিত, উপাকৃত, খতম।

হননীয়, হন্তব্য, বধযোগ্য, হন্য, ঘাত্য, বধ্য, বধার্হ। হন্যমান। বধোদ্যত।

প্রাণহারক, প্রাণহর, প্রাণহারী, জীবননাশক, জীবনান্তক, প্রাণঘাতী, মারাত্মক [৬৭৫, ৬৭৯], আত্যয়িক, প্রাণান্তক, প্রাণান্তিক, জীবান্তক; কালতুল্য, কালস্বরূপ।

সহমৃত, সহমৃতা, অনুমৃতা, অনুমৃত।

**বিণ·/বি·** হত্যাকারী, খুনি, খুনে, ঘাতক, হন্তা, হন্তারক, হন্ত্রী, হন্যা, হানুক, হাত্যারা, হাতিয়ারা, সংহারক, ঘাতুক, নিহন্তা, সংহর্তা, বধকারী, বধকর্তা, হননকারী, প্রাণহন্তা, প্রাণহন্ত্রী, ঘাতী, অপঘাতী, অপঘাতক, বধক, বধী, অপহা, প্রত্যনীক, আততায়ী, সূদন, বিনাশক, জঘ্নু, মারক, নিসূদক। গুপ্তঘাতক; জিঘাংসু।

পিতৃহন্তা, পিতৃঘাতী। মাতৃঘাতী, মাতৃহন্তারক। পতিঘ্ন, পতিঘাতিনী, পতিঘ্নী। পত্নীহন্তারক, স্ত্রীহত্যাকারী। অপত্যঘাতক, অপত্যঘাতী, অপত্যহন্তা, অপত্যহন্তারক, সন্তানঘাতী।

শিকারি [৭৫৭]; ব্যাধ, নিষাদ, আখেটক, আখেটিক, কিরাত, আখেটি, অক্ষটী, পাশী, লুব্ধক, শাকুনিক, আহুড়ি, কাণ্ডপৃষ্ঠ, মৃগয়ু, মৃগাজীব, ঐণিক, বনেচর, জীবান্তক, সগুণী, খট্টিক, সারঙ্গিক, কৌটিলিক।

চোরাশিকারি, পোচার।

প্রতিহন্তা, প্রতিহর্তা।

কসাই [দ্র ৭২]।

জল্লাদ; ফাঁসুড়ে।

অন্তক, যম, শমন, বিনাশক, নাশকারী, অন্তকর, কৃতান্ত।

**বিণ·** আত্মঘাতী(হ), আত্মহন্তা, আত্মনাশক, আত্মনাশী, আত্মহন্ত্রী, আত্মহা।

মরণাভিলাষী, মৃত্যুকামী, মৃত্যুকাম, মরণেচ্ছু, মরণকামী। [**বিপ·**] অপ্রাণঘাতী; অঘাতক, অঘাতকী।

## ৫৯ পশু

**বি·** পশু, জন্তু, জানোয়ার, জীবজন্তু, ইতরপ্রাণী, মনুষ্যেতর।

জন্তুজানোয়ার; পশুপক্ষী; কীটপতঙ্গ, পোকামাকড়।

পতঙ্গ, ষট্‌পদ; কীট, পোকা, কীটাণু, কীটাণুকীট; কৃমি; জীবাণু [দ্র ৮৪]; ভাইরাস।

শ্বাপদ, বন্যপ্রাণী; হিংস্রজন্তু, হিংস্রপ্রাণী। বন্যপ্রাণী সংরক্ষণ(ক)।

পশুশালা, চিড়িয়াখানা, কুলায়িকা; পক্ষীশালা। খোঁয়াড়, পিঁজরাপোল।

পশুপালন(ক), পাশুপাল্য, পালা-, পালন(ক)। গোপালন [দ্র ৬০·৫]। মেষপালন(ক) [দ্র ৬০·৮]। মুরগিপালন, মুরগিপোষা-; হাঁসমুরগি পোষা-; পোলট্রি।

চারণ, পশুচারণ, গোচারণ, চরানো; মেষচারণ।

চারণভূমি, চারণক্ষেত্র; গোষ্ঠ, গোঠ, ব্রজ, গোব্রজ।

গলঘণ্টা; কাষ্ঠঘণ্টা।

রাখাল; গোপাল, গোপ।

পশুচিকিৎসা। পশুচিকিৎসক। গোবৈদ্য, গোচিকিৎসক।

**বিণ·** জান্তব, পাশব, পশব্য, জানোয়ারসুলভ। পাশবিক।

গৃহপালিত, গৃহপোষ্য; পোষা-, পোষমানা-।

বন্য, বুনো; হিংস্র। নখী।

**বিণ·/বি·** মেরুদণ্ডী [দ্র ৫৩]; অমেরুদণ্ডী [দ্র ৫৩]।

চতুষ্পদ, চারপেয়ে। সরীসৃপ।

স্থলচর; জলচর; উভচর [দ্র ৫৩]।

নভশ্চর, অন্তরীক্ষচর, খেচর।

নরখাদক, মানুষখেকো, নরমাংসভোজী।

তৃণভোজী [৫৩]।

## ৬০ নানাবিধ প্রাণীর নাম

**বি·** জন্তু [দ্র ৫৯], জানোয়ার, পশু; চতুষ্পদ, চারপেয়ে। শ্বাপদ।

পশুধর্ম, পশুভাব, পশুত্ব।

**বিণ·** পাশব, পশুসুলভ, জান্তব, পশুবৎ, পাশবিক। শ্বাপদসংকুল, শ্বাপদসমাকীর্ণ।

**বি·** চিড়িয়াখানা, পশুশালা, জু [৫৯]।

৬০·১ বাঘ, ব্যাঘ্র, কর্বর, শার্দূল, হিংসারু, শের; বাঘিনী, ব্যাঘ্রী। মানুষখেকো, নরখাদক। রয়েলবেঙ্গল টাইগার।

চিতাবাঘ, চিত্রক, দ্বীপী, চিতা, মৃগান্তক। জাগুয়ার। গুলবাঘা।

নেকড়ে, নেকড়েবাঘ, নেকড়িয়া, বৃক, বৎসাদন, মৃগাদন, তরক্ষু।

হায়না, গোবাঘা, গোবাঘ, হোঁদড়।

বাঘছাল, ব্যাঘ্রচর্ম, বাঘছড়ি, কৃত্তি।

**বিণ·** বৈয়াঘ্র।

৬০·২ সিংহ, পশুরাজ, হর্যক্ষ, মৃগেন্দ্র, মৃগরাজ, মৃগপতি, কেশরী, রক্তজিহ্ব, পশুহিংসক, হরি, দ্বিরদান্তক, মৃগপতি, পারীন্দ্র, কলঙ্কষ; সিংহী, সিংহিকা।

সিংহনাদ, সিংহগর্জন, সিংহধ্বনি, সিংহাণ। কেশর, শটা।

৬০·৩ হাতি, হস্তী, মাতঙ্গ, করী, গজ, দন্তাবল, কুঞ্জর, ইরম্মদ, বারণ, দন্তী, দ্রুমারি, দ্বিপ, নাগ, নগ, সিন্ধুর, ক্ষুদ্রাক্ষ, পুষ্করী, স্তম্বেরম, দ্বিরদ, করেণু, পিল, রদী, রদনী; মাকলা; কুনকি, কুনকে; হস্তিনী।

হাতির বাচ্চা, হস্তীশাবক, শরভ, করভ, কলভ, মাকনা।

হাতির দাঁত, গজদন্ত, নাগদন্ত, দ্বিরদরদ। শুঁড়, শুণ্ড, কুঞ্জরাস্য, হস্তীহস্ত।

হাতির ডাক, বৃংহণ, বৃংহিত।

হাতিশাল, পিলখানা, বারি।

মাহুত, হস্তীচালক, নিষাদী, হস্তিপ, হস্তিপক, ফিলবান, হাত্যারা, হস্তিবাহ; হস্তীপালক; হস্ত্যাজীব, গজাজীব, হস্তীজীবী, হস্তীব্যবসায়ী; গজাধ্যক্ষ, হস্ত্যাধ্যক্ষ, অঙ্কুশগ্রহ, আধোরণ।

গজারোহী, গজারূঢ়, হস্ত্যারোহী, হস্ত্যারোহ।

হাওদা, আমারি, বরণ্ডক।

পাগলাহাতি, অঙ্কুশদুর্ধর, মত্তহস্তী, মদকল।

হাতিখেদা, আন্নি। অঙ্কুশ, সৃণি, ডাঙশ; হস্তীবাহ। আন্দু।

[পৌরা·] ঐরাবত, গজরাজ, গজেন্দ্র, নাগেন্দ্র।

গজমুক্তা, গজমাণিক, গজমণি।

বিণ· হাস্তিক।

৬০·৪ ঘোড়া, অশ্ব, ঘোটক, হয়, তুরঙ্গম, তুরঙ্গ, তুরগ, বাজী, বাহ, সৈন্ধব, বাহনশ্রেষ্ঠ, হ্রেষী, মরুদ্রথ, রাজস্কন্ধ, একশফ, প্রকীর্ণক, কীকট; ঘোটকী, ঘোড়ী, বামী, টাঙ্গন, বড়বা। অশ্বশাবক।

টাট্টু; টাট্টুঘোড়া; পনি; আরবি ঘোড়া; কুমেদ।

ঘোড়ার লেজ; বালামচি, অশ্ববাল, বালহস্ত, বালধি।

ঘোড়ার ডাক, হেষা, হ্রেষা, হেষণি, হেষাণি, অশ্বরব, অশ্বনিঃস্বন, হ্রেষাধ্বনি, রেষণ, অশ্বধ্বনি।

অশ্বধারা, অশ্বগতি, ঘোড়ার চলন; কদমচাল, আস্কন্দিত; ধৌরিতক; ট্রট; রেচিত; বল্গিত, গ্যালপ; প্লুত।

যুদ্ধাশ্ব, আজানেয়।

আস্তাবল, অশ্বশালা, ঘোড়াশাল, আড়গড়া, স্তাবেলা, অশ্বগোষ্ঠ, মন্দুরা।

সহিস, অশ্বপাল, অশ্বপালক, অশ্বপেশক, অশ্বরক্ষক, অশ্বরক্ষ, অশ্বাধ্যক্ষ। অশ্বতত্ত্বজ্ঞ, অশ্বকোবিদ।

অশ্বারোহণ(ক), ঘোড়ায় চড়া-।

ঘোড়ার গাড়ি, অশ্বযান, অশ্বশকট [দ্র ৩১৭]।

জিন, পালান, পর্যাণ, পল্যয়ন; রেকাব, পা-দান; লাগাম, রাশ, বলগা, মুখরজ্জু, খলিন, প্রগ্রাহ, বাগডোর, প্রগ্রহ, দন্তালী, দন্তালিকা, অশ্বরজ্জু।

অশ্বখুর; নাল।

অশ্বচালনা(ক), ঘোড়াচড়া-।

ঘোড়দৌড়, রেস।

[পৌরা·] উচ্চৈঃশ্রবা।

[রূপ·] পক্ষীরাজ।

বিণ·/বি· অশ্বারোহী, ঘোড়সওয়ার, অশ্বারোহ, অশ্ববার, অশ্বারূঢ়,অশ্ববহ, অশ্ববাহ, অশ্ববাহন, অশ্বারোহক, অশ্বসাদী, রাহুত, ঘোটকারূঢ়।

বিণ· আশ্ব, আশ্বিক, অশ্বীয়।

৬০·৫ গোরু, গো, ধেনু; গোজাতি।

গবাদি পশু; রোমন্থিক, রোমন্থক।

গাই, গাভী, গোরু, ধেনু, গাইগোরু, গো-ধেনু, অনডুহী; দোগ্ধ্রী, দধেল গাই, দুগ্ধবতী গাভী, গবী, দুর্হ্য, দুধালো, দুধেল, দুগ্ধবতী, দুগ্ধল, দুগ্ধাল, বঞ্জুলা; কপিলা, কইলা, কুইলা গাই।

বন্ধ্যাগাভী, গোবশা।

গোমাতা।

[পৌরা·] কামধেনু, কামদুঘা, কামধুক; সুরভি, নন্দিনী।

ষাঁড়, ষণ্ড, বলদ, বৃষ, ঋষভ, বৃষভ, বলীবর্দ, শাক্কর, শক্ক, শক্কর, শিববাহন, পুঙ্গব, অনড্বান, দামড়া, গোনাথ, গবরাজ, বয়েল, বইল।

বাছুর, গোবৎস, গোশাবক; দোগ্ধা; বকনা, বকনাবাছুর, বৎসা, নই, নবীবাছুর, বষ্কয়ণী; এঁড়ে, এঁড়েবাছুর।

দুধ, গোদুগ্ধ, গোরস, দোহজ, গোক্ষীর [দ্র ৭২]।

দোয়া-, দোয়ানো-, দোহন(ক), দোহানো-, দোহা-গোদোহন। দুহ্য; দুহ্যমান।

বাঁট, গোস্তন, পালান, আপীন, ওলান, ঊধঃ।

গলকম্বল, সাস্না।

গোবর, গোময়, গোবিষ্ঠা, গোমল, গোকৃত, গোবিট, সার, গোপুরীষ। সারকুড়।

ঘুঁটে [দ্র ৫৭২], করীষ, ঘোসি, গো-গ্রন্থি।

হাম্বারব, হাম্বা, রেভণ।

গোরু পোষা-,গোপালন(ক); গোধন, গোসম্পদ।

গোখাদ্য, জাব, জাবনা।

গোমূত্র, চোনা, গোদ্রব। গোরচনা [৫৩৪·৩], গোপিত্ত, গোচন্দন।

রাখাল, রাখালি, গোপালক, গোপাল, গোরক্ষক, গোচারী, গোচারক; গোয়ালা, গয়লা, আহির, বল্লব, আভীর, গোপ, পশুপাল, বাগাল; আভীরী, গোপা, গোপী, গোপিনি, গোপিকা, গোপাঙ্গনা, গয়লানি, বল্লবী; দুধওয়ালা।

দোগ্ধা, গোদোহক, দোহনকারী, গোদুহ, দোহক, [illegible]। দোহনপাত্র, দোনা, দোহ, বেসালি, বেসারি। দোহনীয়, দোহ্য।

বি· গোয়াল, গোয়ালঘর, গোশালা, গোহাল, আথাল, গোগৃহ, গোবাস, গোবাট, গোপাট। বাথান; খাটাল।

গোবুচরানো-, গোচারণ।

গোচারণক্ষেত্র, গোষ্ঠ, গোঠ, গোকুল, গোব্রজ।

পাচনবাড়ি, পাচনি, প্রবয়ণ, বেণুক, প্রাজন, প্রাজনদণ্ড। ছাঁদনদড়ি; সামনি।

গোরুর গাড়ি [দ্র ৩১৭]।

গব্য, গোজাত, গাওয়া, গবাদি।

পঞ্চগব্য [দধি; দুগ্ধ; ঘৃত; গোমূত্র; গোময়]।

গবাঙ্গ, ষড়ঙ্গ [গোমূত্র; গোময়; দুগ্ধ; দধি; ঘৃত; গোরচনা]।

৬০·৬ মোষ, মহিষ, ভঁইস, লুলাপ, কাঁকিনী, কৃষ্ণশৃঙ্গ, অতিবিষাণ, কাসর, যমবাহন; বুনোমোষ, গয়াল; বাইসন। ভঁয়সা, ভইসা; মাহিষ।

৬০·৭ ছাগল, ছাগ, অজ, ছগল, ছগলক, বুক্ক, মেধ্য, বলগু, শিবাপ্রিয়, অজকা, অগ্নিবাহ, অগ্নিবাহন, গলস্তনী, পর্ণাশ, পর্ণাদ, পর্ণভোজন; রামছাগল।

পাঁঠা, খাসি: পাঁঠী, ছাগী, ছাগলী, বকরী, বকরা, বর্করী, অজা, ছগলা, ছগলী।

ছাগলছানা, ছাগশিশু, ছাগশাবক, বর্কর, ছাগ্যায়ণী।
ছাগলের দুধ, ছাগদুগ্ধ, আজক্ষীর।
অজপালক, জাবালি, জাবাল, ছাগজীবী, ছাগরক্ষক।
৬০·৮ ভেড়া, মেড়া, উরভ্র, মেষ ; গাড়ল, গাড়র, গড়ের, গড্ডল, গড্ডর ; দুম্বা। গড্ডলিকা, গড্ডরিকা।
ভেড়ার পাল, গড্ডলিকা প্রবাহ, গড্ডরিকা প্রবাহ।
মেষপালন(ক)। মেষপালক, অজজীবক, অজাজীব, গাড়ারিয়া।
৬০·৯ উট, উষ্ট্র, মরুতরণী, ক্রমেলক, ক্রমেল, লম্বৌষ্ঠ, কণ্ঠাল, কণ্টকভুক, কণ্টকাশন, বক্রগ্রীব, মহাগ্রীব, মরুপ্রিয়, মরুদ্বিপ, বণিগ্বহ ; শরভ ; উষ্ট্রী, উষ্ট্রিকা। করভ, উষ্ট্রশাবক।
৬০·১০ বাঁদর, বানর, বান্দর, কপি, শাখামৃগ, মর্কট, মাকড়া, প্লবগ, প্লবঙ্গ, প্লবঙ্গম, কুশাক্ষ, বলিমুখ, পর্ণমৃগ, বৃক্ষচর, কীশ ; বানরী, বান্দরী, বাঁদরী।
হনুমান, হনু, মুখপোড়া ; লাংগুর ; বৃপী, বৃপীবানর।
উল্লুক, গিবন। শিম্পাজি। বেবুন। ওরাংওটাং। গবয়, গয়াল। বনমানুষ, গোরিলা।
৬০·১১ শেয়াল, শিয়াল, শৃগাল, শিবা, বৃক, ফেরু, ফেউ, শ্বভীরু, গোমায়ু, জম্বুক, যামঘোষ, গিদ্ধড়, গিধড়, ভূরিমায়, ভ্রামক, শ্বধূর্ত, হুরব, শিবালু, ক্রোষ্টা, ব্যাঘ্রনায়ক, শালামৃগ, উল্কামুখী ; খেঁকশেয়াল, লোমালিকা ; শিয়ালী, শৃগালী ; খেঁকশিয়ালী, কিখি।
হুক্কাহুয়া, শিবারব।
৬০·১২ ভাল্লুক, ভল্লুক, ভালুক, ভল্ল, দুর্ঘোষ, অচ্ছভল্ল, মল্লু, ঋক্ষ ; দীর্ঘরোমা ; ভল্লুকা, ভল্লুকী।
৬০·১৩ গাধা, গর্দভ, রাসভ, খর ; ভারবাহী ; খচ্চর, অশ্বতর, অতিভারগ, মিউল ; গাধী, গর্দভী।
৬০·১৪ শুয়োর, শূকর, শুয়ার, বরাহ, বরা, সূচিরোমা, হারাম, কিটি, পৃথুস্কন্ধ, পোত্র, ভূদার, খিঞ্জির, বক্রদংষ্ট্র, বক্রবক্ত্র ; শূকরী, শুয়োরী ; বুনোশুয়োর, বন্যবরাহ।
৬০·১৫ হরিণ, মৃগ, কুরঙ্গ, ঋষ্য, কুরঙ্গম, সারঙ্গ, সুনয়ন, ময়ু, কুরঙ্গক, এণ ; হরিণী, মৃগী, কুরঙ্গী, কুরঙ্গিণী। সম্বর, শম্বর ; শরভ ; রুরু, কৃষ্ণসার ; বারশিঙ্গা ; নীলগাই ; বল্‌গা ; রঙ্কু ; চিত্রমৃগ ; চিতল। কস্তুরীমৃগ, গন্ধমৃগ।
অজিন, মৃগচর্ম, মৃগাজিন, এণাজিন ; কৃষ্ণাজিন।
কস্তুরী, কস্তুর, কস্তুরিকা, মৃগনাভি ; মৃগমদ [দ্র ১১৯]।
৬০·১৬ কুকুর, কুত্তা, কুক্কুর, সারমেয়, শ্ব, শ্বা, শ্বান, ভষক, শুন, শুনক, শুনি ; গ্রামমৃগ, গৃহমৃগ, বক্রপুচ্ছ। কুকুরী, কুক্কুরী, কুত্তী, সরমা, শুনী। জাতকুকুর, কৌলেয়ক। নেড়ি, নেড়িকুকুর, নেড়িকুত্তা ; খেঁকিকুকুর ; বিলাতি কুকুর ; শিকারি কুকুর ; বুনো কুকুর, ঘোগ, কোক। খ্যাপা কুকুর, পাগলা কুকুর, ক্ষিপ্ত কুকুর, অলর্ক।
[কুকুরের ডাক] ঘেউ ঘেউ ; ভৌ ভৌ ; কেঁউ কেঁউ, কেঁই কেঁই।
কুকুরকুণ্ডলী।
৬০·১৭ বিড়াল, বেড়াল, বিল্লি, মার্জার, মেকুর, পয়স্য, অকরোটি, ব্যাঘ্রাস্য, বাঘের মাসি, ষষ্ঠীর বাহন। মেনি, মেনিবিড়াল, বিড়ালী, হুলী ; হুলা, হোলা, হুলোবেড়াল।
বনবিড়াল। পোষা বেড়াল, গৃহমার্জার।
[বিড়ালের ডাক] ম্যাও, ম্যাওম্যাও ; মিউ, মিউমিউ।
বৈড়াল।
৬০·১৮ চমরি, চমরিগাই, চমর ; ইয়াক।
৬০·১৯ গণ্ডার, গণ্ড, খড়্গী, গণ্ডক, গণ্ডাঙ্গ, একচর, একশৃঙ্গ, বজ্রচর্মা।
৬০·২০ [অন্যান্য জন্তু] ক্যাঙ্গারু। জেব্রা, চিত্রক অশ্ব। জিরাফ। বজ্রকীট, পিপীলিকাভুক।
৬০·২১ খাটাশ, খট্টাশ, গন্ধগোকুল ; ভাম।
বেজি, নেউল, নকুল, সর্পহা, বিষবৈদ্য।
৬০·২২ শজারু, শল্লকী, শল্লকবৃপা, শশারু, শল্যকণ্ঠ, কাঁটাচুয়া, শল্য। শজারুর কাঁটা, শল্যলোম।
৬০·২৩ খরগোশ, শশক, শশ।
৬০·২৪ কাঠবিড়াল, কাঠবিড়ালী, কাষ্ঠমার্জার, বৃক্ষমার্জার।
৬০·২৫ ইঁদুর, ইন্দুর, মূষিক, মুষা, চুহা ; ধেড়ে ইঁদুর, ধাড়ি ইঁদুর ; নেংটি ইঁদুর, বালমূষিক, ভ্রমরক, নেউটিয়া ইঁদুর।
৬০·২৬ ছুঁচো, গন্ধমূষিক, সুগন্ধিমূষিকা, ছুছুন্দরি, ছুছুন্দর।
৬০·২৭ কুমির, কুম্ভীর, পিঙ্গচক্ষু, শঙ্খমুখ, নক্র ; মকর।
৬০·২৮ হাঙর, নক্ররাজ।
৬০·২৯ শুশুক, শিশুমার, শিশুক, উলুপী, পলাঙ্গ, সীরক, বসাঢ্য ; ডলফিন।
৬০·৩০ ভোঁদড়, উদ্‌বিড়াল, উদ, উদ্র, জলমার্জার, পানীয়নকুল, ধেড়ে।
৬০·৩১ জলহস্তী, হিপো, হিপোপটেমাস।
৬০·৩২ কচ্ছপ, কাছিম, কচ্ছপী, কমঠ, কূর্ম ; কেঠো, কাউঠা, গুপ্তপাদ।
৬০·৩৩ মাছ, মৎস্য, মীন, মছলি, কণ্টকী, শল্কী, শলকী, শল্কলী, জলেশয়, আত্মাশী, ঝশ, পৃথুরোমা।
[মাছের বাচ্চা] পোনা, মৎস্যপোত, চারামাছ।
আঁশ, আঁইশ, শকল, শল্ক, শল্কল, শল্ল, শল্লক। কানকো। ফুলকা। পটকা। পাখনা। লেজা ; মুড়ো ; গাদা ; পেটি, কোল।
মাছ ধরা-, মাছ মারা- ; মাছ পড়া। জাল ; বেড়া জাল, জগৎবেড় ; বৈতিক, বিনজাল ; পাঁতিজাল ; খেপলা জাল ; কুঁড়া জাল ; বেঁওতি জাল ; ভাসাজাল ; আটোলজাল ; উখাজাল ; গাঁতিজাল ; ঘুরণজাল ; চুনোজাল ; টানাজাল ; ধর্মজাল ; ফেটাজাল ; শ্যাংলাজাল ; খেটেজাল। খালুই, চুপড়ি, প্রসয়ন ; করণ্ডিকা, মৎস্যধানী [৫৩৯·১১], কুপিনী। বঁড়শি, মৎস্যবেধন, বলিশ ; ফাৎনা তারিন্দা, ধোচনা ; মৈয়ে ; ছিপ ; হুইল ; কোঁচ, টেঁটা ; পলো, পলব, বিত্তি।
জেলে, ধীবর, জেলিয়া, মৎস্যজীবী, মৎস্যবন্ধী, মাছমারা, তেওর, মৎস্যোপজীবী, জালজীবী, মৎস্যঘাতক, শাফরিক, শাকুলিক, মাছুয়া, মেছো, মেছুয়া, মৈনিক, দাশ, কেওট, কোচ।
[মাছের নাম] রুই, রোহিত, রোহিতক, রহু, রৌহিষ, পোনা। চারাপোনা, নোয়াচে, নইচে ; কাতল, কাতলা। মৃগেল, মিরগেল। কালবাউস, কালবোস। মহাশোল। পুঁটি, সফরী, সফর, শ্বেতকোল, প্রোষ্ঠী ; চুনোপুঁটি ; সরপুঁটি, সরলপুঁটি। চিতল, চিত্রফল। খরশোলা। বোয়াল, বোদাল, পাঠীন ; রাঘববোয়াল, বাদাল। কার্প, সিলভারকার্প,

গ্রাসকার্প। বাচা। শিলং। ঢাই। বাঁশপাতুরি, বংশক, বাঁশপাতা মাছ, বংশপত্রক, কাজলি, কাজরি, কজ্জল। গুরজালি। ট্যাংরা। খয়রা; রাইখয়রা। টাটকিনি। ল্যাটা। জিওল। কুঁচে। বাচা। চ্যালা। ভাঙর; ভাঙন, ভণ্ডুক। ভোলা। গুলে। ভ্যাদা, ন্যাদস। ফ্যাসা। লটকে। মৌরলা, মুরলা, ময়া। চ্যাং, চেলা। শোল; শাল; শকুল। শিঙি, শৃঙ্গী। মাগুর, মদ্গুর। গজাল। চাঁদা, চন্দ্রক, চন্দক, পমফ্রেট; পায়রাচাঁদা; পায়রাতেলি। বেলে, সিতাঙ্ক। বাটা। ভেটকি, ভেকুট, ভেকট। পাঁকাল। পাঙ্গাশ, পিঙ্গাশ। পাবদা, কানিপাবদা, কানপাবদা, পর্বত। টাকি। পারশে। খলসে, খলিশ, খলেশ। আড়, আড়কুজি। কৈ, কবয়ী; ময়না; তেলাপিয়া; আমেরিকান কই। তপসে। ফলুই, ফলি, ফল্লকী, ফলকী। বাইন, বান। ইলিশ। চিংড়ি, চিঙ্গট, চিঙ্গড়, নলমীন, বৃহচ্ছল্ক; গলদা চিংড়ি; বাগদা; মোচা; কুচো; ঘুষা; চাপড়া; ইচামাছ। তারামৎস্য, অংশুকায়।

৬০·৩৪ কাঁকড়া, কর্কট, কর্কটক, কাঁকড়, কুলির, কুলিরক, পঙ্কবাস।

৬০·৩৫ [অন্যান্য জলচর প্রাণী] তিমি। তারামাছ। অক্টোপাস। সিলমাছ; সিন্ধুঘোটক।

৬০·৩৬ সরীসৃপ।

৬০·৩৭ সাপ, সর্প, অহি, ভুজঙ্গ, ফণী, নাগ, ভুজগ, ভুজঙ্গম, আশীবিষ, উরগ, চক্রী, কুণ্ডলী, বিষধর, অকর্ণ, পন্নগ, কাকোদর, দ্বিরসন, দ্বিজিহ্ব, ফণধর, ফণাকার, ফণভৃৎ, ফণাভৃৎ, বিলশয়, দৃকশ্রুতি, বিলেশয়, কাদ্রবেয়, পবনাশন, পবনাশ, উরঙ্গম, ব্যাল, কঞ্চুকী, উরঙ্গ, ভেকভুজ, কুম্ভীলস; সর্পী, নাগিনী, সর্পিণী, ভুজঙ্গী, ভুজঙ্গিনী, ভুজগী। দুমুখো সাপ, অহীরণি।

[পৌরা·] অষ্টনাগ [৫৮০] [বাসুকি, ভোগীন্দ্র; তক্ষক; অনন্ত, নাগেন্দ্র, নাগেশ, শেষনাগ, অহীশ্বর; পদ্ম; মহাপদ্ম; কুলীর; কর্কট; শঙ্খ]। কালীয়, কর্কোটক, কুলিক, অপরাজিত।

ফণা, ফণ, চক্কর, ফন্ন, ভোগ, ফটা, কলাপ।

সাপের দাঁত, আশী, সর্পদন্ত; বিষদাঁত।

খোলস, কঞ্চুক, নির্মোক।

ছোবল, ছোবলানো-, সর্পদংশন, সর্পাঘাত; সাপেকাটা-, কাটিঘা।

ফোঁস করা-, ফোঁসফোঁসানি।

সাপুড়ে, সাপুড়িয়া, বেদে, জীবক, নাগদমন, অহিতুণ্ডিক, আহিক। সাপখেলানো-।

ওঝা, সর্পগুরু, ভুজগগুরু, রোজা জাঙ্গুলিক, মালবৈদ্য, বিষবৈদ্য, গুণিন।

[সাপের নাম] অজগর, অজাগর, মহোরগ, শীর, অহীন; পাইথন, ময়াল, মহাকাল। কেউটে, গোখরো, গোক্ষুর, কালসাপ, কালনাগ, কালসর্প, অলগর্দ, অলির্গদ, কালনাগিনী, কৃষ্ণসর্প, কালীয়। কানড়; করাত, কিরাইত। শঙ্খচূড়। চন্দ্রবোড়া, নাগরাজ। ইনি। চিতি, চিতা। ঢোঁড়া, ডুণ্ডুভ, রাজিল, ঢ্যামনা। দাঁড়াশ। বোড়া, বোড়। রাজসাপ, রাজসর্প। তক্ষক। লাউডগা। হেলে। বাস্তুসাপ।

৬০·৩৮ গোসাপ, গোধিকা, গোধা, গোধি, গুঁইসাপ।

৬০·৩৯ টিকটিকি, গৃহগোধিকা, জ্যেষ্ঠী, জেঠী, জ্যোষ্ঠা, মুষলী, গৃহাপিকা, কুড্যমৎস্যা, লক্তিকা, পল্লীগৃহগোধা।

৬০·৪০ গিরগিটি, গিরিগিটি, কৃকলাস, কাঁকলাস, সরট, সারট, বহুরূপী, বহুরূপ, ললন্তিকা। আঞ্জিনেয়, আঞ্জনি, আজনাই।

৬০·৪১ পাখি, পক্ষী, বিহঙ্গ, বিহগ, বিহঙ্গম, খেচর, খগ, খচর, খগম, গগনগতি, চিড়িয়া; পাকপক্ষী, পাখপাখালি, পাখপাখাল; পতগ, পতত্রি, পতত্রী, পত্রী, পত্ররথ, পক্ষধর, পাক, কণ্ঠাগ্নি, উৎপত, কাণ্ডচারী, নভৌকা, নভসঙ্গম; পক্ষিণী।

ডানা, পক্ষ, পাখ, পাখনা, পাখা, কুন্ত, পতত্র; পালক। পক্ষপুট। ডানাগজানো-, পক্ষোভেদ, পক্ষোদগম।

পাখসাট, পাকসাট, ডানা ঝাপটানো-। ওড়া- [দ্র ৩০৫]।

পাখির বাসা, পক্ষীনীড়, নীড়, কুলায়, অঙ্কুরক।

পাখির ডাক, কাকলি, কূজন, পক্ষীরব; কিচিরমিচির, কিচমিচ।

যাযাবর পাখি।

শিকারি পাখি, প্রসহ [বাজ; চিল; শকুন; কাক]।

ফাঁদ [দ্র ৫৪২], বিতংস। খাঁচা, পিঞ্জর, পিঁজরা।

পক্ষীতত্ত্ব। পক্ষীবিশারদ।

**বিণ·** ডানাওয়ালা, পক্ষযুক্ত, সপক্ষ।

৬০·৪২ [পাখির নাম] কাক, বায়স, বলিভুক, পরভৃৎ, গৃহবলিভুক, বৃক, বলিপুষ্ট, অন্যভৃৎ, কাণুক; দাঁড়কাক, দ্রোণকাক, দগুকাক, ক্রূররব, কাকাল; কৃষ্ণকাক; পাতিকাক।

[পৌরা·] ভূশণ্ডি, ভূষণ্ডি কাক।

পায়রা, পারাবত, কবুতর, কউতর, কপোত, রেবতক, গৃহকপোত, প্রাসাদকুক্কুট; অপরাজিতা; গলাফুলা; গেরোবাজ; গোলা; মুখ্খি; লক্কা; ফাকতা; বোগদাদ; রেশমি; লোটন; নোটন; সিরাজু; জ্যাকবিন। বনকপোত, বুনোপায়রা; নখরায়ুধ।

পায়রার ডাক, বকবকম।

পায়রার খোপ, কপোতপালী, কপোতপালিকা, বিটঙ্ক।

তিতির, তিত্তির, তিত্তিরা, তিত্তিরি; বটের, লাবক, লাব, বর্তক। প্যাঁচা, পেচক, উলূক, উল্লু, কাকারি, বক্রনাসিক, দিবাভীত, কাকভীরু, হরিনেত্র, নক্তচারী, নক্তচর, নক্তভোজী, বায়সারি, বায়সারাতি, ভীরুক; কালপ্যাঁচা; লক্ষ্মীপ্যাঁচা, হুতোমপ্যাঁচা। প্যাঁচার ডাক, ঘূৎকার। বাজপাখি, শ্যেন, বাজ, শশাদন, শশাদ, কপোতারি; উৎক্রোশ; কুরর, কুরল; বাজবহরি, বাজবৈরি, ইগল। চিল, চিল্ল, চিল্লক; শঙ্খচিল। মৌটুসি, মৌটুসকি, মৌচুষকি। তোতা, হারীত, শুক; হীরামন; টিয়া; চন্দনা; কাকাতুয়া। হরিয়াল, হরিতাল, হরিদ্রাঙ্গ, হস্তেল, কর্চর। বক, বগা; সারস, কোশচঞ্চু; রামশালিক; বলাক, কালীবক; কোঁচবক, ক্রৌঞ্চ; বকের পাঁতি, বলাকা, বলাক, পিঙ্গলিকা, বকাঙ্গনা, বকপঙক্তি, বকপাঁতি। ঝোটন। চাতক, মেঘজীবন, কপিঞ্জল; পাপিয়া। ময়ূর, কেকী, কলাপী, শিখী, শিখণ্ডী, সিতাপাঙ্গ, সর্পহিংসক, শিখাবল, শিখাধর, বহী, বর্হিণ, গোনর্দ, তাউস; বর্হিপত্র, ময়ূরপুচ্ছ; পেখম, কলাপ, বর্হ,

**শিখণ্ড, শিখণ্ডক, পিচ্ছ**; ময়ূরের ডাক, কেকা, ময়ূরবাণী। **বিণ·** ময়ুর। **বি·** চখা, চখী, চকা, চকী, চক্রবাক, চক্রবাকী, চকোর, চকোরী। টিটির, টিটিভ, টিট্টিভ। ডাহুক, ডাউক, ডাকপাখি, সিতকণ্ঠ, দাত্যূহ, অত্যূহ। টুনটুনি, টুন্টুক। চন্দনা। মুনিয়া। চড়াই, চড়ুই, কলবিঙ্ক, চটক, চটকা, বলিভুক। কোকিল, কোয়েল, পিক, পরভৃত, পরপুষ্ট, অন্যভৃত, কাকপুষ্ট, কলঘোষ, বসন্তসখ, বসন্তী, বসন্তদূত, বসন্তঘোষ, মধুবন, মধুঘোষ, কুহুমন্দ্র, কোয়েলিয়া, কাকপুচ্ছ; কুহু, কুহুরব, কুহুধ্বনি, পিকরব, পিকতান। শকুন, গৃধ্র, শকুনি, গৃধিনী। নীলকণ্ঠ, সোনাচড়াই, চাস। ছাতার, ছাতারে, ছাতারিয়া। হাড়গিলা, হাড়গিলে। তালচোঁচ। গাঙচিল, জলকুক্কুট। পানকৌড়ি, পানিকৌটি, পানিকাক। কুকপাখি, কুক্কুভ। শালিখ, শারিকা, সাত্ত্বিক, শারি। গাঙশালিক। হাঁড়িচাচা। বাবুই, বর্বরী; বাবুই-এর বাসা। ভরতপাখি, ভারুইপাখি, ভরদ্বাজ। মাছরাঙা, মৎস্যরঙ্গ, মণীচক, মীনরঙ্গ। ময়না, মদনিকা। দোয়েল, দধিবাল। ফিঙ্গে, ফিঙ্গক, ভৃঙ্গ। খঞ্জন, কাকছদ; কাদাখোঁচা। কঙ্ক, কাঁক, কোলপুচ্ছ। ঘুঘু। বুলবুলি, বুলবুল; সিপাহি বুলবুল; ঝোটন বুলবুলি; শা-বুলবুল; নাল বুলবুল। মুরগি, কুক্কুটী, কুঁকড়া, নকুলী, রামপাখি, শিখণ্ডিক, দক্ষা, সুপর্ণ; মোরগ, কুক্কুট; অগ্নিচূড়, পেরু; টার্কি; বনমোরগ, বনকুক্কুট। হাঁস, হংস, মরাল, সিতপক্ষ, কারণ্ডব, বক্রাঙ্গ, শ্বেতচ্ছদ, শ্বেতগরুৎ, মানসৌকা, মানসালয়, হংসী, হংসিকা; রাজহাঁস, রাজহংস, সিত চ্ছদ। কলহংস। পাতিহাঁস; বেলেহাঁস, বালিহাঁস; হংসমালা, হংসপাঁতি, হংসাবলি। সরাল। বুনোহাঁস, শাকনল। রাজহংসী, বারটা। স্নাইপ; স্টারলিং; হুইটার। [হাঁসের ডাক] হংসধ্বনি, হংসনাদ, হংসরুত, কেংকার, ক্রেংকার। কাঠঠোকরা, কাষ্ঠকুট্ট। বউ কথা কও; পাপিয়া। শকুন্ত, ভাসপক্ষী। ধনেশপাখি। পেঙ্গুয়িন। পেলিকান। ফ্লেমিংগো।

লিপ্তপদ, লিপ্তপাদ।

বাদুড়, বাতুলি, ওড়নশেয়াল, চর্মচটক, করপক্ষ। চামচিকা, চর্মচটিকা, গৃহমাচিকা, চর্মচটী।

[রূপকথার পাখি] ব্যাঙ্গমা, ব্যাঙ্গমী, বিহঙ্গমা, বিহঙ্গমী, বিহঙ্গী। পক্ষীরাজ।

**[পৌরা·]** গরুড় [৫৮০], গরুত্মান, খগপতি, খগাধিপ, খগরাজ, খগেন্দ্র, পক্ষীন্দ্র, পক্ষীরাজ, কাশ্যপেয়, পতগ, তার্ক্ষ্য, পতত্রীরাজ, গৃধ্র, গৃধ্ররাজ, বৈনতেয়, বিনতানন্দন, সুপর্ণ, সৌপর্ণ, সর্পাশন, সর্পভুক, সিতানন, স্বর্ণপক্ষ, কশ্যপনন্দন, কামায়ু, পন্নগাশন, পবনাশনাশ।

৬০·৪৩ কীট, কীটপতঙ্গ, পোকা, পোক, পোকামাকড়, কীড়া, কিরা, কেরা; পুত্তিকা; ষটপদ; পতঙ্গ।

কীটঘ্ন, কীটনাশক।

৬০·৪৪ কৃমি, ক্রিমি। ফিতে ক্রিমি; কুচো ক্রিমি; হুকওয়ার্ম।

কৃমিল; কৃমিজ। কৃমিঘ্ন, কৃমিনাশক।

৬০·৪৫ ছারপোকা, ছাইপোকা, গন্ধকীট, মৎকুণ, উড়ুশ, রক্তাঙ্গ, শয্যাকীট।

৬০·৪৬ উই, বল্মীক, স্যমীক। উইঢিবি, বল্মীকস্তূপ, উইচারা, কৃমিশৈল, শক্রমূর্ধা, বল্মীকূট।

৬০·৪৭ আরশোলা, আরশুলা, তেলাপোকা, তেলাচোরা, তৈলঙ্গা, তৈলপায়িকা, তৈলপ, তৈলপা, বল্গুলিকা, পরোষ্ণী, অগ্রফলা।

৬০·৪৮ উকুন, উৎকুণ, কেশকীট, যূক, চুলের পোকা, কিটিভ, উদ্দংশ; নিক, লিক, নিকি, নিক্ষা, লিক্ষা, বালকৃমি।

৬০·৪৯ মাকড়সা, ঊর্ণনাভ, জালিক, জালকীট, লূতা, লূতিকা, মাকসা, অষ্টপাদ, অষ্টাপদ, মর্কট। মাকড়সার জাল, লূতাতন্তু।

৬০·৫০ উচ্চিংড়া, উইচিংড়া, উচ্চিঙ্গট, উচ্চুঙ্গ, উচুঙ্গ।

৬০·৫১ পিঁপড়ে, পিঁপড়া, পিপীলিকা; কাঠপিঁপড়ে, কৃষ্ণপিপীলিকা, ডেয়োঁ, ডেয়োঁপিঁপড়ে, ডেয়ে।

৬০·৫২ ঝিঁঝি, ঝিল্লী, ঝিঙুর, ঝিল্লি, ঝিল্লিকা, ভৃঙ্গারিকা, ফড়িঙা, চীরীকা।

৬০·৫৩ জোনাকি, জোনাক, খদ্যোত, জুনিপোকা, জ্যোতিরিঙ্গ, জ্যোতিরিঙ্গণ, খজ্যোতিঃ, কীটমণি, চিলমীলিকা, প্রভাকীট।

৬০·৫৪ মৌমাছি, মধুমক্ষিকা, মধুকর, মধুপ, মধুপায়ী, মধুব্রত, মধুভৃৎ, মধুলিট, মধুজীব, মধুকৃৎ, মধুলেহ, মধুলিহ, মধুলেহী, আর্ঘা, সুকাণ্ডী, পুষ্পলিহ, পুষ্পকীট। মৌচাক, মধুচক্র, মধুকোষ, মধুক্রম, মধুচ্ছত্র, মধুজালক, চাক, করণ্ড। মোম, ক্ষৌদ্র, ক্ষৌদ্রজ, ক্ষৌদ্রেয়, মক্ষিকামল, সিকথ, মধুজ, মধূত্থ।

৬০·৫৫ ভ্রমর, ভোমরা, অলি, দ্বিরেফ, ভ্রমরক, ভৃঙ্গ, চঞ্চরীক, চঞ্চরী, রোলম্ব, অলিপক, অলিম্পক। ভিমরুল, ভৃঙ্গরোল, শিলীমুখ। বোলতা, বল্লা, বরটা।

৬০·৫৬ মাছি, মক্ষিকা, মক্ষী, মক্ষিক; ডাঁশ, ভম্বরালী, ভম্বরালিকা।

৬০·৫৭ মশা, মশক, পুতিকা; দংশ, অ্যানোফিলিস, কিউলেক্স। মশার কামড়। মশারি। সাঁজাল।

৬০·৫৮ কুমরেপোকা, কুমিরকে, কুমিরপোকা।

৬০·৫৯ গুবরেপোকা, গোবরপোকা।

৬০·৬০ ঘুরঘুরে, ঘুর্ঘর, যমকীট।

৬০·৬১ বিছা, বিছে, বৃশ্চিক, বিচ্ছু, শতপদী, বিছুয়া, লূমবিষ, পুচ্ছকণ্টক; কাঁকড়াবিছে; গোবরিয়া বিছে; সেরেবিছে; সরস্বতীবিছে; তেঁতুলে বিছে।

৬০·৬২ পঙ্গপাল, পতঙ্গপালি; শরভ, শলভ।

৬০·৬৩ তুঁতপোকা, তুঁতিয়া, তুঁতে, তুঁত; পলু, রেশমকীট, মুগাকীট; গুটিপোকা।

৬০·৬৪ ফড়িং, পতঙ্গ; গঙ্গাফড়িং। কাঠফড়িং।

৬০·৬৫ প্রজাপতি; মথ।

৬০·৬৬ শুঁয়োপোকা, শুঁয়ো, শূককীট, শৃঙ্গ, শুঙ্গা।

৬০·৬৭ কেঁচো, কিঞ্চুলক, মহীলতা, ভূলতা, শিলীন্ধ্রী, গণ্ডুপদ।

৬০·৬৮ কেন্নো, কেল্লো, কেন্নাই, কেন্নুই, কেণ্ডাই, কেঁদরাই, ক্যারা, কর্ণকীট।

৬০·৬৯ জোঁক, জলৌকা, জলযূক। ছিনে জোঁক।

৬০·৭০ [অন্যান্য পোকামাকড়] গন্ধিপোকা, গাঁধিপোকা। মাজরাপোকা। গজ। গ্রন্থকীট, চুলচুলে, ধুলোপোকা। ঘুণ, ঘুণপোকা, কাষ্ঠকীট, কাষ্ঠতন্ত্র। কেড়াপোকা। কাচপোকা।

৬০·৭১ ব্যাঙ, ব্যাং, ভেক, মণ্ডূক, দর্দুর, দাদুর, প্লবঙ্গম, প্লবগ, অজিহ্ব, কটুরব, বর্ষাভূ, বৃষ্টিভূ, বর্ষাঘোষ, বর্ষামদ, অজম্ভ, শালুর, প্লব, কৃত্যালয়; কুনোব্যাঙ; কোলাব্যাঙ; গেছোব্যাঙ; সোনাব্যাঙ; কটকটে ব্যাঙ, আসাপাব্যাঙ; ব্যাঙাচি।

ব্যাঙের ডাক, ভেকরব, মকমক, মকমকি।

৬০·৭২ শামুক, শম্বুক, কবচী, খোলকী, জলশুক্তি, পঙ্কমণ্ডুক; গেঁড়ি; গুগলি; ঝিনুক, শম্বু, শুক্তিকা, শুক্তি; শঙ্খ, শাঁখ, পুষ্টিকা।

## ৬১ মানুষ

বি· মানুষ, মানব, মনুষ্য, নর [৬৬], মনুজ, জন, নৃ, ইনসান, মরদুম, দ্বিপদ, দ্বিপদী, দ্বিপাদ, দুপেয়ে, লোক, লোকজন, মানুষজন, জনমানব। মানবী [দ্র ৬৫]। মানবক।

মনুষ্যত্ব, নরত্ব, মানবত্ব, মানবিকতা, মানবতা, ইনসানিয়াত; মানবধর্ম, মানুষ্য। মনুষ্যচরিত্র, মানবস্বভাব।

ব্যক্তি। ব্যক্তিসত্তা; ব্যক্তিগ্রাহিতা, ব্যক্তিত্ব [দ্র ৬৩৪]।

মনুষ্যলোক [দ্র ৯]।

মানবজাতি, মনুষ্যকুল, মানবসমাজ, নরসমাজ, নরকুল, মনুজকুল, মানবগোষ্ঠী; জনসংখ্যা, লোকসংখ্যা; জনসমষ্টি [দ্র ৪৬৩]।

জনাধিক্য, লোকাধিক্য, জনসংখ্যাবৃদ্ধি, লোকবাড়া-, অতিপ্রজন, প্রজাবৃদ্ধি।

জনাভাব, লোকাভাব, জনহীনতা [দ্র ৬৫০]। জনসংখ্যা নিয়ন্ত্রণ [দ্র ৫৬]।

মানবজন্ম, মনুষ্যজন্ম, নরজন্ম, মানবলীলা, মর্ত্যলীলা।

মানবপ্রেম, লোকপ্রেম। ব্যক্তিপূজা [দ্র ২৮২]।

নৃতত্ত্ব, নৃবিদ্যা, অ্যানথ্রপলজি।

নরদেহ, মনুষ্যদেহ।

বিণ· মানুষী, মানবিক, মানুষিক; পৌরুষেয়, মানবোচিত, মানবীয়, মনুষ্যোচিত, মানবসুলভ; মর্ত্য; মনুষ্যধর্মা। ব্যক্তিত্বশালী, ব্যক্তিত্বব্যঞ্জক।

বিণ·/বি· নৃবিজ্ঞানী, নৃতত্ত্ববিদ।

## ৬২ শরীর

বি· শরীর, দেহ, অঙ্গ, গা, গাত্র, বপু, তনু, গতর, কন্ধ, অঙ্গক, বর্ষ্ম, অপঘন, ভোগায়তন, ইন্দ্রিয়াতন, দেহপিঞ্জর, দেহভৃৎ, দেহযষ্টি; তনুরুচি। প্রত্যঙ্গ, দেহাংশ, উপাঙ্গ, প্রত্যবয়ব; অঙ্গপ্রত্যঙ্গ [দ্র ৬৪]। শরীরগ্রন্থি, দেহগ্রন্থি; দেহকোষ, কোষ।

গাগতর; রক্তমাংস, রক্তমাংসের শরীর; দেহযন্ত্র।

কায়, কায়া, কলেবর, অবয়ব; চেহারা, মূর্তি, আকৃতি, বিগ্রহ।

সারা গা, সর্বাঙ্গ, সর্বশরীর, সারাদেহ; আপাদমস্তক, মাথার চুল থেকে পায়ের নখ।

ষড়ঙ্গ [মস্তক; হস্তদ্বয়; কোমর; পদদ্বয়]।

ফিগার, কাঠামো, স্ট্রাকচার, গড়ন, গড়নপেটন, আড়া, বাঁধুনি।

অঙ্গসংস্থান, অবয়বসংস্থান; অঙ্গসৌষ্ঠব [দ্র ৫২৬]।

শরীরচর্চা, দেহচর্চা; ব্যায়াম [দ্র ৯০]।

গায়ের রং, গাত্রবর্ণ, চামড়ার রং। শ্বেতাঙ্গ, কৃষ্ণাঙ্গ। ফর্সা, গৌরবর্ণ, গৌর, গোরা, ধলা, কটা। কালো, কৃষ্ণবর্ণ। চাপা রং; শ্যামবর্ণ, শ্যামলা; উজ্জ্বল শ্যামবর্ণ।

গায়ের ময়লা, গাত্রমল, আপস্কার। গায়ের গন্ধ।

শারীরবিদ্যা, শারীরবৃত্ত, শরীরবিজ্ঞান, দেহতত্ত্ব, দেহবিজ্ঞান, শারীরশাস্ত্র, শারীরস্থানবিদ্যা, ফির্জিওলজি; অঙ্গসংস্থানবিদ্যা।

প্রাণীদেহ, জীবদেহ। মনুষ্যদেহ।

বিণ· শারীরিক, কায়িক, দৈহিক, আঙ্গিক, অঙ্গিক, শারীর, দেহগত, শরীরগত।

বিণ·/বি· মূর্তিধারী, অবয়ববিশিষ্ট, শরীরী, দেহধারী, দেহবিশিষ্ট, শরীরধারী, দেহী, কায়বিশিষ্ট, মূর্তিমান, অঙ্গধারী, অঙ্গী, অবয়বী, শরীরভাক।

প্রাণী [দ্র ৫৩], জীব।

বিণ· মূর্ত, সাকার, সাঙ্গ, রূপধারী, শরীরবদ্ধ, সাবয়ব।

সর্বাঙ্গ; গাভর্তি, একগা।

ক্রি-বিণ· সশরীরে; স্বয়ং।

## ৬৩ অশরীরী

বিণ·/বি· অশরীরী, দেহহীন, অকায়, কায়াশূন্য, অবয়বহীন, মূর্তিহীন, নিরবয়ব, বিদেহী, কায়াহীন, দেহশূন্য, বিদেহ, অনঙ্গ, নিরাকার, অশরীর, নৈরাকার, অবিগ্রহ, ছায়াদেহ, ছায়ামূর্তি, অরূপী, দেহবিহীন।

অরূপ, রূপহীন, অমূর্ত, বিমূর্ত, নিরূপ, নিরাকৃতি, আকারহীন।

বি· বিমূর্ততা, রূপহীনতা।

সূক্ষ্মশরীর, করণশরীর, লিঙ্গদেহ, লিঙ্গশরীর, সূক্ষ্মদেহ।

## ৬৪ অঙ্গপ্রত্যঙ্গ

বি· অঙ্গপ্রত্যঙ্গ, দেহাংশ, অঙ্গাংশ, উপাঙ্গ [৬২]।

ধড়, টরসো।

উত্তমাঙ্গ, উর্ধ্বাঙ্গ, পূর্বকায়।

নিম্নাঙ্গ, অধমাঙ্গ, নিম্নার্ধ, পশ্চার্ধ।

নবদ্বার [চক্ষু; কর্ণ; নাসারন্ধ্র; মুখ; পায়ু; উপস্থ]।

৬৪·১ মাথা, মস্তক, মুণ্ড, শির, বরাঙ্গ, মুড়ো, মুণ্ডু, প্রধানাঙ্গ, একাঙ্গ, মুড়া, বক্রু, কল্লা, মস্ত, মূর্ধা, প্রত্যাধান। চাঁদি, ব্রহ্মতালু, চাঁদা।

মস্তিষ্ক, মগজ, ঘিলু, ঝিকুর, মাথার ঘি।

শিয়র, শিরানা, শিথান।

৬৪·২ মুখ, বদন, আনন, আস্য; মুখাবয়ব, মুখাকৃতি, মুখমণ্ডল, বদনমণ্ডল। মুখবিবর, মুখগহ্বর, হাঁ, কল্লা। বাগিন্দ্রিয়।

মুখোশ, মুখাবরণ, ছদ্মমুখ, মুখাবরক, কৃত্রিমমুখ, মুখচ্ছদ।

মুখরুচি, মুখশ্রী [দ্র ৫২৬]।

৬৪·৩ চোখ, চক্ষু, অক্ষি, নয়ন, আঁখি, আঁখ, নেত্র, লোচন, দর্শনেন্দ্রিয়, নয়না; চর্মচক্ষু।

চোখের পাতা, আঁখিপল্লব, অক্ষিপল্লব, নেত্রপল্লব, নেত্রচ্ছদ, চক্ষুপল্লব, অক্ষিচ্ছদ।

চোখের তারা, মণি, নয়নমণি, নয়নতারা, কনীনক, নেত্রতারা, নয়নী, অক্ষিতারা, অক্ষিতারকা, অক্ষিকূটক; কনীনিকামণ্ডল, উপতারা।

চক্ষুগোলক, অক্ষিগোল, অক্ষিগোলক; অক্ষিকূট, অক্ষিকোল, অক্ষিকোটর; অক্ষিকোষ।

অক্ষিপটল, অক্ষিপুট; অচ্ছোদপটল; তারারন্ধ্র, কনীনিকা, কর্নিয়া।

অক্ষিপট, চোখের পর্দা, রেটিনা, অক্ষিপট্ট, অক্ষিপর্দা।

অক্ষিপক্ষ্ম, পক্ষ্ম, ভোঁয়া, নেত্রলোম, রল্লক, নেত্রপক্ষ্ম।

ভুরু, ভ্রূ, ভ্রূলতা, কোদণ্ড; ভ্রূমধ্য। ভ্রূকুটি; ভ্রূবিলাস, ভ্রূলীলা, ভ্রূভঙ্গি।

পিচুটি, নেত্রমল, কেতর, পিঞ্জট।

চক্ষুরোগ; চক্ষুচিকিৎসা। চক্ষুচিকিৎসক, চোখের ডাক্তার, অক্ষিভিষক। চোখকাটা-, ছানিকাটা-; অক্ষিশালাক্য।

টেরাচোখ, টেরা, বক্রাক্ষ, কেকর, কেকরাক্ষ, বলির।

দেখা- [দ্র ৯৮]। চশমা [দ্র ৩৪]।

নয়নপ্রান্ত, নয়নোপান্ত, অপাঙ্গ, অক্ষিকোণ, লোচনপ্রান্ত, চোখের কোণ।

৬৪·৪ **কান, কর্ণ, শ্রবণ** [১১৬], শ্রুতি, শ্রোত্র, শ্রবণেন্দ্রিয়, শব্দগ্রহ; শ্রবণপথ, শ্রুতিপথ, কর্ণপথ।

কর্ণকুহর, শ্রবণবিবর, কানের ফুটো, কর্ণরন্ধ্র, কর্ণবিবর, কর্ণকূপ, কর্ণছিদ্র, শ্রবণকুহর।

কর্ণপট, কর্ণপটহ, কানের পর্দা।

কর্ণমূল, শ্রুতিমূল, শ্রবণমূল; কানের গোড়া।

কানের লতি, কানের পাতা, কর্ণলতিকা, লতি।

কর্ণগোলক, কানের হাঁড়ি।

কানের গয়না [দ্র ৫৩১]।

খোল, কর্ণ্য, কর্ণমল, পিঞ্জুষ।

কানখুস্কি, কর্ণশোধনী।

**বিণ·** কর্ণবিশিষ্ট, সকর্ণ। আকর্ণ, আকর্ণবিস্তৃত।

৬৪·৫ **নাক, নাসিকা, নাসা,** [ঘোড়ার] ঘোণা; গন্ধেন্দ্রিয়, ঘ্রাণেন্দ্রিয়। ঘ্রাণ [১১৯]।

নাসারন্ধ্র, নাকের ফুটো, ছাঁদা, বিঁদ। নাসিকাগ্র, নাকের ডগা।

খাঁদা নাক, চেপটা নাক; নাকচেপটা; বোঁচা, নাকবুঁচি।

উন্নতনাসা [দ্র ৫২৬]।

নাকডাকা, নাসিকাগর্জন, নাকসাট।

নাকছাবি [দ্র ৫৩১]।

পোঁটা, সিকনি, কফ, সিঙ্ঘান, নাসিকামল।

[**বিপ·**] নাকহীন, নাসাহীন, প্রণস।

৬৪·৬ **দাঁত, দংষ্ট্র, দন্ত, দন্তক, দশন, রদন, রদ**; ইসদন্ত, কশের দাঁত; আক্কেলদাঁত; গজদন্ত, অধিদন্ত; চিরণদাঁত; দংষ্ট্রা, দাঁড়া; কুকুরদাঁত, শ্বদন্ত; কৃন্তক; দুধের দাঁত; বিষদাঁত।

দাঁতের পাটি, দন্তরুচি, দন্তপঙ্ক্তি, দন্তপাঁতি, পাটিদাঁত। বত্রিশপাটি।

মাঢ়ী, দন্তমাংস, দন্তবেষ্ট। দাঁতের গোড়া, দন্তমূল।

দাঁতমাজা-, দন্তধাবন(ক), দন্তমঞ্জন। দাঁতন, দন্তকাষ্ঠ, দাঁতনকাঠি, দন্তপবন, দন্তমার্জনী। টুথব্রাস। দাঁতের গুঁড়ো, টুথপাউডার; টুথপেস্ট, পেস্ট, দাঁতের মাজন। খড়কে, খড়কে কাঠি।

দাঁত তোলা-; দাঁত পড়া-। দাঁত ওঠা-, দন্তোদগম।

দাঁতের ডাক্তার, ডেনটিস্ট।

দাঁত বাঁধানো-; বাঁধানো দাঁত।

দাঁতের ব্যথা, দন্তশূল, দাঁত কনকনানি।

দাঁতে দাঁত লাগা; দাঁতকপাটি।

**বিণ·** দাঁতাল, দন্তী, দন্তুর, দন্তাল, দন্তায়ুধ, করাল, উদ্দন্তুর; দাঁতু, দাঁত উঁচু, দেঁতো; দংষ্ট্রী, দংষ্ট্রাল।

দন্ত্য; দন্ত্যমূলীয়।

[**বিপ·**] ফোকলা, দন্তহীন, অদন্ত, নীরদ।

৬৪·৭ **ঠোঁট, অধর, ওষ্ঠ,** উত্তরাধর, রদচ্ছদ, রদনচ্ছদ, দন্তচ্ছদ; অধোরষ্ঠ, ওষ্ঠাধর, ওষ্ঠপুট। কশ, সৃক্কণী, সৃক্ক, সৃক্কণ, ওষ্ঠপ্রান্ত।

**বিণ·** ঔষ্ঠ্য, ওষ্ঠ্য।

**বি·** [জীবজন্তুর] চঞ্চু, ঠোঁট, তুণ্ড, তুণ্ডি, সৃপাটিকা, ত্রোটি, মুখ।

৬৪·৮ **তালু**, টাকরা, তেলুয়া, কাকুদ, কাকুদ্র।

**বিণ·** তালব্য।

৬৪·৯ **জিব, জিভ, জিহ্বা, রসনেন্দ্রিয়, রসনা**, নোলা।

আলজিভ, নুড়নুড়ি, নুন্নুড়ি, অগ্রজিহ্বা, প্রতিজিহ্বা, উপজিহ্বা, ঘণ্টিকা, ঘণ্টী, অলিজিহ্বা, গলশুণ্ডিকা, শুণ্ডিকা, অধোজিহ্বিকা, অলিজিহ্বিকা, বটি।

জিহ্বাগ্র, রসনাগ্র; জিহ্বামূল, জিভের গোড়া।

জিবছোলা-, জিহ্বানির্লেখন।

৬৪·১০ **গাল, গণ্ড, কপোল, গণ্ডস্থল, গণ্ডদেশ, কপোলদেশ, গণ্ডফলক, গণ্ডমণ্ডল, গণ্ডলেখা।**

চিবুক, থুতনি; থুতি।

চোয়াল, হনু; চিবুকাস্থি।

৬৬·১১ **কপাল, ললাট, ভাল, গোধি;** রগ।

**বিণ·** উটকপালে, উঁচকপালে, কপালউঁচু।

৬৪·১২ **গলা, গল, গলদেশ, কণ্ঠ, কণ্ঠদেশ, গ্রীবা, গ্রীবাদেশ,** গীম, কল্লা, শিরোধি, ঘাড়, টুঁটি, কৃকটিকা, গর্দান।

গলনালি, গলবিল, কণ্ঠনালি, নলি, কৃক, কণ্ঠনাড়ী; স্বরনালি, গলরন্ধ্র। গ্রাসনালি। অন্ননালি, অন্নবহনালি।

[গোরুর] গলকম্বল, সাস্না।

কণ্ঠা, কণ্ঠাস্থি। গলগ্রন্থি, গলার বিচি, টনসিল।

**বিণ·** কণ্ঠ্য, গ্রৈব, গ্রৈবেয়।

আকণ্ঠ।

৬৪·১৩ **চুল, কেশ, অলক, কচ, কুন্তল, চুলক, শিরোজ, শিরসিজ, শিরোরুহ, মূর্ধজ, চিকুর, কৃশলা।**

চুলের গোছা, কেশগুচ্ছ, কেশদাম, কেশরাশি, কেশপুঞ্জ, কেশপাশ, কেশকলাপ, কেশপক্ষ, অলকদাম, চিকুরজাল।

ঝাঁকড়াচুল।

কোঁকড়াচুল, কুঁচকানো চুল, কুঞ্চিতকেশ, কেশতরঙ্গ।

এলোচুল, এলানেচুল, এলোকেশ [দ্র ৫৩০]।

কাঁচাচুল, কালোচুল, অপক্ককেশ। পাকাচুল, পলিতকেশ, পক্ককেশ, শ্বেতকেশ। পালিত্য।

সিঁথি [দ্র ৫৩০]। কেশবিন্যাস [দ্র ৫৩০]।

বাবরি। ঝুঁটি [দ্র ৫৩০]।

কেশর। পশম, উর্ণা।

দাড়ি, শ্মশ্রু; চাপদাড়ি; নুর; কূর্চা; চুটকিদাড়ি; ফ্রেঞ্চকাট; গালপাট্টা।

গোঁফ, মোচ, গুম্ফ। গোঁফে তা দেওয়া-; চুমড়ানো-।

জুলপি, কানপাটা, কাকপক্ষ।

টিকি, শিখা, ব্রহ্মচুল, চুটকি, চৈতন, চৈতনচুটকি।

জটা, কপর্দ, জটাজাল, জটাজুট।

কেশাগ্র, চুলের ডগা।

লোম, রোম, রোঁয়া, অঙ্গরুহ, অঙ্গরোম, অঙ্গলোম, গাত্ররুহ, শুঁয়া। লোমকূপ, রোমকূপ, রোমবিবর। লোমাবলি, লোমরাজি, রোমরাজি।

**বিণ·** কৈশিক, কেশসদৃশ।

কেশী, কেশিনী।

দাড়িয়াল, দেড়েল, দেড়ে, শ্মশ্রুমণ্ডিত, শ্মশ্রুল, শ্মশ্রুময়।

গুঁফো, গোঁফওয়ালা।

লোমশ, রোমশ, রোমবান, লোমাকীর্ণ।

পলিত, পাকা, পক্ক।

জটি, জটাল, জটাধারী।

[**বিপ·**] মাকুন্দ, মাকুন্দে, মৎকুণ, নিঃশ্মশ্রু, শ্মশ্রুহীন; তূবর, তূবরক; অজাতশ্মশ্রু।

**বি·** টাক, ইন্দ্রলুপ্ত, খলতি, খালিত্য, চুল ওঠা-, চুল পড়া-। কেশঘ্ন।

**বিণ·** টেকো, বিকচ; বিরলকেশ, নিষ্কেশ, খলিত, খল্বাট, খল্লিট, অকচ; নির্লোম, লোমহীন।

৬৪·১৪ কাঁধ, স্কন্ধ, স্কন্ধদেশ, অংস, কন্ধ, কন্ধদেশ; পুট; ঘাড়, কন্ধর। [ষাঁড়ের] কাঁধের ঝুঁটি, ককুদ, অংসকূট।

**বিণ·** স্কন্ধী। বৃষস্কন্ধ। গজস্কন্ধ, ঘাড়েগর্দানে।

৬৪·১৫ বুক, বক্ষ, উর, উরস, উরঃস্থল, বক্ষঃস্থল; ছাতি, পাটা, বুকের পাটা, ছাতিয়া, সিনা।

৬৪·১৬ স্তন, মাই, কুচ, পয়োধর, পয়োভার, উরসিজ, উরোজ, উরসিরুহ, বক্ষোজ, কুচকলিকা, উরজ, ঔধস্য, কুচকুম্ভ, বক্ষোরুহ। বাঁট, আপীন। স্তনাগ্র, স্তনবৃন্ত, স্তনমুখ, বোঁটা, চুচুকতি, কুচাগ্র, বৃন্ত, চুচুক, চুঁচি। বুকের দুধ, স্তন্য, মাতৃস্তন্য, মায়ের দুধ [৭২]।

৬৪·১৭ পিঠ, পৃষ্ঠ, পৃষ্ঠদেশ।

৬৪·১৮ পেট, উদর, জঠর, কোঁক, গর্ভ। ভুঁড়ি, তুন্দ, তুন্দি। তলপেট; কোষ্ঠ, মলাশয়। পাকাশয়। পাকস্থলি, পক্বাশয়, পাকযন্ত্র, পক্বাধান। অন্ত্র, অন্তর্জঠর, নাড়িভুঁড়ি, নাড়ি, আতড়ি, আঁত, ভোঁদড়া। ক্ষুদ্রান্ত্র। বৃহদন্ত্র, স্থূলান্ত্র। পিত্তকোষ। যকৃৎ, পিত্তাশয়, কালেয়, লিভার।

প্লীহা। পিলে।

আমাশয়, আমস্থলি।

নাভি, নাই, নাভিকুণ্ডলী, নাভিকুণ্ডল, নাভিকূপ, নাভিস্থল, নাইকুলকুলি, উদরাবর্ত।

পায়ু, মলদ্বার, গুহ্যদ্বার, গুহ্যদেশ, পোঁদ।

**বিণ·** আন্ত্রিক, আন্ত্র।

৬৪·১৯ হাত, হস্ত, বাহু, হস্তক, ভুজ।

দ্বিকর, দ্বিভুজ, দুইবাহু, দুবাহু।

কর, পাণি, করতল, তেলো, চেটো, পাঞ্জা। হাতের পোঁছা, হস্তপুচ্ছ। কবজি, কবজা, মণিবন্ধ, করপৃষ্ঠ, রিস্ট। কনুই, কূর্পর, কফোনি, কলাচিকা। বগল, বাহুমূল, কুক্ষি, কক্ষ, কক্ষতল, কক্ষপুট, ভুজকোটর, কাঁক, কাঁখ, কাঙ্ক্ষ, কুক্ষ, কাঁখতল, কাঁখতলি।

অবহস্ত; করাগ্র, অগ্রপাণি।

যুক্তকর, অঞ্জলি; হাতজোড়, জোড়হাত; কৃতাঞ্জলি, কৃতাঞ্জলিপুট; আঁজলা, আঁজল, অঞ্জলিপুট, করপুট, প্রাঞ্জলি, বদ্ধাঞ্জলি, করকোষ, অঞ্জলিবদ্ধ, অঞ্জলিবন্ধন।

বাহুবন্ধন [দ্র ৬১০]।

করপল্লব; করকমল, করপদ্ম,করকঞ্জ।

মুঠ, মুট, মুষ্টি, মুষ্ঠি, মুঠি, মুঠা, মুটা, মুটি, রত্নি; মুটমহাত, প্রগণ্ড।

কররেখা, হস্তরেখা। হস্তরেখা বিচার(ক) [দ্র ৬৭৬]।

৬৪·২০ পা, পদ, ঠ্যাং, অধমাঙ্গ।

চরণ, পায়ের পাতা, পদপৃষ্ঠ, অংহ্রি, অঙ্ঘ্রি, পায়া। কদম। কুঁচকি। জঙ্ঘা, নলকিনী। হাঁটু, জানু, উরু, উরুত, উরত, অষ্ঠিবান; মালাইচাকি, মালচক্রক, চক্রিকা। গোড়ালি, গুল্‌ফ, হিল, পার্ষ্ণি, পাদগ্রন্থি, পাদমূল, অংহ্রিস্কন্ধ। গুলি, পায়ের গুলি, পিণ্ডি, পিণ্ডিকা।

পদপ্রান্ত, চরণপ্রান্ত, চরণতল, পদনিম্ন, পায়েরতলা, পদতল। খুরা, খুর।

চরণপদ্ম, চরণকমল, পদারবিন্দ, পদাম্ভোজ, পদাম্বুজ।

পায়ের দাগ, পদচিহ্ন, চরণচিহ্ন, পদাঙ্ক, চরণরেখা, পাঁজালি, পাঁজা।

পদশব্দ, পদধ্বনি, পায়ের আওয়াজ; হাঁটার শব্দ।

পাদানি, পাদান।

**বিণ·** পাদ। জালপাদ, লিপ্তপাদ।

আপদলম্বিত, আপ্রপদীন, আপদলম্বী, আপদচুম্বিত, আপদ, আপ্রপদ।

আজানু, আজানুলম্বিত, ঔপজানুক; আপাদমস্তক; আপাদ।

পদধূলি, পায়ের ধুলো; পদরেণু, চরণধূলি, পদরজ।

৬৪·২১ কোমর, কাঁকাল, কটি, কটিদেশ, কটিতট, কক্ষ; মাজা; জঘন। মধ্যদেশ, মধ্যদেহ, প্রোথ, তনুমধ্য।

ক্ষীণকটি [দ্র ৫২৬]।

৬৪·২২ কোল, ক্রোড়, অঙ্ক, অঙ্কতল, অঙ্কদেশ, উৎসঙ্গ; আড়কোল, পাথালিকোল; পাঁজা কোল।

**বিণ·** কোলের; অঙ্কশায়ী, অঙ্কগত, ক্রোড়স্থ, উৎসঙ্গিত, ঔৎসঙ্গিক, অঙ্কস্থিত, অঙ্কস্থ। অঙ্কীয়, অঙ্কসংক্রান্ত।

৬৪·২৩ পাছা, নিতম্ব, শ্রোণি, স্ফিক, ঘাটিক, আরোহ; জঘন, কটিপ্রোথ। নিতম্বিনী [দ্র ৫২৬]।

৬৪·২৪ আঙুল, অঙ্গুলি, অঙ্গুল, অঙ্গুষ্ঠ, করশাখা, করজ, করকণ্টক; তর্জনী; মধ্যমা; অনামিকা; কনিষ্ঠা, কড়ে আঙুল; বুড়োআঙুল, বৃদ্ধাঙ্গুষ্ঠ, বৃদ্ধাঙ্গুলি, অঙ্গুষ্ঠ। পাঁচ আঙুল, অঙ্গুলিপঞ্চক।

নখ, নখর, স্মরাঙ্কুশ, পুনর্নব, পুনর্ভব। আঙুলের ডগা, অঙ্গুলিমুখ।
গাঁট, পর্ব, পাব, পরগ্রন্থি।
নখরায়ুধ, নখায়ুধ। থাবা(মারা-, দে)।
আংটি [দ্র ৫৩১]।
আঙুল মটকানো- [দ্র ৯১]।
**বিণ**· নখী; সুনখী; কুনখী [দ্র ৫২৬]।
৬৪·২৫ চামড়া [৫০৬], ত্বক, চর্ম, গাত্রচর্ম, ত্বচ, কৃত্তি, কৃত্তিক, বহিশ্চর্ম, অধিত্বক, চাম, অসৃগ্ধরা, রক্তাধার, স্পর্শেন্দ্রিয়; উপত্বক; অধস্ত্বক। কঞ্চুক, কঞ্চু, নির্মোক, খোলক, খোল, খোলা। [ফলের] খোসা, খোলস, চাকলা, চোকা, চোকল, চোকলা; মামড়ি, চুমটি। [গাছের] ছাল, ছল্লি, ছলি, বাকল, বাকলা, ছিলকা, বল্কল, বল্ক, ঝিল্লি, ছালট, ছল্লি, সর। অজিন। লোম [৬৪·১৩], চুল [দ্র ৬৪·১৩]; পশম; অঙ্গরুহ; পালক, পক্ষ, গরুৎ। আঁশ, শল্ক, শকল।
**বিণ**· চার্ম, চর্মজ, চার্মণ, ত্বাচ।
৬৪·২৬ হাড়, অস্থি, হাড্ডি, হড্ড, মেদোজ, দেহসার, কীকশ। হাড়গোড়। কঙ্কাল, অস্থিপঞ্জর, পার্শ্বাস্থি, পর্শুকা। হাড়পাঁজরা। পঞ্জর, পাঁজর, পাঁজরা, বুকের খাঁচা; পঞ্জরাস্থি। অংসফলক, অংসফলকাস্থি।
মেরুদণ্ড, শিরদাঁড়া, কশেরু, কশেরুকা, পৃষ্ঠদণ্ড, পিঠদাঁড়া, পৃষ্ঠবংশ। মেরুদণ্ডী, কশেরুক, পৃষ্ঠবংশী; ত্রিক।
খুলি, মাথার খুলি, খাপরা, কপাল, করোটি, শিরোস্থি, করোট, করঙ্ক, করোটিকা, কর্পর, কপালিকা, অক্ষক, কণ্ঠাস্থি, জত্রু।
অস্থিবিদ্যা, অর্থোপিডিকস।
৬৪·২৭ রক্ত, রুধির, শোণিত, অসৃক, রস্য, পলঙ্কার, রক্তক, অশ্র, অস্র, রোহিত, লোহু। রক্তপ্রবাহ, রক্তধারা, রক্তস্রোত, রক্তচলাচল, রক্তসঞ্চলন, শোণিতধারা। শ্বেতকণিকা; লোহিতকণিকা। শিরা, ধমনী, ধামনী, রগ, রসালসা, সংবাহিকা, অসৃগ্বহা, আবাহিকা, নাড়ী; শাখাশিরা, উপশিরা।
রক্তদান। ব্লাডব্যাঙ্ক। রক্তক্ষয়, রক্তপাত।
**বিণ**· রক্তাক্ত, রুধিররঞ্জিত, রুধিরাক্ত, রক্তমাখা, শোণিতাক্ত।

৬৪·২৮ নাড়ী; কৈশিকানাড়ী; বামগানাড়ী; নাড়ীচক্র [ইড়া; পিঙ্গলা; সুষুম্না; পরমা; গান্ধারী; হস্তীজিহ্বা; পুষা; সুযশা; অলম্বুষা; কুহূ; শঙ্খিনী; লোলজিহ্বা; বিজয়া; কামদা; অমৃতা; বহুলা]। পোঁটা।
৬৪·২৯ হৃৎপিণ্ড, হৃদযন্ত্র, হৃদয়, হার্ট, রক্তাশয়, কলিজা, কলজে। হৃৎস্পন্দন, ধুকধুকি, ধুকপুকানি, হার্টবিট। অলিন্দ; নিলয়।
৬৪·৩০ শ্বাস; নিঃশ্বাস, নিশ্বাস; প্রশ্বাস; নিশ্বাসপ্রশ্বাস, শ্বাসকার্য, শ্বাসকর্ম, শ্বাসপ্রশ্বাস; কণ্ঠবায়ু, উদান। দম, হাঁপ; শ্বসন, নিশ্বসন; হাঁপানো-, হাঁপ ধরা-, দম কমে যাওয়া-, হাঁপানি।
**বিণ**· শ্বসিত। শ্বসমান।
ফুসফুস, ক্লোম, লাঙস। শ্বাসনালি, ক্লোমনালিকা; ক্লোমশাখা। [মাছের] ফুলকা, কঙ্কত।
৬৪·৩১ বীর্য, শুক্র, ঔরস, রেতঃ, আনন্দপ্রভব, অংশ।
৬৪·৩২ জননেন্দ্রিয়; লিঙ্গ, পুরুষাঙ্গ, মেঢ্র, শিশ্ন, উপস্থ, পুংশ্চিহ্ন, শেফ, শেউ; অণ্ডকোষ, বিচি, বৃষণ, পোতা, হোল, মুষ্ক। স্ত্রীঅঙ্গ, স্ত্রীচিহ্ন, যোনি, ভগ; জরায়ু, গর্ভাশয়, গর্ভকোষ। ডিম্বাশয়; ডিম্বক, ডিম্বাণু। অপত্যপথ, প্রসবদ্বার। ভগাঙ্কুর, কাঁট।
৬৪·৩৩ মূত্রাশয়; মূত্রনালি; কিডনি, বৃক্ক [দ্র ৭৮]; বস্তি; ব্লাডার, মূত্রস্থান, মূত্রপুট।
৬৪·৩৪ মাংস, পেশি, মাংসপেশি, অস্রজ, অস্রজাত। মাংসপিণ্ড, লোচক।
**বিণ**· পেশিবহুল, পেশল।
৬৪·৩৫ স্নায়ু, স্নায়ুতন্ত্র, স্নায়ুমণ্ডলী, নার্ভ; অস্থিবন্ধনী; পেশিবন্ধনী। সুষুম্নাকাণ্ড।
**বিণ**· স্নায়বিক, স্নায়বীয়, স্নায়ব।
৬৪·৩৬ লালা, লাল, নাল, থুতু(ফেলা-), নিষ্ঠীবন, নিষ্ঠীব, নিষ্ঠেব, লসিকা, অধরামৃত, অধরমধু, অধরসুধা, মুখমধু, আস্রাব, মুখস্রাব, আস্যাসব, বদনাসব, বদনামৃত, মুখামৃত, বক্ত্রাসব, সৃণিকা, পিক, থুৎকার, থুক। থুঃ। লালাস্রাব। লালঝরা-, লালপড়া-, লালফেলা-।
পানের পিক। পিকদানি, পিকদান [দ্র ৫২০]।
৬৪·৩৭ চর্বি, মেদ, বসা; স্নেহপদার্থ; মজ্জা, হড্ডজ।
৬৪·৩৮ পিত্তকোষ; পিত্ত, পিত্তি, পলাগ্নি, কান্তিদ।
**বিণ**· পৈত্তিক, পৈত্ত।
৬৪·৩৯ লেজ, লাঙ্গুল, পুচ্ছ, লুম, লেঙুর।
**বিণ**· সপুচ্ছ, পুচ্ছী, লাঙ্গুলী, লেজবিশিষ্ট।
৬৪·৪০ শিং, শৃঙ্গ।
**বিণ**· শৃঙ্গী, শৃঙ্গবান।
৬৪·৪১ [শরীরচিহ্ন] তিল। জটুল, জড়ুল, জড়ুর, কালক। ত্রিবলি।

## ৬৫ নারী

**বি**· নারী, স্ত্রী, মেয়ে, স্ত্রীলোক, রমণী, মেয়েমানুষ, মেয়েছেলে, মহিলা, ললনা, অঙ্গনা, বামা, রামা, মানবী, মানবিকা, কামিনী, অবলা, আওরত, জেনানা, যোষিৎ, যোষিতা, যোষা, জনি, বালা, প্রমদাজন, বনিতা, ভামিনী, শর্বরী, প্রতীপদর্শিনী; মাগি।
অন্তঃপুরিকা, পুরনারী [৬১৯], পুরলক্ষ্মী, পুরাঙ্গনা, পৌরস্ত্রী, পুরস্ত্রী, পুরমহিলা, পুরবালা, পুরবাসিনী, অন্তঃপুরবাসিনী, পৌরাঙ্গনা; অসূর্যম্পশ্যা।
স্ত্রীজাতি, নারীজাতি, মহিলাসমাজ; নারীসমাজ; মহিলামহল, মেয়েমহল, রমণীকুল, নারীসম্প্রদায়, প্রমীলাজগৎ, স্ত্রীমহল।
শঙ্খিনী; পদ্মিনী; চিত্রিণী; হস্তিনী।
প্রিয়া, কান্তা, প্রেমিকা [দ্র ৬০৪], প্রমদা, ললিতা।
স্ত্রী [দ্র ৬১৯]।
নারীরত্ন, রমণীরত্ন, স্ত্রীরত্ন; নারীশ্রেষ্ঠ, বরনারী, বরবর্ণিনী, বরস্ত্রী, বরাঙ্গনা, রমণীকুলতিলক।
আদিনারী, হবা, ইভ।

মেয়েলিপনা, মেয়েলিভাব; **স্ত্রীত্ব, নারীত্ব, নারীধর্ম, নারীলক্ষণ, স্ত্রীধর্ম, স্ত্রীলক্ষণ**; নারীস্বভাব, নারীচরিত্র, **স্ত্রীচরিত্র**।

**স্ত্রীলিঙ্গ, স্ত্রীচিহ্ন**।

**স্ত্রীরোগ** [দ্র ৮৭·৫]।

**অষ্টনায়িকা** [**মঙ্গলা**; বিজয়া; ভদ্রা; জয়ন্তী; অপরাজিতা; নন্দিনী; নারসিংহী; কৌমারী]।

**বিণ**· নারীসুলভ, মেয়েলি, **স্ত্রীজনোচিত, স্ত্রীসুলভ**।

**স্ত্রীজাতীয়**, মাদি।

পরদাপ্রথা; পরদানশিন, অবরোধবাসিনী।

**বি**· শ্রীমতী, শ্রীযুক্তা, মিসেস; ঠাকরুণ, ঠাকুরাণী; কুমারী, মিস, মোসাম্মাৎ, মাদমোয়াজেল; শ্রীমত্যা, দেব্যা, দাস্যা; দেবী, দাসী; মেমসাহেব: ম্যাডাম, মাদাম; বেগমসাহেবা; বিবি, বিবিজান; খাতুন, খানুম; বাঈ।

মহাশয়া, মহোদয়া।

## ৬৬ পুরুষ

**বি**· পুরুষ, পুরুষমানুষ, বেটাছেলে, ছেলে, মরদ, মদ্দ, মদ্দা, মর্দ, পুমান, মিনসে, আদমি।

পৌরুষ, পুরুষত্ব, পুরুষালি, পুরুষধর্ম; মদ্দাভাব, মদ্দানি, মর্দানি, পুরুষকার, পুংস্ত্ব, পৌরুষেয়।

পুরুষোত্তম, নরশ্রেষ্ঠ, পুরুষপুঙ্গব, নরপুঙ্গব, পুরুষপ্রধান, পুরুষপুণ্ডরীক, পুরুষসিংহ, নরশার্দূল, নরকেশরী, নৃকেশরী, নৃমণি।

আদিপুরুষ, আদম, আদম্ফ, পুরুষাদ্য।

**বিণ**· পুরুষোচিত, পুরুষসুলভ, পুরুষের যোগ্য।

**বি**· শ্রী, শ্রীযুক্ত, শ্রীযুত, মিস্টার। শ্রীমান, মাস্টার। বাবু। জনাব। মশাই, মহাশয়, মহোদয়।

## ৬৭ ক্লীব

**বিণ**·/**বি**· ক্লীব, ষাঁড়া, তৃতীয়প্রকৃতি, নপুংসক, অজনক, অজনিকা, শণ্ড, ক্লীবলিঙ্গ; হিজড়া, হিজড়ে; পুরুষত্বহীন; খোজা, সুবিদ, মহল্লক, কঞ্চুকী, পুংস্ত্বহীন, আক্তা। হিজড়ানি। হিজড়ী। বৃহন্নলা।

ছিন্নমুষ্ক, ছিন্নাণ্ড, খাসি [৬০·৭]।

**বি**· ক্লীবত্ব, ক্লৈব্য, ক্লীবতা, নপুংসকতা; পুরুষত্বহীনতা, নির্বীর্যতা।

## ৬৮ ক্ষুধা

**বি**· **ক্ষুধা**(লা-, পা-), খিদা, খিদে(পা-, লা-), **ক্ষুৎ, ক্ষুধ**, ক্ষুদ্বোধ, ভুখ(লা-), জঠরজ্বালা, জঠরাগ্নি, জঠরানল, কোষ্ঠাগ্নি, পেটের জ্বালা, অন্নলিপ্সা, বুভুক্ষা, অগ্নি।

**ক্ষুধাসঞ্চার, ক্ষুধার** উদ্রেক(হ); **ক্ষুধাবৃদ্ধি**(পা-), খিদে পাড়া-, অগ্নিবৃদ্ধি(পা-), অগ্নিদীপন। খিদে বাড়ানো-, ক্ষুধাবর্ধন(ক)।

খাওয়ার ইচ্ছা, জিঘৎসা।

**ক্ষুৎপিপাসা, ক্ষিদেতেষ্টা, ক্ষুধাতৃষ্ণা**।

পেট **চুঁইচুঁই**(ক)।

**বিণ**· **ক্ষুধার্ত**, বুভুক্ষু [দ্র ৭৫], **ক্ষুধাতুর, ক্ষুধিত, ক্ষুধান্বিত**, বুভুক্ষিত, **ক্ষুৎকাতর, ক্ষুৎপীড়িত, ক্ষুধাকাতর**, ভুখা, অন্নলিপ্সু, **ক্ষুৎক্ষাম**, ভোজনেচ্ছু।

**ক্ষুধাজনক, ক্ষুধাকর; ক্ষুধাভরা**।

**অগ্নিদীপক, অগ্নিবৃদ্ধিকারক, অগ্নিবর্ধক, ক্ষুধাবর্ধক** [৭৪]।

## ৬৯ তৃষ্ণা

**বি**· তৃষ্ণা(পা-), তেষ্টা(পা-), তিয়াস, পিপাসা(পা-, লা-), পিয়াসা, তৃষা, পিয়াস, পানেচ্ছা, উদন্যা, অনুতর্ষ; জলপিপাসা, জলতেষ্টা।

খাওয়ার জল, খাবার জল, পানীয়জল, তৃষ্ণার জল; ফটিকজল, নির্মলজল; কলের জল।

**বিণ**·/**বি**· তৃষ্ণার্ত, পিপাসার্ত, তৃষ্ণাতুর, তৃষ্ণাক্লিষ্ট, তৃষ্ণালু, তৃষাতুর, তৃষ্ণাকাতর, তৃষিত, তৃষ্ণক, সতৃষ্ণ, জলার্থী, পিপাসু, উৎপিপাসু, পিয়াসি, পিপাসি, পিপাসিত, পিপাসাকাতর, পিপাসাকুল, পিয়াসু, পানেচ্ছু, সঞ্জাতপিপাসা, পিয়াসিত।

## ৭০ খাওয়া

**বি**· খাওয়া-, আহার(ক), ভোজন(ক), ভক্ষণ(ক), খাদ্যগ্রহণ(ক), অন্নাহার, অন্নসেবা(ক), অন্নতোলা-, উদরসাৎ(ক), সেবন(ক), অশন, প্রাশন, নিগরণ, প্রাশ, আশ, ভুক্তি, খাদন, খাওন, অদন, ক্ষুন্নিবৃত্তি, ক্ষুন্নিবারণ(ক), অভ্যবহরণ, অভ্যবহার, প্রত্যবসান, ডানহাতের কাজ, দাঁতে কাটা-, মুখে তোলা-, মুখে দেওয়া-, পেটে পড়া-, পেটপুজো(ক), পেটভরানো-; গলাধঃকরণ, গ্রসন, গ্রাস(ক); গাবল, গরাস।

আস্বাদন(ক), চাখা-, স্বাদগ্রহণ(ক), রসন।

খাওয়ানো-, খাইয়ে দেওয়া-; গেলানো-, গিলিয়ে দেওয়া-; মুখে তুলে দেওয়া-।

ভোজ, ভূরিভোজ, ভূরিভোজন, প্রঘস, খ্যাঁট, খ্যাটন; খানাপিনা(ক), খানপান; খাওয়াদাওয়া(ক); অন্নাহার(ক); অন্নভোজন(ক)।

প্রীতিভোজ, প্রীতিভোজন; ফিস্ট; বনভোজন(ক), চড়ুইভাতি, পিকনিক।

পঙ্‌ক্তিভোজন, পাতপাড়া-।

প্রাতরাশ, ব্রেকফাস্ট, ছোটহাজরি, প্রাতর্ভোজন, কল্যবর্ত, নাস্তা।

মধ্যাহ্নভোজন, লাঞ্চ, দ্বিপ্রাহরিক আহার, দুপুরের খাওয়া, বড়হাজরি। বিকেলের খাওয়া, টিফিন। জলখাবার, জলযোগ, শীতলভোগ।

নৈশভোজ, নৈশভোজন, ডিনার, সান্ধ্যভোজ, সন্ধ্যাভোজ, সায়াহ্নভোজন, সায়মাশ; রাতের খাওয়া, সাপার।

ভোজসভা, ভোজনসভা।

চিবনো-, চিবিয়ে খাওয়া-, চর্বণ(ক), চিবন, চিবানি, চিবুনি। পাকলানো-।

জাবরকাটা-, রোমন্থন(ক), রোমন্থ; গিলিত চর্বণ, ভুক্তভোজন, চর্বিতচর্বণ।

চোষা-, চোষণ(ক), চুষে খাওয়া-, চুষা।

চাটা-, চেটে খাওয়া-, লেহন(ক), অবলেহ, লেহ, চাটন, অবলেহন।

পান(ক), চুমুক দিয়ে খাওয়া-, চুমুক(দে), ঢক ঢক করে খাওয়া-, উদ্‌গ্রহ, উদ্‌গ্রহণ; গেলা-, গলাধঃকরণ(ক): ঢোক গেলা।

গোগ্রাসে গেলা-, নাকে মুখে গোঁজা।

কামড়ানো-, কামড়(দে), দংশন(ক), বিদংশ, দন্তস্ফুট(ক), দন্তাঘাত(ক)।

অতিভোজন, গুরুভোজন, গুরু আহার, অধ্যশন, অত্যশন, গাণ্ডেপিণ্ডে গেলা-, ফাঁসির খাওয়া।

মিতাহার, স্বল্পাহার, কম খাওয়া; পরিমিতাহার, লঘুভোজন, অল্পাহার, মিতভোজন; একাহার।

অনশনভঙ্গ(ক); পারণ।

ভোজনাগার, ভোজনশালা, ভোজনালয়; রেস্তরাঁ হোটেল; ক্যান্টিন, কাফেটারিয়া; ধাবা; মেস; অন্নসত্র, সত্র, অন্নক্ষেত্র, অন্নশালা; সদাব্রত; লঙ্গরখানা। অন্নকূট।

পাত(পাড়া-), পাতা, পাতপ, ভোজনপাত্র; থালা [দ্র ৫৩৯·৪]।

কাঙালিভোজন, দরিদ্রনারায়ণ সেবা।

খাওয়ার ঘর, ডাইনিংরুম। খাওয়ার টেবিল, ডাইনিংটেবিল।

**বিণ·/বি·** ভোজনকারী, আহারী, ভোজী, ভক্ষণকারী, ভোক্তা, ভোজক, খাদক, ভক্ষক, আহারার্থী, ভোজয়িতা, খাদী, খেকো, খাদুক। অন্নভোজী, অন্নাহারী, অন্নভোক্তা, অন্নভোক্ত্রী, আশী, অন্নাদ। গ্রাসকারী।

সর্বাশী, সর্বভুক।

পেটুক, ভোজনপ্রিয়, ভোজনবিলাসী, ভোজনপটু, ঔদরিক, উদরপরায়ণ, উদরসর্বস্ব, অতিভোজী, কটখাদক; খাইয়ে, খাউকো; আধমণিকৈলাস।

ভোজনেচ্ছু, জিঘৎসু।

স্বল্পাহারী, মিতাহারী, পরিমিতাহারী, নিয়তাশন, মিতাশন, মিতাশী, মিতভোজী, অল্পাহারী; একাহারী।

**বিণ·** ভোজ্য [দ্র ৭১], পাঙক্তেয়।

চর্ব্য; চূষ্য, চূষণীয়, চোষ্য, চোষণীয়; [**বিপ·**] অচূষ্য; অচূষিত। লেহ্য, লেহনীয়, অবলেহ্য, অবলেহনীয়; রসনালিট। পেয়, পানীয়, পানযোগ্য।

ভুক্ত, ভক্ষিত, খাদিত, প্রাশিত, প্রত্যবসিত, অভ্যবহৃত, ভুঞ্জিত, ক্ষুন্নিবৃত্ত; আস্বাদিত। চাটিত, অবলীঢ়, আলীঢ়, কৃতাবলেহ। দংশিত, দষ্ট। চূষিত। ভুক্ত, জগ্ধ, নিগীর্ণ। গিলিত, গ্রস্ত। রসিত; লীঢ়, প্রত্যালীঢ়; পীত, নিপীত।

একপেট, ভরপেট, পেটভরতি, পেটভরা।

ভুক্তাবশিষ্ট, উচ্ছিষ্ট, ভুক্তাবশেষ, উচ্ছিষ্টান্ন, ভক্ষ্যাবশেষ, অন্নশেষ।

এঁটো, সকড়ি; এঁটোকাটা।

উচ্ছিষ্টভোজী, এঁটোখেকো, উচ্ছিষ্টভোগী; পাতকুড়ানি।

**ক্রি-বিণ·** কপাকপ, গবাগব।

একগাল, একগ্রাস।

আহারান্তে, ভোজনশেষে, শেষপাতে।

## ৭১ খাদ্য

**বি·** খাদ্য, খাবার, ভোজ্য [৭০], ভোজনীয়, ভক্ষণীয়, ভক্ষ্য, ভক্ষ, অশন, আহার [৭০], আহার্য, অন্ন, ইরা, ভোক্তব্য, অভ্যবহার্য, ভোজনসামগ্রী, ভোজনদ্রব্য, ভোজ্যদ্রব্য, খাদ্যবস্তু, খাদ্যদ্রব্য, ভোজ্যান্ন, রসদ, খোরাক, খানা, জীবনক, খাবারদাবার; অন্নজল, অন্নব্যঞ্জন, দানাপানি, দানা; উদরান্ন, পেটের ভাত; পথ্য, পথ্যি, সেবনীয়, সেব্য, সুখসেব্য, সুসেব্য।

জলখাবার, জলযোগ, নাস্তা, টিফিন, উপাহার, জলপান। ফলার, ফলাহার, ফলাশন, ফলাস্বাদন।

গুরুপাক, দুষ্পাচ্য, লঘুপাক, সহজপাচ্য, সুপাচ্য।

সুখাদ্য; সুপেয়। দুধভাত।

অখাদ্য, কুখাদ্য, অখাদ্যকুখাদ্য, অপথ্য, কুপথ্য, অভোজ্য, অভক্ষ্য, অভক্ষণীয়; অচর্ব্য, অচর্বণীয়; কদন্ন, কুভোজন; কচুপোড়া, কচুঘেঁচু।

নিষিদ্ধ খাবার, নিষিদ্ধ ভোজ্য। অপেয়।

খাদ্যাখাদ্য, ভক্ষ্যাভক্ষ্য।

শিশুখাদ্য, বেবিফুড। রোগীর খাবার, পথ্য।

পশুখাদ্য, পশ্বাহার, পশুর খাবার। খড়, খেড়, বিচালি, বিচুলি, পোয়াল, পল, পলাল, নাড়া। জাব, জাবনা। খড়ের গাদা, পালই, পালুই। হাঁস-মুরগির খাবার, পোলট্রিফুড। মাছের খাবার, ফিশফুড।

খোরাকি, খাইখরচা।

## ৭২ খাদ্য বৈভিন্ন্য

**বি·** ভাত, অন্ন, ভক্ত, স্বধা, ওদন। পান্তাভাত, ভিজেভাত, পরিষ্টভাত; আমানি, কাঁজি, কাঞ্জিক, কাঞ্জিকা, কুঞ্জল, কুল্মাষ, পালনি, গৃহাম্ল, আরনাল, পেজ। খিচুড়ি, খেচরান্ন, খেচরি, কৃশর, কৃশরান্ন, ওগরা; ভুনিখিচুড়ি; জাউ, খুদেরজাউ, আমজাউ। পোলাও, ঘৃতান্ন, ঘিভাত, পলান্ন; ফ্রায়েড রাইস; বিরিয়ানি। ফ্যানাভাত।

পোড়াভাত, দগ্ধান্ন, দগ্ধিকা।

মাড়, মাড়ি, মাসর, ফ্যান, ফেন।

তরকারি, সবজি, ব্যঞ্জন, ছালন, ব্যান্নন। ছেঁচকি, ছ্যাঁচড়া; চড়চড়ি, চচ্চড়ি; নাবড়া, লাবড়া; ঘ্যাঁট; নাফরা, লাফরা; ঘণ্ট, নগরঘণ্ট, চাপড়ঘণ্ট। দম। ডালনা, দালনা। রসা। দোলমা। ছক্কা, কালিয়া; কোর্মা। সালন। সিদ্ধ, সেদ্ধ; ভরতা, রোস্ট। কোফতা।

শুক্তো, শুক্তনি, শুক্তানি; তেতো।

ভাজা, ভাজি, ফ্রাই; পাটভাজা, পোরের ভাজা; বড়া, বটক, চাপড়; খাস্তাভাজা, চিপস, মুচমুচে; মাছভাজা, ফিশফ্রাই। চপ; কাটলেট। কাবাব; শিককাবাব; শামি কাবাব।

তেলেভাজা; বেগুনি; ফুলুরি, ফুলারি; পেঁয়াজি, পেঁয়াজবড়া; পাকৌড়া। সিঙারা। নিমকি। কচুরি, খাস্তাকচুরি, কর্চরী, কর্চরিকা।

ডালপুরি; রাধাবল্লভি। পরোটা, পূরিকা, পৌলি। নান, তন্দুরিরুটি। রুমালিরুটি, পোলিকা। মোগলাই পরোটা। লুচি, পুরি; ময়ান; লেচিকা, লোচিকা, লেচি। রুটি, চাপাটি, রোটি, চপটি, পুরোডাশ। পাঁউরুটি, ব্রেড, লোফ; বান, বানরুটি। প্যাটিস। স্যান্ডউইচ। টোস্ট। হ্যামবারগার; বার্জার। বেকারি; রুটিওয়ালা, নানবাই।

লাগানো-, আকাশফাটানো, গাঁকগাঁক করা-; তীক্ষ্ণ, কড়া, জোর। উচ্চকণ্ঠ।

ধীর, অনুচ্চ, মৃদু, কোমল; অব্যক্ত, অঘোষ, অনুদাত্ত, অস্ফুট, চাপা, মিহি, ক্ষীণ; আধোআধো, অর্ধস্ফুট [১১৫], অর্ধোক্ত।

সুকণ্ঠ,মধুকণ্ঠ।

### ১০৫ শব্দহীনতা

**বি·** শব্দহীনতা, ধ্বনিহীনতা, নৈঃশব্দ্য, নিঃশব্দতা, স্তব্ধতা, নিস্তব্ধতা, নিঝুমতা, নিশুতি; নীরবতা, মৌন, তূষ্ণীম্ভাব, নির্বচন, অরব।

চুপকরা-, চুপ করে যাওয়া-, মুখ বোঁজা-, মুখ বন্ধ করা- চুপ মেরে যাওয়া-।

**বিণ·** নিঃশব্দ, শব্দহীন, স্বরহীন, সাড়াশব্দহীন, ধ্বনিহীন, নিস্তব্ধ, স্তব্ধ, শুনশান; নিঝুম, নিশুতি; নিঃসাড়, নিসাড়, নিসাড়া; নিস্পন্দ, শান্ত, সমাহিত, নিথর; চুপ, নীরব [দ্র ১১৫], মৌনী, মূক, নির্বাক, বোবা [৯৪], তূষ্ণীভূত, নিঃস্বর, গুঙা, নিস্তম্ভিত।

**ক্রি-বিণ·** নিঃশব্দে, নীরবে, চুপিসারে, শুনশান; বিনাবাক্যব্যয়ে।

### ১০৬ বলা

**বি·** বলা-, কথা বলা-, কওয়া-, কহা-, কহন, কথন, ভাষণ, উচ্চারণ(ক), উদীরণ, উচ্চার, উদ্গিরণ(ক), বলন, সংবদন, ভণা-, বাতলানো-, ব্যক্ত করা-, প্রকাশ করা-, বাচন, বলে দেওয়া-, বলে ফেলা-, বাক্যব্যয়(ক), বাক্যস্ফুরণ, মুখ খোলা-, মুখ সাপট, বাক্যস্ফূর্তি, বাঙ্‌নিষ্পত্তি(হ); বলাবলি(ক), বলাকওয়া(ক), বাখান, পাঁচকান(ক), কথা চালচালি(ক), কানাকানি(ক) [৪০৪]; বাক্যালাপ [দ্র ১০৮]; বাগাড়ম্বর [দ্র ১১৪]। মুখরতা, বাঙ্ময়তা; রা কাড়া-, রা(দে), কথা সরা-; বোলফোটা-; মুখে খই ফোটা। আওড়ানো-।

উল্লেখ(ক), উল্লেখন, প্রসঞ্জন। জানানো-, জ্ঞাপন [দ্র ৪০৪]।

গুঞ্জন, গুনগুনানি, গুনগুন(ক), গুঞ্জরন, গুঞ্জর, গুঞ্জার, অস্ফুটস্বর, অস্ফুটতা, অস্ফুটত্ব, বিড়বিড়(ক); চিকিসুর, চিঁ চিঁ করে বলা-। কানে কানে বলা-।

ফিসফিস(ক), ফিসফিসানি; স্বগতোক্তি(ক), স্বগতভাষণ; জোরে ভাবা-; উপাংশুকথন।

কথারম্ভ(ক), কথাশুরু(ক),. কথাপাড়া-, কথাতোলা-, প্রসঙ্গপাড়া-, প্রসঙ্গতোলা-, প্রসঙ্গউত্থাপন(ক), কথোদ্ঘাত।

মুখে আসা-; মুখ ফসকানো; মুখ ছোটা-।

পঠন, পড়া-, পাঠ(ক), আবৃত্তি(ক); কথকতা(ক)।

বলানো-, কহানো-।

বাক্‌শক্তি, বাচনক্ষমতা; বাক্‌পটুতা, বাক্‌পটুত্ব, বাক্যবাগীশতা, বাগ্‌বৈদগ্ধ্য, বাক্‌চাতুর্য, বাক্‌চাতুরী, বাগ্মিতা, বাচস্পত্য [১০৭]। কথার বাঁধুনি।

বাক্‌ভঙ্গি, বাচনভঙ্গি, বাচনরীতি, বাক্‌রীতি, বাক্‌প্রণালী, বাক্‌শৈলী; উচ্চারণভঙ্গি; কথার টান, কথার সুর, কথার রেশ।

স্পষ্টোচ্চারণ, বৈখরী; শুদ্ধোচ্চারণ।

অস্পষ্টোচ্চারণ; আধো আধো কথা।

স্পষ্টবাদিতা [দ্র ৫৪৩]।

বিবক্ষা, মুখ নিশপিশ করা-।

**বিণ·/বি·** কথক, বক্তা, বার্তাকার, বাচক, বলিয়ে, কইয়ে, কহিয়ে, জবানদার। বক্তৃতাকারী, বিবৃতিকার, বিবৃতিকারী, বর্ণনাকারী, বিবরক; ভাষক, ঘোষক, ভাষ্যকার, ধারাভাষ্যকার, ভাষী। মুখপাত্র [৬৩৬, ৪০৪], প্রবাচক, প্রবক্তা, ব্রুবাণ, সম্ভাষী, সংবাদী, উক্তিকারী। লেকচারার, স্পিকার। পাঠক; আবৃত্তিকার। কথকঠাকুর।

বাচাল, বহুভাষী [দ্র ১১৪]।

বাগ্মী, বাক্‌পটু, বাগীশ, বাক্‌চতুর, বক্তার, বলিয়ে কইয়ে, বাক্‌পতি, বাচস্পতি, বাক্যবিশারদ, বাক্যনবাব, বাগ্‌বিদগ্ধ, বাক্যবাগীশ, বচনবাগীশ, মুখে দড়, মুখসর্বস্ব, বাক্‌সিদ্ধ, কথিক, প্রবাক; সুবক্তা, সদ্বক্তা; উচিতবক্তা, স্পষ্টবাদী, স্পষ্টবক্তা, স্পষ্টভাষী, ঠোঁটকাটা, স্ফুটবাক, ন্যায্যবক্তা।

**বিণ·** কথিত, উক্ত [১০৭], বিবৃত, বিঘোষিত, উদীরিত, উচ্চারিত, ভাষিত, নিগদিত, গীর্ণ, উক্তীকৃত, গদিত, সমীরিত, প্রোক্ত। পরিস্ফুট, প্রকাশিত।

গুঞ্জিত, গুঞ্জরিত; মুখরিত।

মৌখ, মৌখিক, বাচনিক, বাচিক; জবানি।

কথ্য, কথনীয়, উক্তিযোগ্য, বাচ্য, বাচনীয়, বচনীয়, উচ্চার্য, উচ্চারণীয়, কহতব্য, কহনীয়, বলার মতো; বর্ণনীয়, বর্ণনযোগ্য, বর্ণিতব্য, বিবরণীয়; ভাষণীয়; ভাষণযোগ্য, কথনযোগ্য।

বাঙ্ময়, সবাক, মুখর, সরব, বক্ষ্যমাণ, মুখরিত [দ্র ১০৪]। স্বরযন্ত্র, স্বরতন্ত্রী, বাগ্‌যন্ত্র।

বিবক্ষিত; বিবক্ষু।

উদীর্যমাণ, উচ্চার্যমাণ।

**ক্রি-বিণ·** কথায় কথায়, বলতে বলতে, কথার ঝোঁকে; কথাপ্রসঙ্গে; কথার মুখে; প্রসঙ্গক্রমে, প্রাসঙ্গিকভাবে, প্রসঙ্গত।

দৃঢ়স্বরে, অকম্পিতকণ্ঠে; কঠিনস্বরে; দৃঢ়তার সঙ্গে, জোরের সঙ্গে, জোর দিয়ে; দীপ্তস্বরে; জোরগলায়।

অস্পষ্টভাবে; মিনমিন করে; কম্পিতকণ্ঠে,কম্পিতস্বরে।

### ১০৭ উক্তি

**বি·** উক্তি, কথা(বলা-, কওয়া-), বচন, বাক্য, বাণী, বাত, কথন, জবান, ভণিতি, উচ্চারণ [১০৬], ভাষ, ভাষা, বাক্, মুখের কথা, নিগদ, ব্যাহার; বুলি, বোল, লব্জ; প্রবচন, প্রবাদ; নিরুক্তি; উচ্চবাচ্য; গীঃ; ইরা, ইলা।

বুকনি, বকুনি, বকবকানি [দ্র ১১৪]।

বিবৃতি(দে), বক্তব্য(বলা-, রাখা-), বলার কথা, বলবার কথা, বিবরণ(দে), বিবরণী, বয়ান, বর্ণনা(ক, দে) [৪০৩], বর্ণন; ধারাবর্ণন, ধারাবর্ণনা, ধারাবিবরণী, ধারাভাষ্য।

ভাষ্য, ব্যাখ্যান [দ্র ৩৯৯]।

ভাষণ(দে), বক্তৃতা(ক, দে), অভিভাষণ(দে), লেকচার; সম্বোধন, সম্ভাষণ, সম্ভাষ।

ঘোষণা(ক), ঘোষণ, বিঘোষণ [দ্র ৪০৪], ঘোষ।

সম্যক কথা, খুলে বলা-, সমুদীরণ।

সংলাপ, ডায়ালগ; দ্বিরালাপ; আলাপ(ক), কথোপকথন [১০৮]। স্বগতোক্তি(ক), আপনমনে বলা-, আত্মমগ্ন সংলাপ ; একোক্তি, মনোলগ।

নীতিকথা; আপ্তবাক্য [দ্র ৫৪৩]; উপদেশ [দ্র ২৮৩]।

বাক্‌শক্তি, বাচনশক্তি, বাগ্মিতা [১০৬], বাক্‌চাতুর্য, বাক্‌চাতুরী, বাক্‌পটুতা; বাক্যবাগীশতা, বাগ্‌বৈদগ্ধ্য।

বাগ্‌জাল, বাগাড়ম্বর [দ্র ১১৪], বাগ্‌বিস্তার(ক), বাক্‌প্রপঞ্চ।

কথার ধার, কথার শক্তি।

ঘ্যানঘ্যানানি, প্যানপ্যানানি, ঘ্যান ঘ্যান(ক), প্যান প্যান(ক)।

পুনরুক্তি(ক) [১১৪], এক কথা বারবার বলা-, পুনরুল্লেখ, চর্বিতচর্বণ, পুনরাবৃত্তি(ক); ঘ্যানর ঘ্যানর(ক), ভ্যাজর ভ্যাজর(ক); দ্বিরুক্তি(ক), দ্বিত্ব, আবার বলা, ফিরে বলা-।

জবাব [৩৮৩], উত্তর(দে, ক), প্রত্যুত্তর(দে), প্রতিবাক্য, প্রতিবচন, প্রত্যুক্তি। অনুকথন, পশ্চাদুক্তি, পশ্চাদ্‌ভাষণ।

স্পষ্টকথা, সাফকথা, সাদাকথা, পরিষ্কার কথা, স্পষ্টোক্তি, খুলে বলা-, খোলসা করে বলা-, মুক্তভাষ, মুক্তভাষণ।

**বিণ·** কথিত, উক্ত [দ্র ১০৬]। বিবৃত, ব্যক্ত, বিবরিত, বর্ণিত; ব্যাখ্যাত; সমুদীরিত; আভাষিত, আভাষ্য, সম্বোধিত, সম্ভাষিত; সংলাপিত।

পুনরুক্ত, দ্বিরুক্ত, পূর্বকথিত, পূর্বোক্ত, পূর্বোল্লিখিত, প্রাগুক্ত, প্রথমোক্ত, পূর্বদ্ধৃত।

**বিণ·/বি·** কথক ; ঘোষক [দ্র ১০৬]। বক্তা [দ্র ১০৬], সম্ভাষক।

## ১০৮ কথোপকথন

**বি·** গল্প করা-, গল্পগাছা(ক), গল্পসল্প(ক), গল্পগুজব(ক), গালগল্প(ক), খোশগল্প(ক)। বকা-, বাজে বকা- [দ্র ১১৪]। লঘুভাষণ।

কথাপ্রসঙ্গ।

কথোপকথন(ক, চালানো-), কথাবার্তা(বলা-, চালানো-), আলাপ(ক), আলাপসালাপ(ক), অনুলাপ, আলাপ-আলোচনা(ক), আলাপন, বাক্যালাপ(ক) [১০৬], বাক্যবিনিময়(ক), আলোচনা(ক) [৩৭৬], জল্পনা(ক), প্রজল্প, প্রজল্পন; কথাচালাচালি(ক), প্যাঁচকান(ক), [দ্র ৪০৪]; কথা বাড়ানো-।

আড্ডা(দে, মা), গুলতানি(মা), গ্যাঁজানো-; জটলা(ক), বৈঠক, আসর জমানো-। রং তামাশা(ক) [দ্র ২২৫]।

মতবিনিময়(ক), মতামতবিচার(ক)।

পরনিন্দা(ক), পরচর্চা(ক), কুৎসা(ক), দোষকীর্তন(ক); কেচ্ছা(ক) [দ্র ৩৪৯]।

গুল(দে, মা) [১২৫, দ্র ৫৪৪]। গুজব(মা, ছড়ানো-), জনরব, জনশ্রুতি [দ্র ৪০৪]।

তর্ক(ক), তর্কাতর্কি(ক) [দ্র ৩৭৭]। বাগ্‌যুদ্ধ, বাগ্‌বিতণ্ডা, বচসা [দ্র ৬৮৬]।

সংলাপ(বলা-); স্বগতোক্তি(ক) [দ্র ১১৭]।

আড্ডা, আড্ডাস্থল, ঠেক, মজলিস; আসর, বৈঠক, মহফিল, মিলনী, সভা [দ্র ৬৫২]। দাওয়া, রোয়াক; বৈঠকখানা, দলুজ, ড্রয়িংরুম; চণ্ডীমণ্ডপ।

আসর জমানো-, আসর গরম করা-, আসর জাঁকানো-।

কথার কথা; বাজে কথা। কথার ঝোঁক, কথার তোড়, গল্পের ঝোঁক।

আলোচনী, আলোচ্যবিষয়, কর্মসূচি, অ্যাজেন্ডা।

**বিণ·** আলোচনীয়, আলোচ্য, আলাপ্য, আভাষ্য; আলোচিত।

**বিণ·/বি·** গল্পে, গপ্পে, গল্পপ্রিয়, গল্পবাজ, আড্ডাপ্রিয়; বাচাল [দ্র ১১৪]। আড্ডাবাজ, আড্ডাধারী। মজলিসি, বৈঠকি।

আলাপী, আলাপচারী; আলোচক, আলোচনাকারী। সদালাপী।

**বিণ·** কথোপকথনরত, গল্পরত।

**ক্রি-বিণ·** কথায় কথায়; বলতে বলতে; কথা প্রসঙ্গে; কথার ঝোঁকে; কথার পিঠে।

## ১০৯ চিৎকার

**বি·** চিৎকার(ক), চ্যাঁচানি, চ্যাঁচানো-, চ্যাঁচামেচি(ক), চিল্লানো-, চেল্লানো-, চেল্লাচেল্লি(ক), চিক্কুর; গোলমাল(ক), গোল, গণ্ডগোল(ক), কোলাহল(ক), রোল, শোর, শোরগোল(ক, তোলা-), হট্টগোল(ক), হৈচৈ(ক), হৈহৈ(ক), হৈ হট্টগোল(ক), হল্লা(ক), হৈ হল্লা(ক), জিগির (তোলা-), উদ্রাব, উদ্ঘোষ, উচ্চরব, উচ্চৈঃস্বর, নিহ্রাদ, প্রস্বান, প্রণাদ, উন্নাদ, সমুৎক্রোশ, বিরুত, উতরোল, উভরোল, উল্লোল, উভরায়, হররা, হুলাহুলি, হুল্লোড়; তারস্বর, উচ্চরোল, অট্টনাদ, অট্টরোল, অট্টরব, অট্টনিনাদ, নিনাদ [দ্র ১০৪], নির্ঘোষ, আরাব, আস্ফোট, আস্ফোটন; হাঁকডাক(ক), হাঁকা-, হাঁকাহাঁকি(ক), বোলবোলা, কণ্ঠরোল, চিলচিৎকার(ক), ফুকরানো-, ফুকার, হাঁকার, হাঁকরে বলা-; হুংকার(দে), হুহুংকার(ক), হুংকৃতি, সিংহনাদ, গর্জন(ক), ভীমনাদ, জাঁকার।

গাঁকগাঁক(ক), গলা ফাটানো-, গলাবাজি(ক), নাদা-, পাড়া মাথায় করা-, আকাশফাটানো-; কাকচিল বসতে না পারা; সাত গাঁয়ের লোক একত্র করা; বাড়ি মাথায় করা-।

কল্লোল। কলরব। কলস্বন, কলস্বর।

আর্তনাদ(ক), আর্তরব(ক), আর্তস্বর, হাউমাউ(ক); বিলাপ(ক), মরাকান্না, মায়াকান্না [দ্র ২২৯]। ডুকরে ওঠা-, ডুকরানো-।

রব ওঠানো-, রব তোলা-, জিগির তোলা-, ডাক দেওয়া-।

গলার জোর, জোর গলা, বড় গলা।

জয়ধ্বনি, সংস্তব; হর্ষকোলাহল।

কোরাস, ঐকতান, সম্মেলক। স্লোগান(দে)।

কান ঝালাপালা(ক), কানের পোকা বার করা-, ঝালাপালা, কানে তালা লাগানো-, কান ফাটানো-।

**বিণ·** চিৎকৃত, নিনাদিত, গর্জিত, ধ্বনিত [দ্র ১০৪]; কোলাহলপূর্ণ, কলরবপূর্ণ।

উচ্চকণ্ঠ।

হুংকারিত, হুংকৃত।

**বিণ**·/**বি**· হল্লাকারী, গোলমালকারী, গর্জনকারী।

**ক্রি-বিণ**· চেঁচিয়ে, উচ্চকণ্ঠে, সজোরে, গলার জোরে, জোরে, তারস্বরে, উচ্চৈঃ, উচ্চৈঃস্বরে, জোর গলায়, গলা ফাটিয়ে।

## ১১০ ভালোকথা

**বি**· ভালোকথা(বলা-), মিষ্টিকথা, মিষ্টবাক্য, সুভাষ, সুবাক্য, মিষ্টভাষণ; সদালাপ, সুকথা, সদ্বাক্য, সূক্তি, সুবচন; প্রিয়বচন, প্রিয়বাক্য; হিতবাক্য, হিতকথা, হিতোপদেশ; উপদেশ [দ্র ২৮৩]। কাজের কথা।

ধর্মকথা; ব্রতকথা। গুরুবাক্য, গুরুবাণী।

রসালাপ, প্রেমালাপ, বিশ্রম্ভালাপ, রসের কথা; কেলিকলহ। রসিকতা, রংতামাশা, কৌতুক [দ্র ২২৫]।

মুখে মধু ঝরা-; কানে মধু ঢালা-। শ্রুতিমাধুর্য; ধ্বনিমাধুর্য।

মৃদুভাষণ, মৃদুভাষিতা।

**বিণ**·/**বি**· মধুভাষী, মিষ্টভাষী, অমৃতভাষী, মুখমিষ্টি, মঞ্জুভাষ; মিষ্টভাষিণী, সুভাষিণী, মধুরভাষিণী, সুবচনী, মধুমুখী; সদালাপী, সদালাপকারী।

মৃদুভাষী, মৃদুভাষিণী; প্রিয়ংবদ, প্রিয়ংবদা, প্রিয়ভাষী, প্রিয়ভাষ, মধুরভাষী, প্রিয়বাদী।

**বিণ**· সুভাষিত। শ্রুতিমধুর।

## ১১১ কুকথা

**বি**· কুকথা, অকথা, আকথা কুকথা, কুবাদ, কুবাক্য, কুবচন; খারাপকথা, বাজে কথা।

অশ্লীলকথা, অকথ্যকথা, অশালীন বাক্য, দুর্বাক্য, অপশব্দ, ইতরভাষা, অপভাষা,অপভাষ, অশিষ্টবাক্য, কদুক্তি, কটূক্তি [১১২]; অশ্রাব্য কথা; দুরুচ্চার্য, দুরুচ্চার।

গালি, গালাগালি, [দ্র ১১২]। তিরস্কার [১১২]।

ঝগড়া [দ্র ৬৮৬]। খিস্তি, খেউড়, খেঁদু, অশ্রাব্য গালাগালি; মুখছোটা-; মুখখারাপ(ক)। কদুত্তর।

অকথ্যকথন; অকথ্যতা, অনুচ্চারণীয়তা, অকথনীয়তা। কটুকথা [দ্র ১১২]। ক্যাটকেটে কথা। টিটকারি, নিন্দা [দ্র ৩৪৯]। খলোক্তি।

**বিণ**· অশ্লীল, অকথ্য, কুকথ্য, অকথ্যকুকথ্য, অনুচ্চারণীয়, অনুচ্চার্য, অকহতব্য, অকথনীয়; অশ্রাব্য, অশ্রবণীয় [১১৫]; অভাষ্য, অবর্ণনীয়, অনালোচ্য, অনালোচনীয়, অপ্রকাশ্য, গোপন [দ্র ৫১৭], অবাচ্য, বলার অযোগ্য, মুখে আনা যায় না।

অশ্রাব্য, অশ্রোতব্য [১১৭], অনাকর্ণনীয়; কানে আঙুল দেওয়া-।

## ১১২ তিরস্কার

**বি**·তিরস্কার(ক), বকা-, বকুনি(দে), ধমক(দে) [৬৮৬, ২৩০], ধমকানো-, ধাতানো-, ধাতিয়ে দেওয়া-, বকাবকি(ক), বকাঝকা(ক), ধাতানি(দে), তুড়া-, তিরস্ক্রিয়া, বিপ্রকার, নির্ভর্ৎসন, নিকার, উপলম্ভ, উপক্রোশ; দাবড়ি(দে), দাবড়ানো-; দাবড়ানি(দে); কড়কানো-, কড়কে দেওয়া-, মুখ সাট, মুখ করা; ভর্ৎসনা(ক), ভর্ৎসন, ফইজত। ভেটকি(দে), খ্যাকখ্যাক(ক), খ্যাচখ্যাচ(ক); মুখ ঝামটা(দে), মুখ তাড়া, মুখ নাড়া-, মুখ খিচনো-, ঝামটা, খিচিয়ে ওঠা-, খেঁকিয়ে ওঠা-।

কটুকথা, কটূক্তি(ক), কটুকাটব্য, কটুবাক্য, কটুভাষিতা, কাটব্য, কটুভাষ, দুরুক্তি, পরিভব, পরিভাষণ, কটুভাষণ [৬০৮]; দুর্বচন; কড়াকথা, শক্তকথা; বাক্‌পারুষ্য। অপ্রিয়ভাষণ, কড়া কড়া কথা, চড়াকথা; উচ্চকথা।

গালি(দে), গাল(দে, পাড়া-), গালাগালি(ক), গালাগাল(ক), [১১১], গালিগালাজ(ক), গালমন্দ(ক); মুখখারাপ(ক), মুখখিস্তি(ক),বাপান্ত(ক), দুরুক্তি, দুরালাপ, বদজবান, ব্যাক্রোশ।

গলাবাজি [দ্র ১০৯]। অভিশাপ [দ্র ১১৩]। নিন্দা [দ্র ৩৪৯]।

বচসা, কথা কাটাকাটি(ক), বাদপ্রতিবাদ(ক), বাগ্‌বিতণ্ডা, বাদানুবাদ, ঝগড়া, বিবাদ [দ্র ৬৮৬]।

ব্যঙ্গ, বক্রোক্তি(ক), ঠাট্টা(ক), উপহাস(ক), বাঁকা কথা, কটাক্ষ(ক), শ্লেষ, চ্যাটাংচ্যাটাং কথা, বিদ্রূপ(ক), ব্যঙ্গোক্তি, কাকু, কাকুক্তি; তুচ্ছতাচ্ছিল্য(ক), তুচ্ছতাচ্ছল্য, অবজ্ঞা(ক), [দ্র ৩৪৯]; বাক্যবাণ, কাটা কাটা কথা, কাটা কাটা উত্তর; খোঁটা(দে), ঠেস(দে), শোনানো-, শুনিয়ে দেওয়া-, সাত কথা শোনানো-, দুকথা শোনানো-, এক কাঁড়ি কথা শোনানো-। ধিক্কার(দে)।

পরিহাস, তামাশা [দ্র ২২৫]।

চোপা(ক), চোপরা, মুখে মুখে উত্তর(দে)।

তর্জন, তর্জনগর্জন, হম্বিতম্বি(ক) [দ্র ২৩৪]। একহাত নেওয়া, তুরা-, থুরা-, থুরে দেওয়া-, ডাঁটা-,ডাঁটন, গাদা-, গেদে দেওয়া-।

চোটপাট(ক), তেরিমেরি(ক), মুখছোটা-।

**বিণ**·/**বি**· তিরস্কৃত, ভর্ৎসিত, নিকৃত, বিপ্রকৃত। নিন্দিত [দ্র ৩৪৯]; তর্জিত।

কটুভাষী, দুর্মুখ [২০৩], দুরালাপ, দুষ্টভাষী, মুখফোড়, কট্টার, দুর্বাক্, অপ্রিয়ভাষী, অপ্রিয়বাদী।

তিরস্কারক, ভর্ৎসক, ভর্ৎসনাকারী, তিরস্কারকারী, উপক্রোশক, উপক্রোষ্টা। বিবাদী [দ্র ৬৮৬]।

অপ্রিয়বাদী, অবদ্ধমুখ।

**বিণ**· শ্লেষাত্মক, শ্লেষপূর্ণ, বিদ্রূপাত্মক, পরিহসনীয় [দ্র ২২৫], উপহাস্য।

## ১১৩ অভিশাপ

**বি**· অভিশাপ(দে), অভিসম্পাত(দে), শাপ(দে), শাপশাপান্ত(ক), শাপা-, মন্যি, শাপমন্যি(ক), অভিশস্তি, বাগ্‌বজ্র, অবক্রোশ, অকরণি; অমঙ্গলেচ্ছা, অমঙ্গলকামনা, অশুভকামনা [দ্র ৬৭৫]; কুনজর, বিষদৃষ্টি [দ্র ১০৩]।

**বিণ**·/**বি**· অভিশপ্ত, শাপগ্রস্ত, শাপিত, শপ্ত, অভিশাপগ্রস্ত, শাপভ্রষ্ট।

**বিণ**· অভিশাপার্হ, অভিশস্ত্য।

[বিপ] শাপান্ত, শাপমোচন, শাপভঙ্গ।
বিণ· শাপমুক্ত।

## ১১৪ বাচালতা

বি· বাচালতা(ক), বেশি কথা(বলা-), বাজে বকা-, অতিকথা(বলা-), জল্পনা, জল্পন, অতিকথন [৪৫৬], অতিবাদ, বাগবাহুল্য, জল্প, বিজল্প, বাগবহুলতা, অমিতভাষণ, বাগডম্বর, অমিতভাষিতা, বাগাড়ম্বর [১০৬], বাগবিস্তার(ক), বাগজাল(বিস্তার ক), অক্ষরডম্বর; বকবক(ক), বকা-, বকবকানি [১০৭], বকুনি, বকবকানো-, বুকনি, ভ্যাজরভ্যাজর(ক), কথার তুবড়ি ছোটানো-, মুখ ছোটা-, মুখে খই ফোটা-; কপচানি, কপচানো-; কথার শ্রাদ্ধ(ক), অতিভাষণ।

প্রগলভতা, প্রাগলভ্য, ছ্যাবলামি(ক) [২২৫], ফচকেমি(ক), ফক্কড়ি। লঘুভাষণ।

বাকচাতুরী, বাকচাতুর্য, বৈদর্ভ; বাকছল, বাক্যব্যাজ।

বাজেকথা বলা-, আজেবাজে বকা-, আবোল তাবোল বকা-, বিপ্রলাপ, উলটোপালটা কথা(বলা-), অগড়বগড়, আগড়বাগড়, আগড়মবাগড়ম, অগড়মবগড়ম, ধানাইপানাই(ক)।

ঘ্যানঘ্যান(ক), ঘ্যানঘ্যানানি, ঘ্যানরঘ্যানর(ক), প্যাচালি, প্যাচাল(পাড়া-), প্যানপ্যান(ক), প্যানপ্যানানি। ছেঁদো কথা; খেজুরে আলাপ।

আমড়াগাছি, গৌরচন্দ্রিকা, ভণিতা(ক), ভ্যানতারা।

অনর্গল কথা বলা-, মুখের আগল না থাকা-।

অসম্বদ্ধ কথা; আজেবাজে কথা, এলোমেলো কথা, কথার কথা; প্রলাপ(বকা-), প্রলাপোক্তি, প্রলাপ বাক্য, বিলাপ(ক), প্রলপন, পাগলের প্রলাপ।

বাড়িয়ে বলা-, অত্যুক্তি(ক), রং চড়ানো-, রং ফলানো-; ইনিয়েবিনিয়ে বলা-। সে কহে বিস্তর মিছা যে কহে বিস্তর।

বাকসর্বস্বতা, মুখসর্বস্বতা, বাত ঝাড়া-, বড় বড় কথা, লম্বা চওড়া কথা।

পুনরুক্তি [দ্র ১০৭], পুনঃকথন, ফিরে বলা-।

বিণ/বি· বাচাল, অতিবক্তা, অমিতভাষী, বহুভাষী [১০৬], বাচাট, বহুবক্তা, জল্পক, বাবদূক, মুখর, হাবড়া।

প্রগলভ, ছ্যাবলা; ফক্কড়, ফাজিল, ফচকে, ফিচেল, বচক্রু।

বাকসর্বস্ব, মুখসর্বস্ব, কথাসর্বস্ব, কথামাত্রাসার; বাকপটু [দ্র ১০৬], অতিভাষী।

প্রলাপী, প্রলাপকারী, বিলাপকারী; প্রলপিত, জল্পিত। মুখেন মারিতং জগৎ।

কুবক্তা, অবক্তা, কদ্বদ।
বিণ· প্রলপিত, জল্পিত।

## ১১৫ না বলা

বি· না বলা-, অকথন, অনুচ্চারণ, অনুক্তি, অভাষণ, অব্যাহৃতি, চুপ করে থাকা-, চুপ থাকা-, রা না কাড়া-, শব্দ না করা-, অঘোষণ, অঘোষণা, অঘোষ, অকথা, অনুল্লেখ, অনালোচনা; চেপে যাওয়া-, চাপা-।

নীরবতা, মৌন [১০৫], তূষ্ণীম্ভাব, মূকতা।

নিস্তব্ধতা [দ্র ১০৫]।

বাকসংযম, মিতভাষণ, মিতভাষিতা, স্বল্পভাষিতা, অল্পবাদিতা, অল্পবাদিত্ব, অল্পভাষিতা, কমকথা, অল্পকথা; কমকথার মানুষ, অল্পকথার মানুষ। সাত চড়ে রা না কাটা-, বাগবিমুখতা; মুখে কুলুপ আঁটা-, মুখ সেলাই করা-। বাকহীনতা; বাকশক্তিহীনতা [৯৪]।

বলতে না দেওয়া-, কণ্ঠরোধ(ক), বাকরোধ(ক), থামানো-, থামিয়ে দেওয়া, মুখ বন্ধ করা-, বাক স্বাধীনতায় হস্তক্ষেপ(ক)।

কথা হারানো-, কথা খুঁজে না পাওয়া-, আমতা আমতা(ক), ইতস্তত(ক); অস্পষ্টোক্তি, অর্ধোক্তি, অর্ধেক মুখে অর্ধেক পেটে; কথার খেই হারানো-।

অস্পষ্টতা, মৃদুতা।

তোতলামি [৯৪]।

বিণ· অকথিত, অনুক্ত, অবিবৃত, অবর্ণিত, অব্যক্ত, অধ্বনিত, অনভিব্যক্ত, অব্যাহৃত, অকহিত, অস্ফুট। অব্যাখ্যাত, অনালোচিত; অনুত্তরিত, অনুদিত।

অকথনীয়, অকথ্য, অকহতব্য [দ্র ১১১], অভাষণীয়, অভাষ্য, অবর্ণনীয়, অনালোচ্য, অনালোচনীয়, অনুচ্চার্য, অনুচ্চারণীয়, অবাচ্য, অবক্তব্য, অবদ্য, অনির্বচনীয়, অবচনীয়, অনির্বাচ্য, বর্ণনানীত, ভাষাতীত, বাক্যাতীত, শব্দাতীত, বচনাতীত, বর্ণনার অতীত, ভাষায় বলা যায় না। অপ্রকাশ্য, গোপন [দ্র ৫১৭]। উহ্য, অধ্যাহার্য।

বিণ· মৃদু, অনুচ্চ; অপরিস্ফুট, অস্পষ্ট, আধো আধো, ভাঙা ভাঙা, অর্ধোচ্চারিত, অর্ধস্ফুট [১০৪], অনুদাত্ত।

দুরুচ্চার্য, দুরুচ্চার, দাঁতভাঙা।

বিণ/বি· নির্বাক, অবাক, বাক্যহারা, বাক্যহীন, স্তব্ধবাক, নির্বাণী, রুদ্ধবাক, হতবাক, অনুচ্চার, নিরুচ্চার, বাক্যরহিত, অবোলা, অবোল।

অনুত্তর, নিরুত্তর, অকৃতোত্তর। লা জবাব।

মৌনী, তূষ্ণী, চুপচাপ, চুপথাকা-, নিশ্চুপ, নীরব, সাড়াশব্দহীন; মৌনাবলম্বী, মৌনব্রতী, বাচংযম, অবিবক্ষিত, বাগযত, অবক্তা, অবাদী।

মূক, বোবা, বাকশক্তিহীন [৯৪, ১১৫], হাবা, গোঙা।

অস্ফুটবাক, অস্ফুটকণ্ঠ।

তোতলা।

মিতভাষী, অল্পভাষী, অল্পবাদী, মিতভাষ, স্বল্পভাষী, মিতবাক, বাগবিমুখ, সংযতবাক।

ক্রি-বিণ· চুপে, চুপিসারে; নিঃশব্দে, নীরবে, চুপচাপ, বিনাবাক্যব্যয়ে, কমকথায়, কথা খরচ না করে।

## ১১৬ শোনা

বি· শোনা-, শুনতে পাওয়া-, শ্রবণ(ক), কানে যাওয়া-, কানে ঢোকা-, কানে নেওয়া-, কানে আসা-, কর্ণগোচর(হ), কর্ণগত হওয়া-, আকর্ণন, অবধান(ক) আধান।

শ্রুতি, শ্রাব্যতা, শ্রবণীয়তা, শ্রুতিগম্যতা, শ্রবণযোগ্যতা, শ্রুতিগোচরতা।

কানদেওয়া-, কানপাতা, কানখাড়া করা-, কর্ণপাত(ক),

শোনানো-, কানে ঢোকানো ; কানভারি করা-, কানে তোলা-, লাগানো-, লাগানোভাগানো-, কান ভাঙানো-।

আড়ি পাতা-, আড়ি মারা-, লুকিয়ে শোনা- ; কান পাতা-, কানাচিপাতা-।

কান [দ্র ৬৪·৪]।

**বিণ·** শ্রুত, আকর্ণিত, শ্রাবিত, সংশ্রুত ; শ্রূয়মাণ।

শ্রাব্য, শ্রব্য, শ্রবণীয়, শ্রোতব্য, শ্রবণযোগ্য ; শ্রুতিগম্য, শ্রুতিগোচর, শোনার মতো, শ্রাবণ।

উৎকর্ণ, শ্রবণোন্মুখ, কানখাড়া ; উদ্‌গ্রীব।

শ্রুতিমধুর, শ্রবণমধুর [৪৩২], সুশ্রাব্য, সুখশ্রাব্য, শুনতে ভালো, শ্রুতিসুখকর, শ্রুতিসুভগ, শ্রুতিরঞ্জন, শ্রুতিরঞ্জক ; কানে লাগা-।

শ্রুতিকটু, শ্রুতিকঠোর, কর্ণকটু। শ্রুতিদুষ্ট, শ্রুতিকঠোর।

**বিণ·/বি·** শ্রোতা, শ্রাবক, শ্রবণকারী ; শ্রোতৃবৃন্দ, শ্রোতৃমণ্ডলী, শ্রোতৃগণ ; দর্শকশ্রোতা, অডিয়েন্স।

## ১১৭ অশ্রুতি

**বি·** অশ্রুতি, অশ্রবণ, না শোনা- ; কানো তালা লাগা- [১১৮]।

**বিণ·** অশ্রুত, অশ্রুতচর, অশ্রুতিগোচর ; অশ্রূয়মাণ। অশ্রুতপূর্ব।

অশ্রবণীয়, অশ্রুতিগম্য, অস্ফুট, অর্ধস্ফুট।

অশ্রাব্য, অশ্রোতব্য [১১১]।

মৃদু, অনুচ্চ, ফিসফিসে।

**বি·** স্বগতোক্তি(ক) [১০৮], স্বগতভাষণ, একান্তভাষণ, একান্তসংলাপ, আপনমনে কথা বলা-, মৃদুভাষণ, মনে মনে বলা-, আত্মগতসংলাপ ; বিড়বিড়(ক)।

**ক্রি-বিণ·** মনে মনে ; বিড়বিড়িয়ে। আস্তে, ফিসফিসিয়ে। চুপিচুপি, কানে কানে।

## ১১৮ বধিরতা

**বি·** বধিরতা [৯৪], বধিরত্ব, বাধির্য, না শোনা-, কানে কম শোনা-, শ্রবণশক্তিহীনতা, অশ্রবণ, শ্রবণহীনতা। কানে তালা লাগা-।

**বিণ·/বি·** বধির [৯৪], কালা, বয়রা, ঠসা, কানে খাটো, কানে কালা, অকর্ণ, কল্ল, এড়, শ্রুতিহীন ; হাবাকালা, এড়মূক।

আড়কালা, আধকালা, এককানে কালা।

**বিণ·** শ্রবণশক্তিহীন, শ্রবণরহিত, শ্রুতিরহিত, কর্ণহীন।

## ১১৯ গন্ধ

**বি·** গন্ধ(নে, পা, শোঁকা-), ঘ্রাণ(নে), আঘ্রাণ, বাস, বু ; শোঁকা-, শোঁখা-। ঘ্রাণেন্দ্রিয়, নাক [দ্র ৬৪·৫]।

ঘ্রাণশক্তি।

সুগন্ধ, সুঘ্রাণ, সৌরভ, সুবাস, সুরভি, সৌগন্ধ, সৌরভ্য, পরিমল, খুশবু, খোশবাই, স্বাদুগন্ধ, নির্যাস, আমোদী।

সুগন্ধীকরণ, বাসন, অনুবাসন ধূপন।

সুগন্ধি [দ্র ৫২৯], গন্ধদ্রব্য, সেন্ট, পারফিউম ; ওডিকোলন ; আতর, পুষ্পসার ; গন্ধতেল, ফুলেল তেল ; গোলাপজল, গুলাবি ; কেওড়াজল, কেয়ানির্যাস ; গন্ধকাষ্ঠ, চন্দন, অগুরু ; আগর, আগরবাতি, ধূপকাঠি ; ধূপ, ধূপধুনা, ধুনা, যক্ষধূপ ; চুয়া ; দেবধূপ ; রাল ; শালনির্যাস, সর্জরস ; অম্বর ; গুগ্‌গুল, মরুদিষ্ট ; কস্তুরী, মৃগনাভি, মৃগমদ ; জটামাংসী, কিরাতিনী।

গন্ধবণিক, গন্ধবেনিয়া, গন্ধোপজীবী, গন্ধাজীব, গান্ধিক।

গন্ধপাত্র, গোলাবপাশ, কার্বা, কারাবা ; আতরদান। ধূপদানি, ধুনুচি।

দুর্গন্ধ, বদগন্ধ, দৌর্গন্ধ, বদবু, কুবাস, পূতিগন্ধ, পূতি। আমগন্ধ, অম্লগন্ধ ; বোটকাগন্ধ ; পচা গন্ধ ; ভ্যাপসা গন্ধ ; আঁসটে গন্ধ। সোঁদা গন্ধ। গান্ধিপোকা, গন্ধিপোকা, গাঁধিপোকা।

দুর্গন্ধযুক্ত, পূতিগন্ধময়, দুর্গন্ধী।

**[বিপ·]** গন্ধহীনতা, গন্ধশূন্যতা।

**বিণ·** গন্ধযুক্ত, গন্ধী, গন্ধময়, সগন্ধ, গন্ধবহ।

সুরভিত(ক), সুবাসিত(ক), বাসিত, অনুবাসিত, ভুরভুর, আমোদিত, সৌরভান্বিত ; ধূপিত, ধূপায়িত।

গন্ধহীন, নির্গন্ধ। গন্ধনাশক।

আঘ্রাত, সমাঘ্রাত, ঘ্রাত, শিঙ্ঘিত ; ঘ্রাতব্য, ঘ্রেয়।

**[বিপ·]** অনাঘ্রাত, অঘ্রাত।

**বিণ·/বি·** ঘ্রাতা, আঘ্রাণকারী, আঘ্রায়ক, ঘ্রাণকারী, জিঘ্র।

## ১২০ স্বাদ

**বি·** স্বাদ(নে, গ্রহণ ক, লাগা-), আস্বাদ, তার, রস, সোয়াদ। রসাধিক্য। স্বাদন, আস্বাদন, রসন, রসগ্রহণ(ক), রসানুভূতি, চাখা- [দ্র ৭০]। রসনা, জিব, স্বাদযন্ত্র, রসনেন্দ্রিয় [দ্র ৬৪·৯]।

স্বাদুতা, জিভে লাগা-, মুখে লাগা-।

**[বিপ·]** স্বাদহীনতা, রসহীনতা, অস্বাদুতা, বিরসতা, বৈরস্য।

**বিণ·** স্বাদু, স্বাদযুক্ত, স্বাদিষ্ঠ, সুতার, সুরস, মুখরোচক, রুচিকর, উপাদেয়, সুরসাল, উপভোগ্য, সুখাদ্য ; খাসা, উৎকৃষ্ট, তোফা ; সুস্বাদু, সুস্বাদ, সরস, রসাল, সরস্বান ; রসযুক্ত, রসবন্ত, রসঘন। সুপাচ্য [দ্র ৭৪]।

আস্বাদ্য, আস্বাদনীয়, রাসন।

আস্বাদিত, স্বাদিত, গৃহীতস্বাদ।

**বিণ·/বি·** আস্বাদক, আস্বাদনকারী, আস্বাদকারী।

**[বিপ·]** বিস্বাদ, স্বাদহীন, অস্বাদু, বিরস, রসাভাব, বোদা, বেতার, স্বাদরহিত, অনাস্বাদ ; অখাদ্য, অভোজ্য, অরুচিকর, নীরস ; অপাচ্য, দুষ্পাচ্য।

## ১২১ স্বাদবৈভিন্ন্য

**বি·** ষড়রস [কটু ; তিক্ত ; কষায় ; লবণ ; অম্ল ; মধুর]। ১২১·১ তিক্ততা, তিতভাব, কটুরস, তিক্তরস, কটুতা, কটুত্ব। তিতানো-।

পঞ্চতিক্ত [নিম ; গুলঞ্চ ; বাসক ; পলতা ; কণ্টকারী]।

পঞ্চনিম্ব [(নিম গাছের) শিকড় ; ছাল ; পাতা ; ফুল ; ফল]।

**বিণ·** তিক্ত, তেতো, তিতকুটে, আতিক্ত, কটু, সুতিক্ত। ১২১·২ অম্লতা, অম্লত্ব, টকত্ব। অম্লীকরণ, টকানো-, আমলানো-। টকে যাওয়া-, টকা-। তেঁতুল [দ্র ৪৪·৬৬]।

**বিণ·/বি·** অম্ল, অম্বল, টক, চুকা, চুক্র, খাট্টা, জোঁদা, সির্কা ; আম্ল, অম্লাস্বাদ, টকটক ; অ্যাসিড।
**বিণ·** অম্লাক্ত, অম্লযুক্ত, টোকো, অম্লময় ; অম্লধর্মী, অম্লাত্মক, আম্লিক। ঈষদম্ল, কাম্ল।
১২১·৩ মিষ্টত্ব, মিষ্টতা, মধুরতা, মধুরত্ব, মধুরিমা, অকটুতা ; মিষ্টরস।
চিনি, শর্করা, শক্কর, শর্কর, দোবরা, দোবারা, সিতা ; ভুরাচিনি, খাঁড়, গোঁড়াচিনি ; দলুয়া ; দিশিচিনি ; কাশীর চিনি ; গুড়, সিতাদি ; ভেলিগুড়, আখের গুড় ; খেজুরগুড়, খেজুরেগুড়, পাটালি ; নলেনগুড় ; রাব, শোট, মাতগুড় ; ঝোলাগুড় ; চিটাগুড়, চিটেগুড় ; মাক্ষিক ; তালগুড় ; মিছরি, মৎস্যণ্ডিকা ; স্যাকারিন ; মধু, মউ, আসব, কুসুমাসব, শীধু, পুষ্পমধু, মকরন্দ, মরন্দ, পুষ্পভব, পুষ্পাসব, পুষ্পরস, পুষ্পনির্যাস, পুষ্পসার, পুষ্পস্বেদ, পুষ্পদ্রব, পুষ্পজ, মাক্ষিক।
যষ্টিমধু।
মিষ্টান্ন, মিঠাই ; পিঠে, পুলি [দ্র ৭২]। রসগোল্লা ; সন্দেশ ; অমৃতি ; লেডিকেনি ; নাড়ু ; বোঁদে ; জিলিপি ; কদমা ; বাতাসা ; পায়েস, পরমান্ন [দ্র ৭২]।
অমৃত, সুধা, অমিয়, পীযূষ। পঞ্চামৃত, [দুগ্ধ ; দধি, ঘৃত ; মধু ; চিনি]।
**বিণ·** মিষ্টি, মিঠা, মধুর, মিষ্ট, মিষ্টস্বাদযুক্ত। সুধাময়, সমধুর, সুমিষ্ট ; অতিক্ত, অকটু।
শার্কর।
১২১·৪ নুন, লবণ, নিমক, নমক, নোন। নুনজল, স্যালাইন(ওয়াটার), ব্রাইন।
নিমকমহল।
**বিণ·** নোনতা, লবণাক্ত, লবণাত্মক, নুনকাটা, নুনপোড়া, নোনা, লোনা, নুনচে, নুনগোলা। লাবণ, লাবণি, লাবণিক। লুনিয়া, লোনিয়া, লুনাতি, লবণিয়া।
খানারি, খালাড়ি।
লোনাজল, লবণাম্বু।
[**বিপ·**] আলুনি, আলোনা, লবণহীন ; পানসে, জোলো।

**বি·** পঞ্চনুন [সৌবর্চল, অক্ষরুচক ; সৈন্ধ , সিন্ধুব, বসির, কাচলবণ ; বিট ; ঔদ্ভিদ ; সামুদ্রিক, অক্ষিব] ; সৈন্ধবলবণ, মণিমন্থ, মাণিবন্ধ, পাংশুক্ষার, পাংশুজ ; বিটনুন।
নিমকদানি, নিমকদান।
১২১·৫ কটুত্ব, কষায়।
**বিণ·** কষা, কষাটে, কষাটিয়া, কষটে, কষ্টা, তুবর।
১২১·৬ ঝাল, তীব্রস্বাদ, ঝাঁজ, কটুরস।
লঙ্কা, মরিচ, কাঁচালঙ্কা, শুকনোলঙ্কা ; গোলমরিচ ; তেজপাতা ; লবঙ্গ ; জোয়ান। লঙ্কাবাটা।
**বিণ·** ঝাল, ঝাঁঝালো।

## ১২২ ·স্পর্শ

**বি·** স্পর্শ(ক), ছোঁয়া-, স্পর্শন, পরশ, পরশন, ছোঁয়ানো-, আমর্শ, আমর্শন, অনুভব(ক) ; হাত দেওয়া-, হাত দিয়ে দেখা-, ছুঁয়ে দেখা-, ঠেকানো-, ঠেকাঠেকি(ক) ; ধরা-, ধরে দেখা-, সংস্পর্শ, লাগা-, লাগানো-, গায়ে লাগানো-, ঘেঁষা-, ঘেঁষাঘেঁষি(ক) ; বোধ(ক), টের পাওয়া-, অনুভূতি, স্পর্শানুভূতি, স্পৃষ্টি, ছোঁয়াচ, ঘেঁষ ; সংক্রম, সংক্রাম, সংক্রমণ, সঞ্চার ; ছোঁয়াছুঁয়ি ; ঘষা, ঘষটানি ; ঠেসাঠেসি, স্পৃষ্টাস্পৃষ্টি, স্পৃষ্টাস্পৃষ্ট।
গা ছোঁয়া-, অঙ্গস্পর্শ(ক)।
স্পর্শেন্দ্রিয়, স্পর্শনেন্দ্রিয়, ত্বগিন্দ্রিয়, ত্বক, চামড়া [দ্র ৬৪·২৫]।
স্পর্শকাতরতা। স্পর্শদোষ।
**বিণ·** স্পৃষ্ট, সংস্পৃষ্ট, সম্পৃক্ত, ঘৃষ্ট ; স্পর্শজনিত ; স্পার্শন।
স্পর্শনীয়, স্পৃশ্য, অনুভব্য ; স্পর্শেন্দ্রিয়গত।
স্পর্শক্রামী, ছোঁয়াচে, সংক্রামক, সংক্রামী। সংক্রামিত, সংক্রমিত, সঞ্চারিত, প্রবেশিত, প্রবিষ্ট, স্থাপিত।
**বিণ·/বি·** স্পর্শক, স্পর্শী, স্পৃক।
[**বিপ·**] **বি·** অননুভব।
**বিণ·** অননুভবনীয়। অস্পৃষ্ট।
অননুভূত, অননুভবনীয়, অননুভূতপূর্ব।

# ৪ বাস্তবতা-অস্তিত্ব-সংরক্ষণ

## ১২৩ অস্তিত্ব

**বি·** অস্তিত্ব, স্থিতি, সত্তা, অবস্থিতি, স্থায়িত্ব, অবস্থান(ক), থাকা- [দ্র ১৮৫], অধ্যাস, অধ্যাসন, বিদ্যমানতা, সমবর্তিতা, বর্তমানতা, বিরাজমানতা, স্থিততা, স্থিতত্ব, ভব, ভাব, অধিষ্ঠান(ক), বর্তে থাকা-, বর্তানো-, বিরাজ(ক), বহাল(থাকা-), তিষ্ঠানো-, টেকা-, টিকে থাকা-, সমারোহণ, বাঁচা [দ্র ৫০], উদ্বর্তন, বটা-, বজায় থাকা-, ব্যবস্থান ; স্থিরতা, স্থৈর্য, উপস্থিতি [২৯২] ; স্থিততা, হাজিরা [দ্র ২৯২] ; নিত্যতা [দ্র ১৩৪]। সত্ত্ব।
স্থিতিশীলতা, স্থায়িত্ব।
সর্বব্যাপিতা, সর্বব্যাপিত্ব, সর্ববিদ্যমানতা।
অস্তিত্ববাদ।
অস্ত্যর্থ।

**বিণ·** বিদ্যমান, স্থিত, অবস্থিত, আস্থিত, সমবর্তী, আসীন, সমাসীন, উপসন্ন, উপাসীন, বর্তমান, বিরাজমান, বিরাজিত, সন্নিবিষ্ট, উপস্থিত, অধিশয়িত, সন্নিবেশিত, হাজির, বহাল, অবস্থায়ী, অধিষ্ঠানকারী। স্থিতিশীল, বর্তিষ্ণু, সত্তাযুক্ত ; অধিষ্ঠিত, আরূঢ়, সমারূঢ়।
অনভীষ্ট, অনপগত, অনপেত, অগত, সংস্থ।
অস্তিত্ববাচক, ধনাত্মক, সদর্থক, অস্ত্যর্থক ; প্রত্যুৎপন্ন।
সর্বব্যাপী, সর্বগত, সর্বত্রস্থিত [দ্র ১৮১]।

**১২৪ বাস্তবতা**

**বি·** বাস্তবতা, বাস্তবত্ব, রিয়ালিটি, বাস্তবিকতা, পার্থিবতা, জাগতিকতা, পার্থিবত্ব, প্রকৃতত্ব, সত্যতা [দ্র ৫৪৩], স্বাভাবিকতা, বাস্তব; বস্তুসত্য, যাথার্থ্য, যথাযথতা, প্রকৃততা।

অকল্পনা, অকাল্পনিকতা, বস্তুনিষ্ঠা, বস্তুনিষ্ঠতা, বাস্তববাদিতা।

ঐহিকতা; বস্তুকেন্দ্রিকতা।

ইহলোক, ইহজগৎ, পার্থিবজগৎ, জগৎসংসার, জগতী, ইহসংসার; ভবপারাবার, ভবসমুদ্র, ভবসাগর, ভবসিন্ধু, ভব, ভবার্ণব, সংসারসমুদ্র, ভবাব্ধি, সংসারলীলা, ইহলীলা, পার্থিবজীবন। পৃথিবী [দ্র ৯]।

বাস্তবসত্য, প্রকৃতসত্য। বস্তুজগৎ, জড়জগৎ।

বস্তুতন্ত্রবাদ, বস্তুতান্ত্রিকতা, বস্তুতন্ত্র; বাস্তববাদ, বস্তুবাদ; রিয়ালিজ্‌ম।

প্রকৃতি, নিসর্গ [দ্র ১০]।

**বিণ·** বাস্তব, বাস্তবিক, পার্থিব, লৌকিক, প্রকৃত, যথার্থ, অকল্পিত, সত্য, সত্তাযুক্ত, সত্যিকারের, হক, নিশ্চিত, অকৃত্রিম, বস্তুগত্যা।

প্রাকৃতিক, স্বাভাবিক, প্রাকৃত, নৈসর্গিক [দ্র ১০]।

প্রকট, প্রত্যক্ষ [দ্র ৯৮]। সত্যভূত, অকাল্পনিক।

ঐহিক, জাগতিক, ইহলৌকিক [দ্র ৯]।

বস্তুকেন্দ্রিক, বস্তুবাদী, বাস্তববাদী।

বস্তুধর্মী, ইন্দ্রিয়গ্রাহ্য, ইন্দ্রিয়গোচর [দ্র ৯৬]।

বিষয়মুখী, বস্তুতান্ত্রিক, রিয়ালিস্টিক, অকল্পিত, অরচিত।

**ক্রি-বিণ·** বাস্তবিকপক্ষে, বস্তুত, বস্তুতপক্ষে, প্রকৃতপক্ষে, প্রকৃতপ্রস্তাবে, আসলে, আদতে, যথার্থত, সত্যিসত্যি, যথার্থই , সত্যি বলতে।

**১২৫ অবাস্তবতা**

**বি·** অবাস্তবতা, অস্বাভাবিকতা, অসম্ভবতা, অসম্ভাব্যতা, না হওয়া-, না ঘটা-, অসম্ভাবনা [দ্র ৩৩৩], অসম্ভাবনীয়তা, অঘটনীয়তা [দ্র ৩২৩]; অবিশ্বাস্যতা [দ্র ৫৫০]; অলৌকিকতা, অপার্থিবতা, অতিলৌকিকতা; অলৌকিক কার্য, প্রাতিহার্য; অলোকসামান্যতা; অতীন্দ্রিয়তা [দ্র ৯৭]; অযাথার্থ্য, অমূলকতা; কাল্পনিকতা [দ্র ৩৭৩]; অযৌক্তিকতা [দ্র ৩৭৮]; ভুল [দ্র ৫৬২]; বিস্ময় [দ্র ৩৭৯]; মিথ্যা [দ্র ৫৪৪]। গুল, ধাপ্পা [দ্র ৫৪৪, ১০৮]।

আকাশকুসুম, খপুষ্প, আকাশফুলিআ। মায়া [দ্র ৫৬২], খেলাঘর। সোনার পাথরবাটি; কাঁঠালের আমসত্ত্ব; ঘোড়ার ডিম।

ভূত, অপচ্ছায়া, অপদেবতা, উপদেবতা, উপদেব, দেবযোনি; প্রেতযোনি, শিবানুচর, প্রমথ, ভূতযোনি, প্রেতজন্ম, ভূতপ্রেত, ভূতাত্মা, প্রেত, প্রেতাত্মা; প্রেতিনি, পেতনি; শাঁকচুন্নি, শঙ্খচূর্ণী, শঙ্খিনী, পিশাচ, পিশাচী, পিশাচিনি; ব্রহ্মদৈত্য; স্কন্ধকাটা, রুণ্ড, কবন্ধ; পেঁচো; গুহ্যক; তাল; বেতাল; কপিশাপুত্র।

অশরীরী; দত্যি, দানো; জুজু, জুজুবুড়ি; জিন, মামদো; ভূত-পেত্নী-দত্যি-দানো; দানব, অসুর [দ্র ৬০০]; রাক্ষস, খোক্কস; ডাইনি, ডাকিনী, ডান, ডাইন, মায়াবিনী; যক্ষ, যক, পাংশুপিশাচ।

ভূতক্রান্তি, ভূতে ধরা-, ভূতাবেশ, ভূতসঞ্চার, ভূতাবির্ভাব, ভূতে পাওয়া-; ভর ওঠা-; উপরিভাব; অপদেবত্বলাভ; নিশি; নিশির ডাক। নিশাচর, নিশাচরী।

ভূতঝাড়া-, ভূতনামানো-।

**বিণ·** অবাস্তব, অলীক, অসত্য, অলোকসাধারণ, অলোকসামান্য, অলৌকিক, লোকাতীত, লোকোত্তর, জনাতিগ, অপার্থিব, অপ্রকৃত, অনৈসর্গিক, অতিমর্ত্য, অতিলৌকিক, অনিসর্গ, অপ্রাকৃত, অবাস্তবিক; অস্বাভাবিক, অতিস্বাভাবিক, অসাধারণ, অসম্ভাবিত, অসম্ভবপর, অসম্ভব, অসম্ভাবনীয়, অসম্ভাব্য, অসম্ভবিত, অঘটনীয়; অদ্ভুত, আজগুবি, আজব, বিস্ময়কর [দ্র ৩৭৯]; মনগড়া, বানানো-, স্বকপোলকল্পিত, ইউটোপিয়ান, অমূলক, স্বপ্নবৎ, ভিত্তিহীন, ভুয়া, অসত্য, মিথ্যাভূত, মিথ্যা [দ্র ৫৪৪]; অকল্পনীয়, অচিন্তনীয়, অকল্প্য, অচিন্ত্য; মায়াময়, দুর্ঘট; সত্তাবিহীন; কাল্পনিক [দ্র ৩৭৩]। অযৌক্তিক [দ্র ৩৭৮]; অবিশ্বাস্য [দ্র ৫৫০]; বুদ্ধির অগম্য; বুদ্ধিতে যার ব্যাখ্যা মেলে না।

ঈশ্বরকৃত।

ভৌতিক, ভুতুড়ে, অতিপ্রাকৃত, আধিদৈবিক; গা-ছমছমে; পৈশাচ, পৈশাচিক [২৪২]।

ভূতগ্রস্ত, ভূতাবিষ্ট, ভূতে-পাওয়া-, ভূতার্ত, ভূতাশ্রিত, ভূতোপহত।

মন্ত্রপূত, সিদ্ধ; অলৌকিকশক্তিসম্পন্ন।

**১২৬ অবস্থা**

**বি·** অবস্থা, দশা, হাল, গতিক, হালত, রকমসকম, হাবভাব, দস্তুর, চালচলন, ভাবভঙ্গি, ভাব, ভাবগতিক, রেওয়াজ, হালচাল, ধরনধারণ, চাল, ধরন, ঢং, ব্যাপারস্যাপার, ব্যাপার [৩১৯, ৩২২] লক্ষণ; ঘটনা, নির্বন্ধ, পরিস্থিতি, স্থিতি।

পরিবেশ, প্রতিবেশ, আবহাওয়া, পরিমণ্ডল, পর্যাবরণ।

ঘটনার গতি, ঘটনাক্রম, ঘটনাচক্র, ঘটনাস্রোত, ঘটনাবলি, ঘটনাপ্রবাহ, ঘটনাজাল, ঘটনাপরম্পরা, অবস্থাগতিক।

পরিপ্রেক্ষিত, পশ্চাৎপট, পটভূমি, পটভূমিকা, পারিপ্রেক্ষিক।

অবস্থান্তর [দ্র ২৬৬], রকমফের, পরিবর্তিত পরিস্থিতি, অবস্থাভেদ।

পালা, পর্যায়, পর্ব।

অবস্থা বুঝে ব্যবস্থা(নে)। দেশকাল। দেশ কাল পাত্র, স্থান কাল পাত্র।

পূর্বাবস্থা, আগের অবস্থা, পূর্বদশা; যেমন ছিল, যা ছিল তাই, স্থিতাবস্থা। পুনর্মূষিক ভব।

দশদশা। কামজ দশা [অভিলাষ; চিন্তা; স্মৃতি; গুণকথন; উদ্বেগ; প্রলাপ; উন্মাদ, ব্যাধি; জড়তা; মরণ]। শরীরজ দশা [গর্ভবাস; জন্ম; বাল্য; কৌমার; পৌগণ্ড [১৭২] যৌবন; স্থাবির্য; জরা; প্রাণরোধ; বিনাশ]।

**বিণ·** অবস্থাগত, অবস্থাঘটিত, অবস্থাসংগত, দেশকালোচিত।

**ক্রি-বিণ·** অবস্থাগতিকে, অবস্থাবশে, অবস্থানুসার, অবস্থামতো, অবস্থানুসারে, অবস্থামতে, অবস্থা বুঝে, ব্যাপার বুঝে, ব্যাপার দেখে, গতিক বুঝে, দস্তুরমতো; ঘটনাক্রমে, ঘটনাচক্রে, ঘটনাসাপেক্ষে, ঘটনাপরম্পরায়; এই অবস্থায়, এতদবস্থায়। দৈবাৎ, দৈবক্রমে [দ্র ৬৭৬]।

## ১২৭ অবিদ্যমানতা

**বি·** অবিদ্যমানতা, অনস্তিত্ব, সত্তাহীনতা, অসত্তা, অস্তিত্বহীনতা, অনবস্থা, অনবস্থান, অবর্তমানতা, অবিরাজমানতা, না থাকা-।

অনুপস্থিতি, না আসা-, কামাই(ক), গরহাজিরা [দ্র ২৯৩]।

অন্তর্ধান(ক) [দ্র ২৯০]; ফুরানো-[দ্র ৪৫২]; শূন্যতা, বিহীনতা, রিক্ততা, অভাব [দ্র ৪৫২]; লয় [দ্র ১৩০]; দূরীকরণ [দ্র ১২৯]।

**বিণ·** সত্তাহীন, অস্তিত্বহীন, সত্তাশূন্য, নিঃসত্ত্ব, নিসত্ত্ব, সত্ত্বহীন, অবিদ্যমান, অস্তিত্বরহিত, অবিরাজমান, অবর্তমান; অনুপস্থিত, গরহাজির [দ্র ২৯৩]; অধ্যাহৃত; গায়েব; প্রাতিভাসিক।

অলীক [দ্র ১২৫]; অবাস্তব [দ্র ১২৫]; ভিত্তিহীন [দ্র ১২৫]।

শূন্য, খালি; নাই, নাস্তি; উহ্য, অধ্যাহার্য; ফক্কা, ফাঁকা, রিক্ত [দ্র ৪৫২]।

## ১২৮ সংরক্ষণ

**বি·** সংরক্ষণ(ক), সংরক্ষা, রক্ষণ, রক্ষা(ক), রাখা-, রাখন, পরিরক্ষণ, অনুরক্ষণ, আগলানো-, আগলে রাখা-, সামলানো-, সামলে রাখা-, সামাল(দে), অভিরক্ষণ, সুরক্ষণ, সুরক্ষা।

রক্ষণাবেক্ষণ(ক), তত্ত্বাবধান(ক) [দ্র ৬৩৮], তদারক(ক), তদারকি(ক), তত্ত্বাবধারণ, দেখভাল(ক)।

টিকিয়ে রাখা-, টেকানো-, বজায় রাখা-, বাঁচানো-, জিয়নো-, জিইয়ে রাখা-। চিরস্থায়ী বন্দোবস্ত। প্রতিপালন(ক) [দ্র ৬৩৮]। সঞ্চয় [দ্র ৭০২]। আরক্ষা [দ্র ৬৭১]। প্রতিরক্ষা [দ্র ৬৭১]। জমানো-, পুঁজীকরণ [দ্র ৭০২]। জিম্মা(ক), জিম্মায় রাখা-, হেপাজত।

অপেক্ষণ, না সরানো, অবহন, অহরণ, রেখে দেওয়া-।

চোখে চোখে রাখা-; যক্ষের ধন আগলানো-। রেকর্ড(ক), ধরে রাখা-।

রক্ষণশীলতা, সংরক্ষণশীলতা।

রক্ষণাগার, সংরক্ষণাগার; মিউজিয়াম [৭০২]; মহাফেজখানা; যাদুঘর, পুরাদ্রব্যাগার, পুরাদ্রব্যালয়; আর্কাইভ। ভাণ্ডার, ভাঁড়ার; শস্যগোলা [দ্র ৪৮]; গুদাম [৭৩৮]; গোলা; কোষ, গাতাঘর।

লকার, সেফডিপোজিট ভল্ট; ভল্ট, সিন্দুক, লোহার সিন্দুক। তোশাখানা [দ্র ৭২৭]।

**বিণ·** সংরক্ষিত, রক্ষিত, সুরক্ষিত, বজায়, সঞ্চিত, পরিরক্ষিত, অক্ষুণ্ণ(রাখা-); কায়েম, বলবৎ, প্রতিষ্ঠিত।

রক্ষণীয়, সংরক্ষণীয়।

টেকসই, মজবুত, ঘাতসহ, শক্ত, দৃঢ় [৩৫৮, ৩৫৯]; দীর্ঘস্থায়ী অবিধ্বংসী, কায়েমি, পাকাপাকি, পাকা; দুর্মোচ্য, দুরুচ্ছেদ, দুরবগ্রহ, দুরপনেয়, পায়দার।

গুদামজাত(ক)।

অহরণীয়, অহার্য, অবহনীয়।

**বিণ·/বি·** সংরক্ষণশীল, রক্ষণশীল।

সংরক্ষণকারী, সংরক্ষক, রক্ষক, রক্ষাকর্তা; তত্ত্বাবধায়ক, রক্ষণাবেক্ষণকারী [দ্র ৬৩৮]।

## ১২৯ দূরীকরণ

**বি·** দূরীকরণ, বিদূরণ, দূর করা-, দূরীভবন; অপনোদন(ক), তুলে ফেলা-, মুছে ফেলা-, মোছা-, উঠানো-, ওঠানো-, মোচন(ক), বিমোচন(ক), পর্যাসন, অপসারণ(ক), নোদন, সারণ, অপসরণ(ক), নিঃসারণ, প্রতিসারণ, প্রোৎসারণ, নিক্রম, অপনয়, অপনয়ন, উৎসারণ, উৎসার, স্খালন।

নিরাকরণ(ক), নিরাকৃতি।

উৎখাত(ক), উচ্ছেদ(ক), উচ্ছেদন, সমুচ্ছেদ, উৎসাদন(ক), উৎসাদ, সাদন, উচ্ছেদসাধন(ক), উচ্ছিত্তি, উঠিয়ে দেওয়া-, ওঠানো-।

উৎপাটন(ক), মূলোৎপাটন(ক), উপড়ে ফেলা-, উপড়ে তোলা-, ওপড়ানো-, তুলে ফেলা-, সমুৎপাটন, সমুৎসাদন, উখড়ানো-, ওখড়ানো-, উকড়ানো-, উচ্চাটন।

মূলোচ্ছেদ(ক), সমূলে উচ্ছেদ(ক), সমূলে তোলা-, নির্মূলীকরণ, নির্মূলন, উন্মূলন, নির্মূল করা, সমূলে বিনাশ(ক), ঝাড়েবংশে শেষ করা-।

তাড়ানো-, তাড়িয়ে দেওয়া-, বিতাড়ন(ক), তাড়ন, হাঁকানো-, খেদানো-, হটানো-, হটিয়ে দেওয়া-, বিদায় করা-। গলাধাক্কা(দে) [৬৮৮], গলহস্ত, গর্দানি; অর্ধচন্দ্র(দে)।

বার করা-, বার করে দেওয়া-, বহিষ্কার(ক), বহিষ্করণ, নিষ্কর্ষণ, নিষ্কর্ষ, নিষ্কাশন, নিষ্ক্রমণ। নামকাটা-, নাম কেটে দেওয়া-; খরচের খাতায় লেখা-।

ফেলা-, ফেলে দেওয়া-। শূন্যকরা-, খালিকরা-, অধ্যাহরণ, অধ্যাহার।

সরানো-, স্থানচ্যুতি [দ্র ৩১০]।

চলে আসা-, ছাড়া-, ছেড়ে আসা-। দেশত্যাগ(ক), দেশছাড়া করানো-, ভিটেমাটিছাড়া করানো-, ভিটেমাটি উচ্ছেদ করা-, উদ্বাসন; ভিটেয় ঘুঘু চরানো-।

সব ছেড়ে চলে আসা-, এক বস্ত্রে চলে আসা-, এক কাপড়ে চলে আসা-।

বিলুপ্তি [দ্র ১৩০]।

**বিণ·** দূরীকৃত, বিদূরিত, দূরীভূত(ক), অপনোদিত, অপসারিত, অপসৃত, প্রোৎসারিত, নিরাকৃত, প্রতিসারিত, অপনীত, লুঞ্চিত, নিঃসারিত, পর্যস্ত।

উচ্ছেদিত, উৎসাদিত, উৎসন্ন। নিশ্চিহ্ন(ক, হ)।

নির্মূল, নির্মূলিত, ছিন্নমূল, উন্মূলিত, নির্মূলীকৃত, মূলোচ্ছেদিত।

গৃহচ্যুত(ক), গৃহত্যক্ত।

উৎপাটিত, মূলোৎপাটিত, উচ্ছিন্ন, সমুৎপাটিত, সমুৎসাদিত।

তাড়িত, বিতাড়িত, বহিষ্কৃত, বহিষ্ক্রান্ত, সমাহৃত, অপবাহিত, অপহস্ত, নিষ্কাশিত, নিঃসারিত, নিষ্ক্রান্ত(ক)।

উচ্ছিদ্যমান।

দূরীকরণযোগ্য, অপসারণীয়, অপনোদনীয়, উৎসারণীয়।

উচ্ছেদনীয়, উচ্ছেদ্য, অপনেয়, উৎসাদনীয়; উৎপাটনীয়।

**বিণ·/বি·** উচ্ছেদকারী, উচ্ছেদক, উচ্ছেত্তা; উৎসাদক, উৎসারক, নিঃসারক; নির্মূলক, উন্মূলক, উন্মূলয়িতা, অপনোদক; উৎপাটক, মূলোৎপাটক।

উদ্বাস্তু, বাস্তুহীন, বাস্তুত্যাগী, বাস্তুহারা, ঘরছাড়া, দেশত্যাগী, রিফিউজি।

## ১৩০ অবলুপ্তি

**বি·** অবলুপ্তি, বিলুপ্তি, লুপ্তি, অবলোপ, বিলয়, লোপ(ক), অপায়, প্রোৎসাদন, বিলয়ন, লয়, বিলোপ(ক), বিলোপন, অবলোপন, লোপাপত্তি, বিলোপ সাধন(ক), নিশ্চিহ্নকরণ; মুছে ফেলা-, বাদ(ক, দে), বাতিল(ক) [দ্র ৭১৬], নিকাশ(ক)।

বিনাশ(ক, হ), নাশ(ক), বিলয়, সায়, বিনষ্টি, বিহতি, বিনশন, বিনাশন, প্রণাশ, নাশন, শেষ(ক), বিনাশসাধন(ক); নাশকতা।

নিপাত, বিনিপাত, নিপাতন, প্রপতন, উপঘাত, খানাখারাব। ধ্বংস(ক), বিধ্বংস(ক), ধ্বংসন, ধ্বংসসাধন(ক), ধ্বংসা, ধ্বংসানো-, অবধ্বংস; ভুষ্টিনাশ, ছারখার(ক); ভাঙা-[দ্র ৩২৫], ভেঙে ফেলা-, গুঁড়িয়ে ফেলা-, চূর্ণন; ধ্বংসলীলা, চৌপট, পয়মাল, ওলটপালট(ক)।

সর্বনাশ(ক); দফারফা(ক), দফানিকেশ(ক), দফা সারা(ক), দফাশেষ(ক)।

বংশনাশ(হ), বংশলোপ(হ), বংশক্ষয় [৬৪৩], কুলক্ষয়(হ), কুলনাশ(হ), বংশনাশন, বংশধ্বংস, কুলোচ্ছেদ, নির্বংশ(হ), নিষ্কুল; ঝাড়েবংশে লোপ হয়ে যাওয়া-।

উচ্ছন্নে যাওয়া-, ছারেখারে যাওয়া-, গোল্লায় যাওয়া-, বারোটা বাজা-।

অবসান, শেষ [দ্র ১৪৩], হারিয়ে যাওয়া-।

দিনশেষ হওয়া, দিন ঘনানো-, ঘনিয়ে আসা-।

প্রলয়, মহাপ্রলয়, কল্পান্ত, কালান্তর, তাণ্ডব, প্রলয়াগ্নি, কালাগ্নি, কালানল, কেয়ামত, বিপর্যয়, পর্যাস, সংবর্ত, বিপাক, দুর্বিপাক। রুদ্ররোষ, ধ্বংসলীলা।

অপচয়, অবচিতি, ক্ষয়, ক্ষরণ, অবক্ষয়, পরিক্ষয়, ভাঙন; ভগ্নদশা।

উৎসাদন, উৎপাটন [দ্র ১২৯]। দূরীকরণ [দ্র ১২৯]।

পচন, পচে যাওয়া-, পচা-, শড়া-, পচানি, পচানো-শটন, সড়ন, শড়ানো-।

ঘুণে ধরা-, পোকায় কাটা-, পোকা লাগা-।

হাজা-, মজা-, মজে যাওয়া-, হেজে যাওয়া-, হেজে-মজে যাওয়া-।

নশ্বরতা [৫৭], ক্ষয়িষ্ণুতা, অনিত্যতা, অস্থায়িতা, অস্থায়িত্ব [দ্র ১৫৬]। মৃত্যু [দ্র ৫৭]। অন্তর্ধান [দ্র ২৯০]।

কালস্রোতে ভেসে যাওয়া-, কালসমুদ্রে হারিয়ে যাওয়া-, কালগ্রাসে পড়া-; ধুয়ে মুছে যাওয়া-; চুকে বুকে যাওয়া-; মরে ভূত হয়ে যাওয়া-।

ধ্বংসস্তূপ, ভগ্নস্তূপ, খণ্ডহার; ধ্বংসাবশেষ, ভগ্নাবশিষ্ট, ভগ্নাবশেষ, ধ্বংসাবশিষ্ট। পোড়োবাড়ি।

**বিণ·** অবলুপ্ত, বিলুপ্ত, বিলীন, প্রলুপ্ত, লোপপ্রাপ্ত, লুপ্ত, লীন, অবলীন, প্রলীন। আলীন, নিশ্চিহ্ন, অন্তর্হিত, লয়প্রাপ্ত। লোপাট, সাবাড়, খতম; অদৃশ্য [দ্র ১০০]।

বিনষ্ট, প্রনষ্ট, নাশপ্রাপ্ত, নষ্ট, বিনাশিত, বিহত, ক্ষপিত, প্রোৎসাদিত। বিনাশশীল, নশ্বর [৫৭], নাশশীল, অনিত্য, অশাশ্বত, সদ্যঃপাতী, অচিরস্থায়ী, বিনাশধর্মী, বিনাশী, ক্ষয়শীল, মরণশীল, বিনশ্বর, মর, প্রমায়ুক, অপায়ী, আধন।

ধ্বংসপ্রাপ্ত, বিধ্বস্ত, ধ্বস্ত, ধ্বংসিত, অধ্বস্ত, অপধ্বস্ত, ভগ্নাবস্থ, বিমথিত। পোড়ো।

ধ্বংসক, বিধ্বংসী, ধ্বংসাত্মক, ধ্বংসী, বৈনাশিক, প্রালয়িক, সর্বধ্বংসী। ধ্বংসনীয়।

ভগ্ন [দ্র ৩৫৫], ভগ্নাবস্থ; চূর্ণিত, চূর্ণ, চুরমার(ক)।

প্রলয়ংকর, প্রলয়ংকরী, কালান্তক, কালাপাহাড়ি।

অপচয়িত, ক্ষয়িত, ক্ষীণ, ক্ষয়প্রাপ্ত। ক্ষতিকারক।

বিলীয়মান, ক্ষীয়মাণ [৭৩১], অপচীয়মান; ধ্বংসোন্মুখ, ভগ্নপ্রায়।

উৎসাদিত, উৎসন্ন [দ্র ১২৯], নির্মূল, নিশ্চিহ্ন, তিরোহিত।

নির্বংশ, লুপ্তবংশ, লুপ্তপিণ্ড, বংশহীন, পিণ্ডলোপ।

পচে যাওয়া-, শটিত; পচনশীল।

ভেস্তা, পণ্ড(ক) [৩৫০], লণ্ডভণ্ড(ক)।

মৃত [দ্র ৫৭]। অন্তর্হিত [দ্র ২৯০]। খতম [দ্র ৫৮]।

নাশকতামূলক। সর্বনাশা, সৃষ্টিনাশা। সর্বগ্রাসী, সর্বধ্বংসী।

**বিণ·/বি·** নাশক, বিনাশক, বিনাশী, নাশিকা, আত্যয়িক, নাশকারী, নষ্টকারী।

সর্বঘ্ন, ধ্বংসকারী, বিনাশকারী, পাংশন; কালাপাহাড়।

কুলনাশক, কুলনাশন, কুলপাংশন।

## ১৩১ পরিব্যাপ্তি

**বি·** পরিব্যাপ্তি, বিস্তৃতি, পরিকীর্ণতা, বিসার, সমাকুলতা, পাটা, ব্যাপ্তি, প্রসার, বিস্তার, প্রসারণ [৪৫৭], পর্যাস, ব্যাপন, ব্যাপা-, অবততি, অবতান, প্রস্তার, প্রথিমা, প্রতান, প্রততি, বিততি।

বিচ্ছুরণ, বিক্ষেপ, বিকিরণ(ক), পরিণাহ।

ছড়ানো-, ছড়িয়ে পড়া-, ছড়াছড়ি-, ছিটনো-, ছিটিয়ে দেওয়া-, ছিটকে পড়া-, ছিটকানো-, ছটকানো-, ঠিকরানো-, ঠিকরে পড়া-, ছলকে পড়া-।

**বিণ**· পরিব্যাপ্ত, ব্যাপ্ত, পরিকীর্ণ, আকীর্ণ, পরাগত, আস্তীর্ণ, বিসৃত, সমাকীর্ণ, বিসৃষ্ট, বিতীর্ণ, বিতত, বিকীর্ণ, প্রকীর্ণ, সন্তত, পর্যাসিত, অনুকীর্ণ; সংকুল, সমাকুল, সমন্বিত, সমাক্রান্ত; লীন, আলীন, ক্রান্ত, সন্তানিত।

বিক্ষিপ্ত, বিচ্ছুরিত, চারিত।

ছত্রাকার, ছত্রখান, ছয়লাপ, ছরকট, ছড়ানো-, ছিটনো-, ছড়ানোছিটনো।

সঞ্চারিত, চারিত। বিস্তীর্ণ, প্রসারিত, বিস্তৃত [দ্র ৪৫৭], প্রস্তৃত; বিতানীকৃত। বিকীর্যমান।

সর্বাত্মক, সর্বব্যাপী।

# ৫ কাল-ঋতু-বয়স

## ১৩২ সময়

**বি**· সময় (কাটা-, কাটানো-), কাল, টাইম, দণ্ড, লগ্ন, বেলা, অক্ত, ওক্ত, ওয়াক্ত; ক্ষণ, মুহূর্ত [দ্র ১৫৬]; আমল, সময়কাল; তিথি [দ্র ১৬৩]।

সাময়িকতা, কালীনতা, সমসাময়িকতা [দ্র ১৫৩], কালানুযায়িতা, কালানুশ্রয়িতা, কালানুগতা, কালানুগামিতা, কালানুসৃতি, কালানুসারিতা, কালানুবর্তিতা; সময়োপযোগিতা, কালোপযোগিতা।

কালানুক্রম, কালক্রম, কালসূত্র, কালানুসার, সময়ানুসার। কালানুক্রমিকতা, সময়ানুসারিতা।

সময়নিষ্ঠা, সময়ানুবর্তিতা [দ্র ১৪৭]।

সময়মাপা-, কালমিতি, কালমান, সময়মাপন। হোরাবিদ্যা। ঘড়ি, ক্লক, ওয়াচ; হাতঘড়ি, রিস্টওয়াচ, কবজিঘড়ি; ট্যাকঘড়ি, পকেটঘড়ি; দেওয়ালঘড়ি; গ্র্যাণ্ডফাদারক্লক; টাইমপিস; পেটাঘড়ি, বিঘটিকা। ক্রোনোমিটার। সূর্যঘড়ি, সানডায়াল; জলঘড়ি, বালিঘড়ি। কোয়ার্টস ঘড়ি। কাঁটা; ডায়াল।

কালনির্ঘণ্ট, কালপঞ্জি; পঞ্জিকা, পঞ্জি, পাঁজি; দিনপঞ্জি; বর্ষপঞ্জি; ক্যালেন্ডার, দেওয়ালপঞ্জি; ডায়েরি, রোজনামচা, দিনলিপি, দিনপত্রী।

সময়সারণি, টাইমটেবিল [১৩৬]।

সেকেন্ড; দণ্ড; পল; বিপল; অনুপল; মিনিট; ঘণ্টা, ঘটিকা, ঘটিক, আওয়ার; প্রহর, যাম; যামার্ধ, অর্ধপ্রহর। পলক, লহমা, নিমেষ, নিমিষ।

কালক্ষেপণ [দ্র ১৫০]; কালনির্বাহ [দ্র ১৮৫]।

কালমাহাত্ম্য, কালমহিমা; কালধর্ম, যুগধর্ম।

যুগ [দ্র ১৫৯]। বছর [দ্র ১৬৪·৪]। মাস [দ্র ১৬৪·৩]। দিন [দ্র ১৬৩]।

যুগসন্ধি, কালসন্ধি, কালগ্রন্থি।

**বিণ**· সাময়িক, কালীন, কালীয়, কাল্য, কালিক; সময়ানুসার, কালানুসার; কালানুবর্তী, কালানুযায়ী, কালানুসারী, কালানুক্রমিক, কালানুশ্রয়ী; সমসাময়িক, সামসময়িক [দ্র ১৫৩]; সময়োচিত, কালোপযোগী, কালানুগ, কালানুগামী, কালোচিত, সময়োপযোগী, সময়ানুযায়ী, যথাকালীন, কালানুরূপ।

[সাময়িক] বার্ষিক, বাৎসরিক। দৈনিক, আহ্নিক। প্রাহরিক। সাপ্তাহিক। সাপ্তাহান্তিক। পাক্ষিক। মাসিক; মাসকাবারি। ত্রৈমাসিক, ত্রিমাসিক। দ্বিমাসিক।

সময়নিষ্ঠ, পাংচুয়াল [দ্র ১৪৭]।

**ক্রি-বিণ**· সময়মতো, সময়ে, যথাকালে, যথাসময়ে, ঠিকসময়ে, কাঁটায় কাঁটায়-, বরবক্ত; সুবিধামতো, সুযোগমতো।

## ১৩৩ আবহমানকাল

**বি**· আবহমানকাল, প্রবহমানকাল, কালপ্রবাহ, কালস্রোত, অসীমকাল, অনন্তকাল, অনাদিকাল, নিরবধিকাল, অখণ্ড-কাল, অক্ষয়কাল, মহাকাল; শাশ্বতকাল, চিরন্তনকাল, সময়াতীত কাল, স্মরণাতীত কাল [দ্র ১৫৪]; যুগযুগান্তর, যুগযুগান্ত; কোটিকল্প।

কালক্রম, কালচক্র; কালগতি।

কালসিন্ধু, কালসমুদ্র, কালার্ণব।

চিরকাল [১৩৫], বহুকাল, দীর্ঘকাল, বহুদিন, বহুযুগ, চিরদিন; জন্মজন্মান্তর, জনমজনম, জন্মজন্ম, জন্মের মতো।

ত্রিকাল, কালত্রয়, [অতীত, ভূত, [দ্র ১৫৪]; বর্তমান [দ্র ১৫৩]; ভবিষ্যৎ [দ্র ১৫৫]।

কালজ্ঞান, ত্রিকালজ্ঞান, কালত্রয়দর্শন।

**বিণ**· চিরকালীন [দ্র ১৩৪]।

**বিণ·/বি**· ত্রিকালজ্ঞ [দ্র ৫৭৯], ত্রিকালদর্শী; ভূশণ্ডি।

## ১৩৪ চিরন্তনতা

**বি**· চিরন্তনতা, চিরস্থায়িত্ব, চিরস্থায়িতা, অক্ষয়তা, চিরকালীনতা; নিত্যতা [১২৩], ধ্রুবতা, ধ্রৌব্য, ধ্রুবত্ব [২৬৭], সাতত্য, অক্ষয্য, নিরবচ্ছিন্নতা [দ্র ১৩৫]; অশেষত্ব, অনন্ততা, অন্তহীনতা, অনন্তত্ব; অবিনাশিতা, অক্ষয়ত্ব, অব্যয়ত্ব , চিরত্ব, চিরতা।

অমরতা, অমরত্ব, অনশ্বরতা, অবিনশ্বরতা, অনশ্বরত্ব, ক্ষয়হীনতা, নাশহীনতা; চিরজীবিতা।

স্থায়িত্ব, স্থায়িতা।

[দার্শ·] কায়সাধনা, কায়সিদ্ধি।

**বিণ**· চির, চিরস্থায়ী, চিরায়মান, চিরায়ত, চিরন্তন, সুচির [১৫৪], চিরকালীন, সার্বকালিক, চিরকেলে, অনন্তস্থায়ী, চিরন্তনী, সর্বকালীন; আবহমান, শাশ্বত, কালাতীত, শাশ্বতিক, শাশ্বতিকী, শাশ্বতী, ধ্রুপদী, ধ্রুব; কায়েমি; সনাতন, সদাতন; নিত্য, নিয়ত [দ্র ১৩৫]; নিত্যকালের, চিরকালের।

অশেষ, অনন্ত, অনিঃশেষ, নিরবশেষ, অন্তহীন, নাগাড়, অন্তবিহীন, অনাদি, অনাদ্যন্ত, আদ্যন্ত, অনাদ্য, অসীম, অবিচ্ছিন্ন [দ্র ১৩৫]; অক্ষয়, অব্যয়, ক্ষয়হীন, নাশহীন,

অবিনাশী, লয়হীন, অলয়, অলুক, লোপরহিত; অনশ্বর, অমর, অবিনশ্বর, নিরত্যয়, অনাশ্য, অনপায়ী, অজরামর, মৃত্যুহীন, মৃত্যুঞ্জয়ী, মৃত্যুঞ্জয়; চিরায়ু, চিরায়ুষ্মান, চিরজীবী [১৭০], চিরঞ্জীব, চিরঞ্জীবী, স্থিরায়ু। [দার্শ·] চিরস্থায়ী, নিত্য, নির্বিকার, কূটস্থ [আকাশ; আত্মা; ঈশ্বর]।

স্থায়ী, পাকা [দ্র ৩৫৯], পোক্ত, পাকাপোক্ত; কালসহ।

অজর, বিজর, জরাহীন, জরারহিত, বার্ধক্যহীন।

অপরিবর্তনীয় [দ্র ২৬৭]।

## ১৩৫ সর্বদা

**ক্রি-বিণ·** সর্বদা, সদা, সবসময়ে, হরদম, প্রতিনিয়ত, নিত্য, নিয়ত, সারাক্ষণ, সদাসর্বদা, সর্বক্ষণ, অহরহ, প্রতিক্ষণ, প্রতিক্ষণে, সতত, অনুক্ষণ, নিরন্তর, নিরবধি, শশ্বৎ, সকৃৎ, প্রায়ই, চিরকাল [দ্র ১৩৩]।

হামেশা, হামেহাল, হরবখত, আকছার।

অনবরত, অবিরত, অনর্গল, একনাগাড়ে, নাগাড়ে, অবিশ্রাম, বিরামবিহীন, বিরামহীন, অবিচ্ছিন্ন, অনবচ্ছিন্ন, একটানা, টানা, অনিশ, অনারত, শ্রান্তিহীন, নিরবকাশ, অনুবেল, অনুব্রত, নিরবচ্ছিন্ন, লাগাতার, অবিশ্রান্ত, ছেদহীন, অবিরাম, অবিচ্ছেদী, অপরিচ্ছিন্ন, অপ্রতিহত, অপ্রশমিত, অশ্রান্ত, না থেমে, অবিরল, অনিবার, অখণ্ড, একজাই, একাদিক্রমে, কেবল, কেবলই; অঝোরে; ক্রমাগত।

অহোরাত্র [১৬৩], অষ্টপ্রহর, দিনরাত, দিনরাত্রি, দিবারাত্র, দিবানিশি, অহর্নিশ, চব্বিশঘণ্টা; দিনভর, সারাদিনমান, সারাদিন, সারাদিন ধরে, সর্বাহ্ণ, উদয়াস্ত, অস্তোদয়, রাতনেই দিননেই; সারারাত্রি, রাতভর; সারারাত; সারামাস; সারাবছর, সম্বচ্ছর।

নিয়মিত, প্রায়শ [দ্র ১৩৬]।

চিরদিন, অনন্তকালব্যাপী, অনেকদিন, সর্বকাল, অনন্তকাল [দ্র ১৩৩]।

**বি·** নিরন্তরতা, অনবচ্ছেদ, অবিচ্ছিন্নতা, অনবচ্ছিন্নতা, অবিরতি, নৈরন্তর্য, বিরামবিহীনতা, অনিবৃত্তি, ছেদহীনতা, বিরামহীনতা, অখণ্ডতা; ক্রমান্বয়তা [১৩৭]।

**বিণ·** চিরন্তন, চিরকালীন [দ্র ১৩৪]।

## ১৩৬ পৌনঃপুনিকতা

**বি·** পৌনঃপুনিকতা, পৌনঃপুন্য, বারংবারতা; পর্যাবৃত্তি; ক্রম [দ্র ২৬৫]; বীপ্সা, পুনরাবৃত্তি। ফ্রিকোয়েন্সি, কম্পাঙ্ক। একঘেয়েমি [দ্র ২৬৪]।

পালা; রুটিন, টাইমটেবিল [১৩২], সময়সারণি; ক্ষেপ; চক্র।

পুনরুত্থান, পুনরুদ্ভব, পুনরুৎপত্তি; পুনর্জীবন [দ্র ৫০]।

**বিণ·** পৌনঃপুনিক; পুনরাবৃত্ত, পর্যাবৃত্ত, আবৃত্ত। ক্রমায়াত, ধারাবাহিক [দ্র ১৩৭]।

নবজীবনপ্রাপ্ত, পুনরুজ্জীবিত।

**ক্রি-বিণ·** প্রায়, প্রায়ই, প্রায়শ, বারবার, বারে বারে, উপর্যুপরি, বারংবার, পুনঃপুনঃ, ফিরে ফিরে, ঘুরেফিরে, ঘুরে ঘুরে, ভূয়ঃ, ভূয়োভূয়ঃ, পইপই, বহুবার, অনেকবার, অসকৃৎ।

আবার, ফের, পুনঃ, পুনরায়, পুনশ্চ, পুনরপি, পুনর্বার, বারদিগর।

ঘন ঘন, মুহুর্মুহু, মুহুঃ, ক্ষণে ক্ষণে, ঘড়ি ঘড়ি, পলকে পলকে, দণ্ডে দণ্ডে, থেকে থেকে; উঠতে বসতে; দমাদম।

ক্রমাগত, অবিরাম, অবিরল, নিরন্তর [দ্র ১৩৫]।

সাধারণত, সচারচর, এমনিতে।

মাঝে মাঝে, কখনও সখনও, কখনও কখনও, সময়ে সময়ে, কালেভদ্রে, কদাচিৎ, কখনও বা, মাঝে সাঝে, মাঝেমধ্যে, ক্বচিৎ, ক্বচিৎ কখনও, মধ্যে মধ্যে।

বছর বছর, প্রতি বছর, ফি বছর; মাসে মাসে, প্রতি মাসে, ফি মাসে; প্রতিদিন [দ্র ১৬৩]; ঘণ্টায় ঘণ্টায়, প্রতি ঘণ্টায়; মিনিটে মিনিটে; সেকেন্ডে সেকেন্ডে [ইত্যাদি]।

**বিণ·** নিত্যকার, প্রতিদিনের, নিত্যনৈমিত্তিক, নৈত্যিক [দ্র ১৬৩]; বারোমেসে।

## ১৩৭ ধারাবাহিকতা

**বি·** ধারাবাহিকতা, পরম্পরা, পারম্পর্য, অনবচ্ছেদ, ধারা, ধারানুযায়িতা, জের (টানা), টানা-; সিরিজ; ধারাবহ।

ক্রম [২৬৫], অনুক্রম, যথাক্রম, ক্রমান্বয়, অনুক্রমিকতা, ক্রমানুসারিতা, ক্রমিকতা, ক্রমান্বয়তা, ক্রমাগম, ক্রমপর্যায়, নাগাড়, তরতিব।

অনুপূর্ব, আনুপূর্ব, অনুলোম, আনুপূর্বিকতা।

খেই, সূত্র, রেশ।

**বিণ·** ধারাবাহিক, ধারানুযায়ী, ধারানুসারী, ধারাবাহী।

ক্রমিক, অনুক্রমিক, ক্রমানুসারী, অনুক্রমাগত, ক্রমাগত, ক্রমায়াত, ক্রমানুযায়ী, তরতিবওয়ারি।

পরম্পর, পরপর, পরম্পরাগত, পরম্পরীণ, পিঠাপিঠি।

আনুপূর্বিক, প্রথম থেকে শেষ পর্যন্ত, পরম্পরানুযায়ী, যথাক্রমে, আগাগোড়া [দ্র ৪৫১], আদ্যন্ত, লেজা মুড়ো, যথানুপূর্ব, যথাক্রমিক, পূর্বাপর।

চক্রিক, চক্রাকার; নির্দিষ্ট, নির্ধারিত।

**ক্রি-বিণ·** পরপর, ধারাবাহিকভাবে, একটার পর একটা, ক্রমাগত, ক্রমান্বয়ে, ক্রমে, একাদিক্রমে, ধারাক্রমে, সমানে, একটানা, লাগাতার [দ্র ১৩৫]; গলগল করে।

ক্রমশ [১৪১], ক্রমে ক্রমে, উত্তরোত্তর, কালে কালে, কালক্রমে, ধীরে ধীরে, আস্তে আস্তে, দেখতে দেখতে, ক্রমে।

নিয়মমতো, সময়মতো; নিয়মিত, অবধারিতভাবে।

**অব্য/ক্রি-বিণ·** অতঃপর, এরপর, অনন্তর, তারপর, ক্রমে ক্রমে, কালক্রমে, কালবশে, ইতঃপর।

সময়ে, ধীরে, আস্তে আস্তে।

**বি·** [পরম্পরা বৈভিন্ন্য] কালানুসারিতা, কালানুক্রমিকতা, কালানুবর্তিতা, ক্রোনোলজি। সংখ্যানুক্রম। বর্ণানুক্রম, অক্ষরানুক্রম।

**বিণ·** কালানুসারে, কালানুযায়ী, কালানুক্রমিক, কালানুবর্তী, ক্রোনোলজিকাল। বর্ণানুক্রমিক, অক্ষরানুযায়ী, আলফাবেটিকাল। সংখ্যানুক্রমিক। একটার পর একটা, একান্তর।

## ১৩৮ প্রচলন

**বি·** প্রচলন(ক), চল, চলন; হিড়িক(পড়া)-, হুজুগ, হুজুক, হাওয়া; ফ্যাশন্,রেওয়াজ, দাঁড়া, রীতি, ধারা, প্রথা, কায়দা, দস্তুর, কেতা, স্টাইল, প্রণালী, তরিকা।

প্রচলিত রীতি, কনভেনশন, প্রচল।

প্রবর্তন(ক), প্রবর্তনা [দ্র ১৪২]।

**বিণ·** প্রচলিত, চালু, প্রবর্তিত, চলিত; বহুলপ্রচলিত, চিরপ্রচলিত; বাজার চলতি; চলতি; প্রচারিত; চিরাগত, চিরাচরিত, চিরকেলে, চিরকালীন, বহুকালীন, প্রাচীন [দ্র ১৫৪]। চিরপরিচিত [দ্র ৬০১]।

প্রচলনযোগ্য, প্রবর্তনযোগ্য; প্রচারযোগ্য।

ফ্যাশনমাফিক, কায়দামাফিক, দস্তুরমতো, প্রথামতো।

**বিণ·/বি·** হুজুগে, হুজুকে, হুজুকপ্রিয়, হুজুকিয়া।

প্রচালক, প্রবর্তক, প্রচারক।

## ১৩৯ অপ্রচলন

**বি·** অপ্রচলন, অচলন, অপ্রচার, অপ্রযুক্তি, অপ্রসিদ্ধি [দ্র ৩৪৯]।

উঠে যাওয়া-।

শিকেয় তোলা-, ডকে তোলা-, তুলে দেওয়া-, ওঠানো-, উঠিয়ে দেওয়া-, লাটে ওঠানো-, চোকানো- [দ্র ১৪৩], পাট চোকানো-, পাট ওঠানো-, পাততাড়ি গোটানো-।

**বিণ·** অপ্রচলিত, অচলিত, অচলতি, অচল, অপ্রচারিত, অপ্রযুক্ত; বাতিল, খারিজ, তামাদি; পুরনো [দ্র ১৫৪]।

## ১৪০ ক্ষিপ্রতা

**বি·** ক্ষিপ্রতা, দ্রুততা, দ্রুতি, শীঘ্রতা, সত্বরতা; ত্বরা; ত্বরায়ণ, তূর্ণি, অচিরতা, অচিরত্ব, তাড়া, ত্বরণ, তরা, তাড়াহুড়ো(ক), তৎপরতা, তাড়াতাড়ি(ক), ব্যস্ততা [৩২২], তাগিদ, তাগাদা, সময়াভাব, সময়ের টানাটানি, শিরে সংক্রান্তি। আজ বাদে কাল।

অবিলম্ব, অনতিবিলম্ব, সময় নষ্ট না করা-।

ক্ষিপ্রকারিতা; হড়বড়(ক), তড়বড়ানি, তড়বড়-তড়বড়(ক), হড়বড়ানো-, হড়বড় হড়বড়(ক), ধড়মড়, ঝপাঝপ; নাকেমুখে গোঁজা-; ব্যস্ততা প্রকাশ(ক), হুড়, উর্ধ্বশ্বাস, রুদ্ধশ্বাস, বেদম, তোড়; উড়ুউড়ু; পালাই পালাই ভাব।

বেগ, গতি, ত্বর, গতিবেগ, সংরম্ভ, স্পিড, ভেলসিটি [২৮৫]; ত্বরণ।

দ্রুতবেগ, দ্রুতগতি, ক্ষিপ্রগতি; তড়িদ্‌গতি, নক্ষত্রগতি, বিদ্যুদ্বেগ, মহাবেগ।

ধাবন, জোরে চলা-, বেগে চলা-, শীঘ্রগমন, ত্বরিতগমন, ত্বরাগমন, ত্বরিতগতি, রুদ্ধশ্বাসগতি; দ্রুতগমন(ক), ধাবাড়, অতিচার।

পা চালানো-, জোরে হাঁটা-।

এক্সপ্রেস; আরজেন্ট, জরুরি।

**বিণ·** দ্রুত, ক্ষিপ্র, ত্বরিত, ত্বরান্বিত, তুরন্ত, তুরা, ঝাট।

অবিলম্বিত, অচির, অমন্থর, অমন্দ।

অবশাব্দিক, ইনফ্রাসনিক। অতিশাব্দিক, সুপারসনিক।

বেগবান, বেগিত, শীঘ্রগামী, জোর, দ্রুতগতি, বেগযুক্ত, আশুগ, আশুগতি, আশুগামী, দ্রুতগামী, দ্রুতচারী, দ্রুতধাবিত, ক্ষিপ্রগতি, ক্ষিপ্রগামী, তরস্বান, তরস্বী, তরস্বতী, রয়িষ্ঠ, অত্যন্তগামী, অতিগ, অত্যন্তীন, পবনগতি, পবনগামী, বেগী, বেগার্ত, বেগবন্ত, সবেগ, সংরব্ধ, জলদ, বেগশীল, লঘুগামী, ত্বরাবন্ত, ত্বরাপর, ত্বরামান, ত্বরাবান, ত্বরমাণ, মহাবান।

ব্যস্ত [৩২২], ব্যস্তসমস্ত, শশব্যস্ত, হন্তদন্ত, ব্যস্তবাগীশ, অস্থির, ত্বরান্বিত, অস্তব্যস্ত, আস্তব্যস্ত, তটস্থ, তরস্থ।

তর না সওয়া-।

**বিণ·/বি·** শীঘ্রকারী, ক্ষিপ্রকারী, অচিরকারী, অচিরক্রিয়।

চটপটে, প্রত্যুৎপন্ন; তড়বড়ে, হড়বড়ে। দ্রুতহস্ত, আশুকারী, ক্ষিপ্রহস্ত, লঘুহস্ত।

**ক্রি-বিণ·** তাড়াতাড়ি(ক), তুরন্ত, দ্রুত, জলদি, শীঘ্র, শিগগির, চট করে, চটপট, ত্বরায়, তরসা; আথিবিথি, আথেবেথে, আথেব্যেথে, আস্তেব্যস্তে, ত্বরাত্বরি, ব্যস্তভাবে।

নিমেষে, চকিতে, মুহূর্তে, পলকে, চোখের নিমেষে, চোখের পলকে; সত্বর, আশু, ত্বরিতে, অচিরে, অচিরকালে, অচিরাৎ, অগৌণে, অনতিবিলম্বে, ঝটিতে, ঝটিতি, ঝট করে, তড়িঘড়ি, অবিলম্বে, তূর্ণ, সঙ্গে সঙ্গে, এক্ষুনি, এই মুহূর্তে, তৎক্ষণাৎ [দ্র ১৫৬]।

চটপট, ঝটপট, সপাসপ, ফটাফট, টপাটপ, টকাটক, দমাদম, চটাপট, পটাপট, ঝড়াঝড়, চট করে, টক করে, ঝাঁ করে, সপাৎ করে, সোঁ করে, শাঁ করে, বোঁ করে, ধাঁ করে, সাঁই করে, ঝাঁই করে, টুক করে।

বেগে, সবেগে, দ্রুতবেগে, দ্রুতগতিতে, ক্ষিপ্রবেগে, জোরসে, উভরড়ে, তরতর করে, তরতরিয়ে।

দ্রুতপদে, জোরকদমে, পা চালিয়ে, হনহনিয়ে, হন হন করে, টগবগিয়ে, ত্বরিতপদে, ত্বরিতগমনে, ক্ষিপ্রচরণে, লঘুপদে, লঘুপায়ে, একছুটে, একদৌড়ে।

বিদ্যুদ্বেগে, তড়িদ্‌গতিতে। পবনবেগে।

রুদ্ধশ্বাসে, রুদ্ধশ্বাসগতিতে।

## ১৪১ মন্থরতা

**বি·** মন্থরতা, ধীরতা, শ্লথতা, অত্বরা, মন্দতা, মন্দত্ব, মৃদুতা।

মান্দ্য, মন্দগতি, ধীরগতি, শ্লথগতি।

মন্দন, মন্দা। দেরি [দ্র ১৫০]।

আলস্য, দীর্ঘসূত্রতা [দ্র ৩৪৬, ৩২৩]। ভাটা(পড়া-)। অলসগমন, মন্দগামিতা, ধীরে চলা-, ধীরগামিতা, গদাইলশকরি চাল, বিসর্পণ। ঢিমে তাল। গজেন্দ্রগমন।

**বিণ·** ধীর, মন্থর, মন্দ, অদ্রুত, শ্লথ, অত্বর, আলস, বিলম্বিত, অশীঘ্র, ধীরুজ; মৃদুমন্দ, মৃদু, মৃদুল, ঢিল, ঢিমা, অলস [দ্র ৩৪৬, ৩২৩]।

মন্দীভূত, প্রশমিত।

ধীরগমন, মন্দগামী, মৃদুগমন, মন্থরগতি, শ্লথগতি, মন্থরগামী, ধীরগতি, মৃদুগতি, অপ্লুত।

ঢিমেতেতালা, টিপিস টিপিস।

**ক্রি-বিণ·** ধীরে, আস্তে, শনৈঃ শনৈঃ, মন্দ মন্দ, ধীরে ধীরে, আস্তে আস্তে; সইয়ে সইয়ে।

ক্রমশ [১৩৭], ক্রমে ক্রমে, পর্যায়ক্রমে, ক্রমে, অল্পে অল্পে।

ধীরি, ধীরি ধীরি, টিপিস টিপিস করে, ধিকিধিকি, ধিকধিক করে; ঢিমে তালে; আলস্যে [দ্র ৩৪৬]।

পায়ে পায়ে, অলসপায়ে, ধীরগমনে, ধীরপায়ে, গুটি গুটি, গুট গুট করে, একপা দুপা করে; সন্তর্পণে, শ্লথপদে, শ্লথগতিতে, স্খলিতপদে, শ্লথচরণে।

## ১৪২ আরম্ভ

**বি·** আরম্ভ(ক), শুরু(ক), সূচনা(ক), আরম্ভণ, সূচন, সূত্রপাত(ক), গোড়া, সমারম্ভ, প্রারম্ভ; উপক্রমণিকা, উপক্রম, অবতারণা(ক), অবতরণিকা, অনুবন্ধ, উপোদ্ঘাত, উপাকরণ, উপষ্টম্ভ, অবষ্টম্ভ, গৌরচন্দ্রিকা, ভূমিকা; উপারম্ভ, মুখবন্ধ; প্রস্তাবনা, প্রস্তাব, মহরত(ক), বিসমিল্লাহ; উদ্যম, উদ্যোগ।

গোড়াপত্তন(ক), প্রতিষ্ঠা(ক), উপস্থাপন, পত্তন(ক), প্রবর্তন(ক), প্রবর্তনা, প্রতিষ্ঠাপন, স্থাপনা, স্থাপন(ক), প্রস্থাপন, পাতনামা, সন্নিধাপন, ভিতগাড়া, প্রচলন(ক) [দ্র ১৩৮], সংস্থাপন, ভিত্তিস্থাপন(ক), ভিত্তিপ্রস্তর স্থাপন(ক)।

পাতা-, পাতানো-, ফাঁদা-।

উৎপত্তি [দ্র ৫৫], উদ্ভব, উদ্গম, উৎপতন, সমুদ্ভব, উদয়, সমুদয়, অভ্যুদয়, উত্থান, সমুত্থান, উত্থাপন(ক), উত্থাপনা, বুড়ি, উন্মেষণ, উন্মেষ, উন্মীলন, সমুদ্গম, সমুৎপত্তি, স্ফুটন, স্ফুরণ, প্রস্ফুটন, উদ্বোধ, বোধন।

উদ্রেক [৫৫], সঞ্চার(ক), সঞ্চারণ, চাগানো-, গজানো-, চাগা-, চাগাড়(দে); আবির্ভাব; প্রাদুর্ভাব।

উদ্ঘাটন(ক), উদ্বোধন(ক), উদ্ঘাট, প্রত্যায়ন; দ্বারোদ্ঘাটন(ক); যবনিকা উত্তোলন(ক); ফিতে কাটা-; উন্মোচন, উন্মুক্তকরণ।

প্রথমাবস্থা, প্রাথমিক অবস্থা; অঙ্কুর; উষালগ্ন, উষাকাল; আদিত্ব, আদিতা, আদিমতা।

আদি, উৎস, মূল। ভিত্তি, বুনিয়াদ, মূলভিত্তি, ভিত্তিভূমি। অ-আ-ক-খ। হাতেখড়ি।

প্রথমধাপ, প্রথমাবস্থা, প্রথমারম্ভ, প্রাথমিক পর্যায়; প্রস্তুতিপর্ব, প্রস্তুতি।

জন্ম [দ্র ৫৬]। সৃষ্টি [দ্র ৫৫]।

পুনরারম্ভ(ক), প্রত্যারম্ভ, কেঁচেগণ্ডূষ(ক)।

**বিণ·** সূচিত, আরব্ধ, সমারব্ধ, প্রারব্ধ, রব্ধ, কৃতারম্ভ, প্রক্রান্ত।

অভ্যুদিত, উদিত, উদ্গত, উত্থিত, অভ্যুত্থিত, উদ্ভূত, সমুদ্গত, উন্মেষিত, উন্মীলিত, উৎপতিত, উৎপন্ন, উপক্রান্ত।

স্থাপিত, প্রতিষ্ঠিত, প্রতিষ্ঠাপিত, সংস্থাপিত, প্রবর্তিত, বিনিবেশিত।

উদ্ভাবিত, আবিষ্কৃত।

আভ্যুদয়িক, আরভমাণ, উঠন্ত, উদীয়মান, উপক্রমমাণ, প্রবর্তমান।

আদি, আদ্য, আদিভূত, আদিম, প্রথম, আরম্ভিক, প্রারম্ভিক, প্রাথমিক, উপক্রমিক, প্রবেশিকা। প্রাগৈতিহাসিক [দ্র ১৫৪]।

বুনিয়াদি।

স্থাপনীয়, স্থাপ্য, উপস্থাপনীয়, আরম্ভণীয়।

**বি·/বিণ·** সূচনাকারী, সূত্রপাতকারী, সূচক, আরম্ভকারী, আরম্ভক, উপক্রমকারী, উপক্রন্তা।

প্রতিষ্ঠাকারী, প্রতিষ্ঠাতা, পত্তনকারী, প্রতিষ্ঠাপয়িতা, স্থাপক, স্থাপয়িতা, সংস্থাপক, সংস্থাপয়িতা, প্রবর্তনকারী, প্রবর্তক, প্রবর্তয়িতা। সঞ্চারক, উদ্রেককারী। উদ্বোধক, উদ্বোধনকারী, উদ্ঘাটক; উদ্যোগী, উদ্যমী, আরম্ভী। দ্বারোদ্ঘাটক।

**বি·** শুভসূচনা, শুভারম্ভ; শুভযোগ [দ্র ১৬১]।

অশুভসূচনা; গোড়ায় গলদ, বিসমিল্লায় গলদ। অঙ্কুরেই বিনষ্ট।

**[বিপ·]** আদিহীন, উৎপত্তিহীন, অনাদি; আত্মভূ, স্বয়ম্ভূ; আদিঅন্তহীন, অনাদ্যন্ত, অপ্রতিষ্ঠিত, অসূচিত।

## ১৪৩ সমাপ্তি

**বি·** সমাপ্তি, শেষ(ক, হ), পরিসমাপ্তি(হ), অন্ত, অবসান, ইতি, অবধি, মেটা-, সমাপন(ক), সমাধা(ক), সম্পূর্ণ(ক), সম্পূরণ(ক), সায়, সাতি, নিষ্পাদন(ক) [দ্র ৩২২], সাঙ্গ(ক), হাসিল(ক), নির্বাহ(ক), অভিনিষ্পত্তি।

ফুরানো-, ফুরনো- [দ্র ৪৫২], নিঃশেষ(ক), কাবার(ক), উজাড়(ক), সাবাড়(ক), পযবসান(ক), সারা।

ক্ষান্তি(দে), নিবৃত্তি, ছেদ(টানা-), বন্ধ করা-, রদ(ক), থামা- [দ্র ৩২৩], উপসংহরণ।

অবশেষ, পরিশেষ, আখের, তামামি, পরিণতি, পরিণাম, অন্তিমতা; পরিশিষ্ট, অবশিষ্ট, বাকি [দ্র ৪৫২], শেষাংশ, জের, উপসংহার, উপসংহৃতি; কূলকিনারা, সাবশেষ।

পূর্ণতা, সম্পূর্ণতা, পরিপূর্তি, পূর্তি; পরাকাষ্ঠা।

লুপ্তি, বিলোপ [দ্র ১২৯]। নিষ্পত্তি, রফা, মীমাংসা [দ্র ৩৬১, ৬৬৭]। অন্ত [দ্র ৫]। মৃত্যু [দ্র ৫৭]।

যবনিকা পতন।

চুকানো- [১৩৯], চোকা-, চোকানো-, চুকিয়ে দেওয়া-, ঘোচানো-, ঘুচা-, ঘুচিয়ে দেওয়া, মিটানো-, সাবড়ানো-, শোধ [দ্র ৭০৪]।

সংক্রান্তি, মাসের শেষ, মাসকাবার, মাসান্ত। দিনান্ত [দ্র ১৬৮]। সপ্তাহান্ত, হপ্তাশেষ। পক্ষান্ত।

**বিণ·** সমাপ্ত(ক), পরিসমাপ্ত, শেষিত, অন্ত্য, অবসিত, অবসানপ্রাপ্ত, সাঙ্গ, সম্পন্ন(ক), পূর্ণ(ক), নিষ্পন্ন [দ্র ৩২২], উত্তীর্ণ, সমাপিত, নিষ্পাদিত, সম্পূর্ণ, পরিপূর্ণ, নির্বাহিত, কৃতশেষ, অভিনিষ্পন্ন, সমাপন্ন।

শেষ, খতম, সাবাড়, নিঃশেষিত।

অস্তমিত, অস্তগত। উপসংহৃত। পরিণত।

অন্তিম, শেষের, আখেরি, অন্ত্য; প্রান্তিক।

সমাপ্তপ্রায়, শেষাশেষি। অস্তায়মান, অস্তগামী, অস্তোন্মুখ।

মাসান্তিক। সপ্তাহান্তিক।

নিষ্পাদ্য, নিষ্পাদনীয়, সমাপ্য, সমাপনীয়, নিঃশেষণীয়।

**বিণ·/বি·** নিষ্পাদক, সমাপক, সমাপনকারী [দ্র ৩২২]।

**ক্রি-বিণ·** শেষে, অবশেষে, অন্তে, অবসানে, পরিশেষে, আখেরে।

## ১৪৪ বিরাম

**বি·** বিরাম, বিরতি [৩২৩], ছেদ, ফাঁক, ফুরসত, নিবৃত্তি, ক্ষান্তি, যতি, অবরতি, নিবর্তন, বিনিবর্তন, কামাই, বিলম্বন ; রেহাই, অব্যাহতি।

অবসর, অবকাশ, সুযোগ, সময়াবসর, গুঞ্জাইস ; ছুটি [দ্র ৩৩৪]।

বিশ্রাম(ক, নে) [দ্র ৮৩], বিশ্রান্তি, জিরান, জিরানো-, জিরিয়ে নেওয়া-।

বিরামচিহ্ন, যতিচিহ্ন [দ্র ৩৮৫]।

**বিণ·** বিরত, ক্ষান্ত, নিবৃত্ত, নিবর্ত, নিরস্ত, বিনিবর্তিত, বিনিবৃত্ত, প্রমৃষ্ট ; বিশ্রান্ত, বিগতশ্রম, গতক্লম।

**ক্রি-বিণ·** সবিরাম, সাবকাশ, সাবসর।

মাঝে মাঝে, কখনো কখনো [দ্র ১৫৮], মধ্যে মধ্যে, মাঝে মধ্যে, খবরেসবরে।

## ১৪৫ নাগাদ

**অব্য·** নাগাদ, অবধি, ইস্তক, পর্যন্ত, তক ; তাবৎ, যাবৎ।

**ক্রি-বিণ·** এতদিন, এতাবৎ, অদ্যাপি, অদ্যাবধি, আজপর্যন্ত, এযাবৎ, এযাবৎকাল, এতাবৎকাল, এতদিন পর্যন্ত, এই পর্যন্ত, এতেক, এখনও, আজও, ইয়ৎ, অদ্যপ্রভৃতি।

কোনোদিন [দ্র ১৪৯]।

যতকাল, যতদিন, যাবৎ, যতদিন পর্যন্ত, যদ্যাপি, যদবধি, যদ্দিন ; যতক্ষণ, যতসময়।

কতদিন, কদিন, কদ্দিন, কতসময়, কতকাল ; কতক্ষণ [দ্র ১৫৮], কাঁহাতক।

ততদিন, তদ্দিন, ততসময়, ততকাল ; ততক্ষণ, সেই পর্যন্ত।

যখন, যবে, যদা।

সেইথেকে, তখন থেকে, তদবধি।

কতদিনে, কদ্দিনে। ততদিনে, তদ্দিনে।

একবার, একবারের, এককালীন।

## ১৪৬ মেয়াদ

**বি·** মেয়াদ, ধার্যসময়, সময়সীমা, মুদ্দত, কালপরিমাণ, কালসীমা, পরিমিতকাল, নির্দিষ্টসময়, বাঁধাসময়, ওয়াদা, পিরিয়ড।

**ক্রি-বিণ·** অল্পদিন, অল্পসময়, কিয়ৎকাল, কিয়দ্দিন, কয়দিন, কয়েকদিন, দিনকয়েক, কিছুদিন, কিছুসময়, কিছুকাল, কিছুক্ষণ, স্বল্পকাল।

দীর্ঘদিন, দীর্ঘকাল, অনেকদিন, অনেককাল, সুদীর্ঘকাল, বহুকাল, বহুদিন, সুচির, চিরকাল।

**বিণ·** মেয়াদি ; মুদ্দতি ; দীর্ঘমেয়াদি ; স্বল্পমেয়াদি, অল্পমেয়াদি [দ্র ১৫৬]।

পাঁচসালা ; দশসালা।

## ১৪৭ সময়ানুবর্তিতা

**বি·** সময়ানুবর্তিতা, পাংচুয়ালিটি ; সময়নিষ্ঠতা, কালজ্ঞান, কালবোধ, সময়নিষ্ঠা, সময় মানা-।

নির্ধারিত সময়, যথাসময়, ঠিকসময়, যথাকাল, দিনক্ষণ ; রাইটটাইম।

**বিণ·** সময়ানুবর্তী, সময়নিষ্ঠ, পাংচুয়াল, কালজ্ঞ, কালজ্ঞানী।

**ক্রি-বিণ·** যথাসময়ে, ঠিকসময়ে, সময়মতো, যথাকালে, সময়ানুসারে, রাইটটাইমে ; কাঁটায় কাঁটায়, ঘড়িধরে, ঘড়ির কাঁটায়।

## ১৪৮ ইতিপূর্বে

**ক্রি-বিণ·** ইতিপূর্বে, ইতঃপূর্বে [১৫৪], এর আগে ; আগে, অগ্রে, পূর্বে, আগু, আগুতে, অগ্রত, প্রথমে ; আগেভাগে, আগে থেকে, আগে থাকতে, আগের থেকে, পূর্বাহ্ণে।

একটু আগে, এক্ষুনি, এইতো, এইমাত্র, সবে, সবেমাত্র [১৫৩], অব্যবহিত পূর্বে, অনদ্যতন।

ইতোমধ্যে, ইতিমধ্যে, ইত্যবসরে, এরমধ্যে, এই ফাঁকে, এই অবসরে। মাঝে, কিছুদিন আগে।

**বি·** পূর্বিতা ; পূর্বগণ্যতা, অগ্রগণ্যতা।

## ১৪৯ পরে

**ক্রি-বিণ·** পরে, শেষে, অবশেষে, শেষকালে, পরিশেষে।

কোনোদিন [১৪৫], কোনোকালে, কবে কোনোদিন, কখনো, পরে কোনোদিন।

তারপর, অনন্তর, অতঃপর, তদন্তর, তদনন্তর, তারপরে, ততঃ, ততস্ততঃ, অনুপদ, তৎপর। কালক্রমে, কালবশে, কালে কালে।

তখন [দ্র ১৪৫], তৎক্ষণ, তদ্দণ্ডে, সেই সময়ে ; তখনই ; আগেই, পূর্বেই।

## ১৫০ বিলম্ব

**বি·** দেরি(ক, হ), বিলম্ব(ক, হ), বিলম্বন, তর, গৌণ, লেট(ক)। অনেক দেরি, অতিবিলম্ব, অতিকাল।

অনেকক্ষণ, বহুক্ষণ, দীর্ঘসময় ; অনেকটা সময়, অনেককাল, বহুকাল, দীর্ঘদিন, দীর্ঘকাল, অনেকদিন।

কালক্ষেপণ(ক), কালবিলম্ব(ক), সময়নষ্ট(ক), কালক্ষেপ(ক), কালাত্যয়, কালাতিপাত(ক), কালাতিক্রম, দীর্ঘসূত্রতা, সময় নেওয়া- ; বেলা করা-।

স্থগন, মুলতুবি(রাখা)-, নিবর্তন, নিলম্বন, থামা-, ফেলে রাখা-,ধামাচাপা(দে), শিকেয় তোলা-, তাকে তোলা-, আটকে রাখা-, ঝুলে থাকা-, ঝুলিয়ে রাখা- ; টালবাহানা(ক), গড়িমসি(ক), গয়ংগচ্ছভাব, ইতস্তত(ক)।

ক্ষণবিলম্ব, অনতিবিলম্ব, একটু দেরি, সামান্য দেরি।

অপেক্ষা(ক) [দ্র ১৫১]। মন্থরতা [দ্র ১৪১]। আলস্য [দ্র ৩৪৬]। অচেষ্টা [দ্র ৩২৩]। জাড্য।

**বিণ·** বিলম্বিত, দেরি, লেট, নিবর্তিত, নিবর্ত, নাবি।

স্থগিত (রাখা-), মুলতুবি ; তামাদি, অতিপক্ক।

মন্থর [দ্র ১৪১], ধীর, ঢিমা ; ঢিমেতেতালা।

**বিণ·/বি·** বিলম্বী, বিলম্বকারী ; ঢিলে, নিবর্তক, দীর্ঘসূত্র, দীর্ঘসূত্রী।

## ১৫১ প্রতীক্ষা

**বি·** প্রতীক্ষা(ক), অপেক্ষা(ক), প্রতীক্ষণ, সবুর(ক) ; আশায় আশায় থাকা-, পথ চেয়ে থাকা-, হাঁ করে থাকা-, কাল গোনা-, অপেক্ষায় থাকা- ; হাপিত্যেশ(ক), অধীরতা, উন্মুখতা ; দিনগোনা- ; এন্তেজার, এন্তেজারি।

ধৈর্য(ধরা-) [দ্র ৩৪৩], ধৈর্যধারণ করা ; ব্যবস্থা [দ্র ৩৩০]।

প্রত্যাশা(ক), আশা(ক) [দ্র ২১২], পিত্যেশ ; চাওয়া [দ্র ৭১০]।

ওত পাতা- [৫৪২, ৫৮], তক্কে তক্কে থাকা-, তাকে তাকে থাকা-, ঘাপটি মারা-।

তৈরি থাকা-, প্রস্তুত থাকা, রেডি হয়ে থাকা-। সবুরে মেওয়া ফলে।

অপেক্ষালয়, প্রতীক্ষালয়, ওয়েটিংরুম ; বিশ্রামাগার।

**বিণ·** প্রতীক্ষিত, অপেক্ষিত, বহুপ্রতীক্ষিত, প্রত্যাশিত [দ্র ২১২]।

আসন্ন, প্রত্যাসন্ন।

**বিণ·/বি·** অপেক্ষমাণ, অপেক্ষক, অপেক্ষাকারী, প্রতীক্ষমাণ, প্রতীক্ষারত, অপেক্ষী, প্রতীক্ষক, প্রতীক্ষী, প্রতীক্ষ্য; উদ্‌গ্রীব, ব্যগ্র [২১২], উৎসুক, উন্মুখ, প্রত্যাশী; ব্যাকুল, অধীর, উচাটন; তটস্থ(থাকা-)।

প্রস্তুত, রেডি, তৈরি।

## ১৫২ নতুনত্ব

**বি·** নতুনত্ব, নূতনত্ব, নব্যত্ব, নব্যতা, নবীনত্ব, নবীনতা; অভিনবত্ব, অপূর্বতা; আধুনিকতা; অত্যাধুনিকতা; উগ্র আধুনিকতা; নবীভাব।

আধুনিকীকরণ, মডারনাইজেশন।

নবীকরণ, নবীভবন; জীর্ণোদ্ধার, জীর্ণসংস্কার [দ্র ৩৬১]।

**বিণ·** নতুন, নূতন, নবীন [দ্র ১৫৩], নওল, হালের, নব, নব্য, নয়া, লেটেস্ট, প্রতিনব, কোরা, আনকোরা, আনকা, আনকো।

অপূর্ব [৩৭৯], অভূতপূর্ব; অভিনব, অধুনাতন, আধুনিক, অর্বাচীন, অপ্রবীণ, অপরিণত, অনাদিম।

উঠতি, উচক্কা।

টাটকা, তাজা, সতেজ; কাঁচা, কচি; প্রত্যগ্র।

নবগঠিত, নবনির্মিত; নবীভূত, পুনর্গঠিত।

নবজাত [দ্র ৫৬]; অনাঘ্রাত [১১৯]।

চিরনূতন, চিরনবীন।

## ১৫৩ বর্তমান

**বি·** বর্তমান, বর্তমান কাল, সাম্প্রতিক কাল, হাল, হাল আমল, এতৎকাল, সমকাল; এক্ষণ, এদিন, একাল। আজ, অদ্য।

সাময়িকতা, সমসাময়িকতা [১৩২], সমকালীনতা। প্রজন্ম। আপাত।

নবযুগ, নবকাল, নব্যযুগ, নতুনযুগ; আধুনিকযুগ; কলিযুগ, কলিকাল; বিংশশতাব্দী।

নতুনত্ব [দ্র ১৫২]। আধুনিকতা, সাম্প্রতিকতা, সমাপতন।

**বিণ·** বর্তমান, আধুনিক [১৫২], সাম্প্রতিক, এখনকার, হালের, আজকের, অদ্যকার, অদ্যতন, আজকালকার, আপাতক, আজকালের।

নবীন [১৫২], অর্বাচীন, নব্য, সমকালীন, সমকালিক, সমসাময়িক, সামসময়িক, বর্তমানকালীন, অবিগত, অপ্রাচীন।

সাজো, সদ্য, টাটকা; হাল, উপস্থিত, চলতি।

**ক্রি-বিণ·** এখন, অধুনা, ইদানীং, এই সময়, হালফিল, আজকাল, অধুনাতন, হালে, সম্প্রতি, ইদানীন্তন, এক্ষণে, এইক্ষণে, এই মুহূর্তে, বর্তমানে, আপাতত, অখন, আধানিক।

এবার, এবারকার, এই যাত্রা, এযাত্রা।

এইমাত্র [১৪৮], সবে, সবেমাত্র, কেবলই, এক্ষুনি, এইসবে; সদ্য সদ্য। টাটকা টাটকা; হাতেগরম; গরম গরম, গরমাগরম; এইবেলা, এবেলা।

যুগপৎ, একসঙ্গে, একযোগে, একই সঙ্গে, এককালে, একই সময়ে। একাধারে।

## ১৫৪ প্রাচীনতা

**বি·** প্রাচীনতা, প্রাচীনত্ব; সাবেকত্ব, সাবেকিয়ানা; প্রাগৈতিহাসিকতা; আদিমতা; পৌরাণিকতা; প্রবীণতা, প্রবীণত্ব, প্রাবীণ্য; তৎকালীনতা।

অতীত, অতীতকাল, সেকাল, তৎকাল, পুরাকাল, পূর্ব, পুরা, আদিকাল, আদ্যিকাল, প্রাচীনকাল, আদিযুগ, আদিমযুগ, সেযুগ, সে আমল, পুরনো কাল, উত্তীর্ণকাল, ভূতকাল, পুরাকল্প, পূর্বকাল, পূর্বযুগ, বিগতকাল, বিগতদিন, বিগতযুগ, সাবেককাল, প্রাক্কাল; স্মরণাতীত কাল; ফেলে আসা দিন।

মান্ধাতার আমল; আদমের যুগ।

প্রাগৈতিহাসিক যুগ; অন্ধযুগ, অন্ধকারযুগ।

সত্যযুগ, দেবযুগ, ধর্মযুগ; ত্রেতাযুগ। দ্বাপরযুগ [১৫৯]। প্রস্তরযুগ; নবপ্রস্তরযুগ; তাম্রযুগ, নবতাম্রযুগ; লৌহযুগ। মধ্যযুগ।

ইতিহাস, ইতিকথা, অতীতবৃত্তান্ত, ইতিবৃত্ত, পুরাতত্ত্ব, পুরাবৃত্ত, পুরাকথা; পুরাণ; প্রত্ন, প্রত্নতত্ত্ব, প্রত্নবিদ্যা।

কাল, গতকাল, গতকল্য, কল্য; গতপরশু, গতপরশ্ব; তরশু।

পূর্বপুরুষ [দ্র ৬৪৩]।

ধ্বংসাবশেষ [দ্র ১৩০]। পুরনো জায়গা, পুরাতন স্থান, প্রত্নৌক।

**বিণ·** প্রাচীন, প্রত্ন; প্রবীণ; পূর্ব, অগ্র; পুরাতন, পুরনো [১৩৯], প্রতন, গুজস্তা, চিরত্ন, প্রাগ্‌বর্তী।

অতীত, বিগত, গত, অতিক্রান্ত, বীত, অপগত, উপরত, সমতীত, যাত, ইত, আবীত।

অতীতের, আগের, তখনকার, সেকেলে, সাবেককেলে, সেকালের, আগেকার, পূর্বের, সাবেক, সাবেকি, তদানীন্তন, তৎকালীন, তাৎকালিক, পূর্বকালীন, পূর্বকালিক, প্রাক্কালীন, পৌর্বিক, পৌর্ব, পুরাগত, প্রাক্কালিক, বহুকেলে, বহুকালের, প্রাঞ্চ; আদ্যিকালের; মান্ধাতার আমলের।

পূর্বতন, প্রাক্তন, ভূতপূর্ব, পূর্ববর্তী; জের।

আদিম; প্রাগৈতিহাসিক; ঐতিহাসিক; আদি, চিরন্তন [দ্র ১৩৪], আদিঅকৃত্রিম।

অপ্রচলিত, অপ্রযুক্ত; ধ্বংসপ্রাপ্ত; লুপ্ত, বিলীন [দ্র ১৩০]।

মধ্যযুগীয়, মধ্যযুগী।

**বিণ·/বি·** অতীতবেত্তা, অতীতচারী; ঐতিহাসিক, ইতিহাসবেত্তা, ইতিবৃত্তকার; পুরাতত্ত্বজ্ঞ, পুরাবিৎ, পুরাতত্ত্ববিদ্, পুরাতাত্ত্বিক; প্রত্নতাত্ত্বিক, প্রত্নতত্ত্ববিৎ, প্রত্নতত্ত্বজ্ঞ, প্রত্নতত্ত্ববেত্তা, প্রত্নবিদ; ইতিবৃত্তকার।

প্রাচীনপন্থী, সেকেলে, রক্ষণশীল।

**ক্রি-বিণ·** তখন [১৪৯], তৎক্ষণ, সেই সময়, তদা, তদানীং।

ইতিপূর্বে [১৪৮]। একদা, এককালে, অনেকদিন আগে, আগে, অতীতে, পূর্বে, সেকালে, সেই কবে, তখনকার দিনে।

## ১৫৫ ভবিষ্যৎ

**বি·** ভবিষ্যৎ, ভাবীকাল, ভাবীযুগ, ভবিষ্যৎকাল, উত্তরকাল, অনাগতযুগ, অনাগতকাল, অগ্রবর্তীকাল, অর্বাক; আসন্নকাল, অদূরভবিষ্যৎ।

আগামীকাল, আগামীকল্য, আসছে কাল, কল্য, কাল, পরদিন, পরের দিন, পরদিবস, পরাহ; আগামী পরশু, আগামী পরশ্ব; তরশু।

আখের, পরিণাম, পরিণতি [দ্র ১৪৩]। আসন্নতা।

ভবিতব্য, সম্ভাবনা [দ্র ৩৩২]; অবশ্যম্ভাবিতা। আগামজ্ঞান, পূর্বজ্ঞান [দ্র ৩৬৯]।

পূর্বলক্ষণ, পূর্বাভাস [৩৮৫], অগ্রসূচনা। পূর্বাভাষ, ভবিষ্যদ্‌বাণী, ভাববাণী।

পরকাল, পরজন্ম, পরজীবন [দ্র ৫৭]।

**বিণ·** ভবিষ্যতের, আগামীকালের, ভাবী, আগামী, হবু, অনাগত, ভবিষ্য, উত্তরকালীন।

বর্তিষ্যমাণ।

ভবিতব্য।

আসন্ন, আগতপ্রায়, সমাসন্ন, প্রত্যাসন্ন, হবহব, হয় হয়, ঘনায়মান, সন্নিকট, অব্যবহিত।

**বিণ·/বি·** ভবিষ্যদ্‌বেত্তা, ভবিষ্যদ্বক্তা [দ্র ৬৭৬]; ভবিষ্যদ্‌দ্রষ্টা, গণক, গণৎকার [দ্র ৬৭৬]।

**ক্রি-বিণ·** পরে, ভবিষ্যতে, শেষে, আখেরে, অবশেষে; পরিণামে।

## ১৫৬ ক্ষণকাল

**বি·** ক্ষণকাল, ক্ষণ, ক্ষণিক, ক্ষণেক, কিয়ৎক্ষণ, খানিক, কিছুক্ষণ, একটুক্ষণ, অচিরকাল, অনতিকাল, অল্পসময়, অল্পক্ষণ।

নিমেষ, মুহূর্ত, পলক, এক ঝলক, একদণ্ড, দুদণ্ড, ক্ষণমাত্র, তিলার্ধ, দণ্ড, লহমা, সেকেন্ড, পল, বিপল, অনুপল [১৩২], নিমিষ, নিমিখ, পক্ষ্মপাত, নেত্রপাত।

ক্ষণস্থায়িত্ব, ক্ষণিকতা, সাময়িকতা [১৩২], অস্থায়িতা, অস্থায়িত্ব, অচিরস্থায়িতা, অচিরস্থায়িত্ব।

তাৎক্ষণিকতা, ক্ষণকালীনতা; আকস্মিকতা [দ্র ১৫৭]।

নশ্বরতা [দ্র ১৩০]। ত্বরা [দ্র ১৪০]। দ্রুততা [দ্র ১৪০]।

**বিণ·** তাৎক্ষণিক, ক্ষণকালীন, ক্ষণস্থায়ী, অল্পস্থায়ী, অচিরস্থায়ী, আগমাপায়ী; ক্ষণচর, সাময়িক, কালিক, অস্থায়ী, স্বল্পস্থায়ী, অল্পকালস্থায়ী, স্বল্পকালীন, অচিরস্থায়ী, স্বল্পমেয়াদি [১৪৬], গরকায়েম। এই আছে এই নেই।

**ক্রি-বিণ·** মুহূর্তে [দ্র ১৪০], অনতিবিলম্বে, অনতিপূর্বে, অবিলম্বে, অব্যবহিতপূর্বে, অচিরকালে, অচিরে, অচিরাৎ, একলহমায়, মুহূর্তের মধ্যে, চকিতে, ক্ষণিকে, ক্ষণে, দেখতে দেখতে, তৎক্ষণাৎ, [১৪০], তক্ষুনি, তখনি। পলকে, ঝলকে।

সামান্যক্ষণ, একটুক্ষণ, একমুহূর্ত, ক্ষণিক, অল্পকাল।

এক্ষুনি, এখনই; সবেমাত্র, সবে, সদ্য সদ্য [দ্র ১৫৩]।

এই ফাঁকে, এই সুযোগে।

একনজরে, আপাতদৃষ্টিতে, প্রথমদর্শনে [দ্র ৯৮]।

## ১৫৭ আকস্মিকতা

**বি·** আকস্মিকতা [১৫৬], অনির্দিষ্টতা, অনিশ্চয়তা; অভাবনীয়তা, অপ্রত্যাশা [দ্র ৭১১]।

খেয়াল, খামখেয়াল, খেয়ালখুশি।

স্থির না থাকা-, ঠিক না থাকা-, হিসেবের বাইরে থাকা-।

মেঘ না চাইতেই জল। বিনামেঘে বজ্রপাত।

**বিণ·** আকস্মিক, অনির্ধারিত, অতর্কিত, অপ্রত্যাশিত [দ্র ৭১১], অনির্দিষ্ট, আচম্বিত, চকিত, অভাবনীয়, অনিশ্চিত, অভাবিত, অভাব্য, কাকতালীয়, অনিয়মিত, অনিয়ত।

**ক্রি-বিণ·** আকস্মিকভাবে, হঠাৎ, আচমকা [৩৭০], অকস্মাৎ, সহসা, অতর্কিতে, আচম্বিতে, অতর্কিতভাবে, হুট করে, দুম করে, বেমক্কা, বিনাভূমিকায়, আলটপকা, সট্ করে, অকামিক, অচম্বা, আচকা, প্রসহ্য, প্রসভ; চকিতে [১৫৬], টপকা, দমকা।

হঠাৎ হঠাৎ, যখনতখন, হুটহাট করে; অপ্রত্যাশিতভাবে; অযাচিতভাবে।

দৈবাৎ [দ্র ৬৭৬]; ঘটনাক্রমে, ঘটনাচক্রে।

ক্বচিৎ কখনও [দ্র ১৫৮]।

## ১৫৮ অনির্দিষ্টকাল

**বি·** অনির্দিষ্টকাল, অনির্ধারিত সময়।

কালান্তর, যুগান্তর; সময়ান্তর, অন্যসময়।

**ক্রি-বিণ·** কখন, কোন সময়ে; কবে। কবে যেন। একদা, একদিন, এক সময়ে, কোনোকালে। কখনো, কক্ষনো, কভু, কখনোই, কদাপি, কদাচ, কদা, কদাচন, কদ্যপি, কস্মিনকালে, কোনোদিন, কদিচ।

অন্যসময়, সময়ান্তরে, বারান্তরে, কালান্তরে।

কালে কালে, দিনে দিনে।

যেদিন; যখন, যবে।

কদাচিৎ, কখনো, কালেভদ্রে, ক্বচিৎ, ক্বচিৎ কখনো, কখনোসখনো, মাঝেমধ্যে, মাঝে মাঝে [১৪৪], অবরে সবরে; অনিয়মিত [১৫৭]; খুব কম; দৈবাৎ [১৫৭, ৬৭৬]; ন মাসে ছ মাসে।

## ১৫৯ যুগ

**বি·** যুগ, দ্বাদশবৎসর; কল্প; শতাব্দী, শতক, শতবর্ষ; সময়, দিন, দিনকাল, আমল।

**[পৌরা·]** চতুর্যুগ, চারযুগ, চৌযুগ [সত্য; ত্রেতা; দ্বাপর [১৫৪]; কলি, কর্মযুগ]।

যুগধর্ম, যুগলক্ষণ, যুগের হাওয়া।

স্বর্ণযুগ। অগ্নিযুগ, বিপ্লবীযুগ।

নবযুগ, নতুন যুগ, নব্যযুগ [দ্র ১৫৩]।

লৌহযুগ; প্রস্তরযুগ [দ্র ১৫৪]।

যুগসন্ধি [২৬৬], যুগসন্ধিক্ষণ, যুগ পরিবর্তন, যুগান্তর, কালান্তর, সময়ান্তর। যুগান্ত, যুগাবসান, যুগক্ষয়।

**বিণ·** যুগোপযোগী, কালোপযোগী।

## ১৬০ ঋতু

**বি·** ঋতু, মরশুম, মৌসুম, আয়াম, পালা, কাল, সময়; উপযুক্ত কাল।

ঋতুপর্যায়, ঋতুচক্র, কালচক্র; ঋতুবদল, ঋতুপরিবর্তন, ঋতুসন্ধি। ষড়ঋতু, ছয়ঋতু।

**বিণ·** মরশুমি, মৌসুমি, ঋতুগত।

### ১৬০·১ গ্রীষ্ম

**বি·** গ্রীষ্মকাল, গ্রীষ্ম, গরমকাল, গরমের দিন, গ্রীষ্মঋতু, নিদাঘ, নিদাঘকাল, দহনদিন, দাহদিন, গরমি; বৈশাখ, জ্যৈষ্ঠ।

উষ্ণাভিগম, উষ্ণাগম, উষ্ণোপগম। গরম(পড়া-); গুমোট: ভ্যাপসা, ভাপসা; গুমসানো-, গুমসা। গরম হাওয়া, লু, হলকা। পচাগরম।

গ্রীষ্মাধিক্য, গ্রীষ্মাতিশয্য, প্রখরগ্রীষ্ম। তাপপ্রবাহ। গ্রীষ্মাবকাশ, গরমের ছুটি।

**বিণ·** গ্রীষ্মকালীন, গ্রৈষ্মিক, নৈদাঘ, নৈদাঘী। গ্রীষ্মপীড়িত, নিদাঘক্লিষ্ট, নিদাঘার্ত; খরাপীড়িত।

১৬০·২ বর্ষা

**বি·** বর্ষা, বর্ষাকাল, বর্ষণকাল, প্রাবৃট, প্রাবৃষ, প্রাবৃষা, বাদল, বাদলদিন, জলদাগম, তোয়দাগম, জলদোদয়, ঘনাকর, ঘনাগম, মেঘাগম; ঘর্মান্ত; আষাঢ়, শ্রাবণ।

বৃষ্টি [দ্র ২০]। বন্যা, প্লাবন [দ্র ২১]।

**বিণ·** বর্ষাকালীন, বর্ষার, বাদুলে, প্রাবৃষিক, প্রাবৃষ্য, বর্ষিক, প্রাবৃষিজ, প্রাবৃষেণ্য। বর্ষাজাত, বর্ষাতী।

১৬০·৩ শরৎ

**বি·** শরৎ, শরৎকাল, ঘনান্ত, মেঘাপগম, বর্ষাত্যয়, জলাত্যয়, মেঘাত্যয়, ঘনাত্যয়, প্রাবৃড়ত্যয়, বর্ষাবসান, অগস্ত্যোদয়, কৌমুদ; ভাদ্র, আশ্বিন।

শরচ্চন্দ্র, শরদিন্দু, শরৎশশী।

**বিণ·** শারদ, শারদীয়, শারদীয়া, শরৎকালীন; শারদী।

১৬০·৪ হেমন্ত

**বি·** হেমন্ত, হেমন্তকাল, শরদন্ত, হিমঋতু; কার্তিক, অগ্রহায়ণ।

**বিণ·** হৈমন্ত, হৈমন্তিক, হৈমন্তী, হৈমন, হেমন্তকালীন; আমন।

১৬০·৫ শীত

**বি·** শীত, শীতকাল, হিমঋতু, হিমাগম; পৌষ, মাঘ।

শৈত্য, ঠাণ্ডা [দ্র ৫৭০]; শীতাধিক্য, শৈত্যাধিক্য। শীতাগম। শৈত্যপ্রবাহ, শীতের প্রকোপ; হিমেল হাওয়া, উত্তুরে হাওয়া। শীত পড়া-, ঠাণ্ডা পড়া-।

**বিণ·** শীতকালীন, শীতের। হিমেল। শীতপ্রধান।

১৬০·৬ বসন্ত

**বি·** বসন্ত, বসন্তকাল, হিমান্ত, মধুমাস, মধুকাল, কামসখ, কুসুমাকর, কুসুমাগম, ঋতুপতি, ঋতুরাজ; ফাল্গুন, চৈত্র।

বসন্তবায়ু, বসন্তবাতাস, দখিনাবাতাস, বসন্তবায়, দখিনবায়।

বসন্তোৎসব, মদনোৎসব, মধূৎসব, সুবসন্তক; হোলি, দোল [দ্র ৫৯৫]।

**বিণ·** বসন্তকালীন, বাসন্তী, বাসন্ত, বাসন্তিক, বাসন্তিকা।

## ১৬১ শুভক্ষণ

**বি·** শুভক্ষণ, শুভমুহূর্ত, সুলগ্ন, শুভলগ্ন, শুভলগন, লগ্ন, সুসময়, শুভকাল, শুভসময়, পুণ্যকাল। কালশুদ্ধি।

প্রকৃষ্টসময়, প্রশস্তকাল, বিহিতকাল, বিহিত সময়। মাহেন্দ্রক্ষণ, মাহেন্দ্রযোগ; অমৃতযোগ; শুভগ্রহ, শুভযোগ, অধিযোগ, পুণ্যযোগ। বৃহস্পতির দশা।

শুভদিন, ভালোদিন, সুদিন, পুণ্যদিন, পুণ্যতিথি, পুণ্যাহ, পবিত্রদিন; পরবের দিন, বছরকার দিন, পর্বাহ। আনন্দের দিন, সুখের দিন, সুখবাসর।

সুপ্রভাত। শুভসন্ধ্যা। শুভরাত্রি।

## ১৬২ অবিহিত কাল

**বি·** অবিহিত কাল, অপ্রশস্ত সময়, অপ্রকৃত সময়, অপ্রশস্ত কাল, অলগ্ন।

কুক্ষণ, খারাপসময়, অসময়, দুঃসময়, অশুভক্ষণ, অশুভকাল, অশুভসময়, দুষ্কাল, আকাল, কুকাল, অক্ষণ, কুলগ্ন।

কুগ্রহ, কালবেলা, কালাশুদ্ধি, কালাসংগতি। বারবেলা। কালরাত্রি। গ্রহদোষ, অশুভযোগ, অপগ্রহ, দুর্গ্রহ; শনির দশা।

অদিন, দুর্দিন, কুদিন, অশুভদিন, অঘাহ; অশুভতিথি, আদিবস।

অযাত্রা; অশ্লেষা; মঘা। ত্র্যহস্পর্শ, ত্র্যহস্পৃক। দগ্ধা। মলমাস।

অকাল, অবেলা, বেটাইম, বেঠিক সময়, বেমরশুম।

অকালপক্কতা, অকালপক্কত্ব। অকালবৃদ্ধত্ব, অকালবার্ধক্য। অকালকুসুম। অকালমেঘোদয়, অকাল-জলদোদয়।

**বিণ·** অকালের, অকালজাত, অকালজ, অকালিক, বেমরশুমি, অসাময়িক।

অকালপক্ক, এঁচড়েপাকা; অকালবৃদ্ধ। অকালমৃত। অকাণ্ডজাত; অনার্তব। অসময়নিষ্ঠ।

**ক্রি-বিণ·** কুক্ষণে, অক্ষণে, অদিনে; অসময়ে।

## ১৬৩ দিন

**বি·** দিন, দিবস, অহ, অহ্ন, বার, রোজ, বাসর। অহোরাত্রি, দিনরাত্রি, দিবসরজনী, দিনযামিনী, দিনরজনী, নক্তন্দিব, সাবন, অহোরাত্র, চব্বিশঘণ্টা, অষ্টপ্রহর, আটপ্রহর।

অষ্টকাল [প্রাতঃ; পূর্বাহ্ণ; মধ্যাহ্ন; সায়াহ্ন; অপরাহ্ণ; প্রদোষ; মধ্যরাত্রি; নিশান্তক]।

সৌরদিন।

দিবাভাগ, দিবা, দিনমান, দিন, দিবসকাল, দিবালোক, বেলা।

তারিখ, দিনসংখ্যা, দিনাঙ্ক।

বার [সোম; মঙ্গল, ভৌমবার; বুধ; বৃহস্পতি, লক্ষ্মীবার, গুরুবার; শুক্র, জুম্মাবার, জুমা; শনি; রবি]।

তিথি, চান্দ্রদিন [প্রথমা, প্রতিপদ; দ্বিতীয়া; তৃতীয়া; চতুর্থী; পঞ্চমী; ষষ্ঠী; সপ্তমী; অষ্টমী; নবমী; দশমী; একাদশী; দ্বাদশী; ত্রয়োদশী; চতুর্দশী]; পূর্ণিমা [দ্র ৬]; অমাবস্যা [দ্র ৬]। ত্র্যহস্পর্শ। দ্ব্যহ, দ্ব্যাহিক। অতিতিথি।

একদিন, একাহ।

প্রাত্যহিকতা, প্রাত্যহিকী; দৈনন্দিনতা; দিনকৃতি, নিত্যকর্ম।

**বিণ·** প্রাত্যহিক [১৩৪], দৈনিক, আহ্নিক, আহ্ন; দৈনন্দিন, দিনগত, রোজের, রোজকার, দিবসীয়, দৈন, একাহিক, ঐকাহিক, প্রতিদিবসীয়, নৈত্যিক, আন্বাহিক, দিবাতন।

**ক্রি-বিণ**· প্রতিদিন, দিনদিন, দৈনিক, প্রত্যহ, রোজ, রোজ রোজ, হররোজ, হরদিন, দিনের পর দিন, অনুদিন, দিনানুদিন, প্রতিবাসর, অন্বহ।

সারাদিন, দিনভর, দিবসব্যাপী, দিনব্যাপী, সারাবেলা; দিবারাত্র, অহর্নিশ, অহোরাত্র [১৩৪], অষ্টপ্রহর, সারাদিনরাত্রি, দিনরাত, রাতদিন।

দিনে দিনে; দিন থাকতে থাকতে, দিনমানে, আলোয় আলোয়, বেলাবেলি।

## ১৬৪ দিনসমষ্টি

১৬৪·১ সপ্তাহ

**বি**· সপ্তাহ, সাতদিন, সপ্তা, হপ্তা, উইক। ছাপ্পান্ন প্রহর। সপ্তাহান্ত, উইকএন্ড। সাপ্তাহিকী।

**বিণ**· সাপ্তাহিক। সপ্তাহভর, সপ্তাহব্যাপী।

সাপ্তাহান্তিক।

**ক্রি-বিণ**· সপ্তাহে সপ্তাহে, ফি সপ্তাহে, প্রতিসপ্তাহে, ফি হপ্তা।

১৬৪·২ পক্ষ

**বি**· পক্ষ, দ্বিসপ্তাহ, মাসার্ধ, আধমাস, পনের দিন, অর্ধমাস।

**বিণ**· পাক্ষিক।

১৬৪·৩ মাস

**বি**· মাস, তিরিশ দিন। সৌরমাস। চান্দ্রমাস। [বাংলা মাস] বৈশাখ, বোশেখ; জ্যৈষ্ঠ, জষ্ঠি; আষাঢ়; শ্রাবণ, শাওন; ভাদ্র, ভাদ্দর, ভাদর, প্রোষ্টপদ; আশ্বিন; কার্তিক; অগ্রহায়ণ, অঘ্রান, মার্গশির, মার্গশীর্ষ; পৌষ, তৈষ; মাঘ; ফাল্গুন, ফাগুন; চৈত্র, চোত, চিত্রিক, চৈত্য, মধুমাধব, মধুমাস। [ইংরেজি মাস] জানুয়ারি; ফেব্রুয়ারি; মার্চ; এপ্রিল; মে; জুন; জুলাই; আগস্ট; সেপ্টেম্বর; অক্টোবর; নভেম্বর; ডিসেম্বর। [হিজরি মাস] মহরম; শফর; রবিউল আউয়ল; রবিয়স সানি; জমাদিয়ল আউয়ল; জমাদিয়স্ সানি; রজব; শাবান; রমজান; শওয়াল; জেলকদ; জেলহজ্জ।

মলমাস, অধিমাস।

মাসকাবার, সংক্রান্তি, মাসান্ত।

চৈত্রসংক্রান্তি, চড়কসংক্রান্তি; পৌষসংক্রান্তি, মকরসংক্রান্তি; কার্তিকসংক্রান্তি, জলবিষুব।

মাসমাইনে; মাসোহারা [দ্র ৭২৯]।

**বিণ**· মাসিক; মাসান্তিক, মাসকাবারি। মাসকিয়া।

বৈশাখী; আষাঢ়ে; শ্রাবণী, শ্রাবণে, শ্রাবণিক, শ্রাবুণে; ভাদুরে, ভাদ্দুরে; আশ্বিনে; পৌষালি; মাঘী; ফাল্গুনী, ফাল্গুনে, ফাগুনি; চৈতালি, চৈতি, চৈত্রী, চৈত্রিক।

**ক্রি-বিণ**· মাসে মাসে, প্রতি মাসে; মাসভর, সারামাস, মাসাবধি, মাস ধরে।

১৬৪·৪ বছর

**বি**· বছর, বৎসর, বর্ষ, ঋতুবৃত্তি, সাল, সন, অব্দ, যুগাংশক, হায়ন; বারোমাস। খ্রিস্টাব্দ: শকাব্দ; বিক্রমাব্দ, বঙ্গাব্দ; সংবৎ; হিজরি। খ্রিস্টপূর্ব, খ্রিস্টপূর্বাব্দ।

সৌরসংবৎসর।

নববর্ষ, নতুনবছর, নিউইয়ার; বছরের প্রথম দিন, নওরোজ।

বর্ষপূর্তি।

বৎসরান্ত; সালতামামি; বছর শেষ।

শতবর্ষ; শতাব্দী, শতক। শতবার্ষিকী। দশক, ডিকেড।

পঞ্চবৎসর; বর্ষপঞ্চক [সংবৎসর; পরিবৎসর; ইদাবৎসর; উদাবৎসর; অনুবৎসর]।

**বিণ**· বার্ষিক, বাৎসরিক, বছরকার; সাংবৎসরিক, সাংবৎসর, সালিয়ানা। দ্বিবার্ষিক, দ্বৈবার্ষিক, দ্বৈবর্ষিক। পঞ্চবার্ষিক।

শতবার্ষিক, সেন্টিনারি।

**ক্রি-বিণ**· বছরে বছরে, বর্ষে বর্ষে, প্রতিবছর, ফি-বছর, হরসাল।

সংবৎসর, সম্বৎসর, সারাবছর, বছরভর, সাংবৎসরিক।

১৬৪·৫ সাময়িক [বিবিধ]

**বিণ**· ষাণ্মাষিক, অর্ধবাৎসরিক; ত্রৈমাসিক, কোয়ার্টারলি। দ্বিমাসিক, বাইমান্থলি। অর্ধসাপ্তাহিক, বাইউইকলি।

## ১৬৫ সকাল

**বি**· সকাল, সকালবেলা, ভোর, ভোরবেলা, প্রভাত, প্রাতঃকাল, প্রাতঃ, প্রভাতবেলা, বিভাত, প্রাতর্, ঊষা, ঊষালগ্ন, ঊষাকাল, উষসী, প্রত্যূষ, নিশান্ত, রাত্রিশেষ, নিশাবসান, নিশান্তিকা, নিশাত্যয়, নিশিভোর, বিহান, ফজর, সুবাহ, উদয়কাল, অরুণোদয়, সূর্যোদয়কাল, পূর্বাহ্ণ, প্রাহ্ণ; সাতসকাল, কাকভোর; ব্রাহ্মমুহূর্ত।

রাতপোহানো-, সকাল হওয়া-, ভোর হওয়া।

প্রাতঃকৃত্য, প্রাতঃক্রিয়া [মলমূত্রত্যাগ; দন্তধাবন; স্নান; উপাসনা]।

প্রাতঃপ্রণাম। প্রাতঃসন্ধ্যা, পূর্বসন্ধ্যা [দ্র ৫৮৪]।

**বিণ**· প্রভাতী, প্রাতঃকালীন, উষসী, ভোরের, প্রভাতের, সকালের, প্রাভাতিক; পৌর্বাহ্ণিক, পূর্বাহ্ণকালীন, পূর্বাহ্ণিক।

**ক্রি-বিণ**· সকালে, ভোরে, প্রাতে; সাতসকালে, রাত থাকতে থাকতে, কাকভোরে, রাত না পোহাতে, ভোর না হতে, সক্কালবেলা, কোন সকালে।

## ১৬৬ দুপুর

**বি**· দুপুর, দুপোর, মধ্যাহ্ন, মধ্যদিন, মধ্যাহ্নকাল, দ্বিপ্রহর, দুইপ্রহর, মাঝবেলা, দিনদুপুর, ভরদুপুর, দিনযৌবন, দিবামধ্য, মাধ্যন্দিন, মধ্যন্দিন, যোহর।

**বিণ**· মধ্যাহ্নকালীন, দ্বিপ্রাহরিক, মাধ্যাহ্নিক, দুপুরের, মধ্যাহ্নের।

**ক্রি-বিণ**· দুপুরে, মধ্যাহ্নে; দিনদুপুরে, ভরদুপুরে।

## ১৬৭ বিকাল

**বি**· বিকাল, বিকেল, বিকেলবেলা, বৈকাল, অপরাহ্ণ, পরাহ্ণ, তিনপ্রহর, তৃতীয় প্রহর, আসর, বেলাবসান।

**বিণ**· বৈকালি, বৈকালিক, বৈকালীয়, বৈকালীন; বৈকালিকী,

বৈকালিনী, আপরাহ্ণিক, অপরাহ্ণকালীন, অপরাহ্ণতন; বিকালের; বিকেলের।
**ক্রি-বিণ·** বিকেলে, অপরাহ্ণে; বেলাশেষে।

### ১৬৮ সন্ধ্যা

**বি·** সন্ধ্যা, সাঁঝ, সাঁজ, সাঁঝবেলা, প্রদোষ, সায়াহ্ন, গোধূলি, সায়, সায়ংকাল, দিনান্ত [১৪৩], দিনশেষ, দিবাবসান, দিবাবসান-কাল, সূর্যাস্তকাল, অস্তকাল, নিশামুখ, নিশাগম, দিনাত্যয়, দিবসাত্যয়, দিনাবসান, দিনশেষ; সূর্য পাটে নামা-। ভরসন্ধ্যা। ত্রিসন্ধ্যা; ত্রৈকালিকা।
**বিণ·** সান্ধ্য, প্রদোষকালীন, সায়ংকালীন, সন্ধ্যাকালীন, সায়ন্তন, সাঁঝের, প্রাদোষিক।
**ক্রি-বিণ·** সন্ধ্যায়, প্রদোষে, সাঁঝে।

### ১৬৯ রাত্রি

**বি·** রাত্রি, রাত, রাত্তির, রাতি, নিশি, নিশা, নিশীথ, রজনী, যামিনী, যামবতী, যামী, যামিকা, শমনী, শর্বরী, বিভাবরী, ক্ষণদা, নক্ত, নিশীথিনী, নিশুতি, ত্রিযামা, ক্ষপা, তামসী, তারকিণী, ইন্দুকান্তা, অসুরা, অন্ধিকা, নিঃসম্পাত।
রাত্রিবেলা, রাত্তিরবেলা, রাতের বেলা; রাতবিরেত; সর্বাবসর। সন্ধ্যারাত, সন্ধ্যারাত্রি।
মহানিশা, মহানিশি।
মধ্যরাত্রি, মাঝরাত, রাতদুপুর, দুপুররাত, গভীররাত, ·ধ্যরাত; অর্ধরাত্রি, রাত্রিদ্বিপ্রহর; নিশুতিরাত।
শেষরাত, ভোররাত, নিশাবসান, নিশান্ত [১৬৫], নিশান্তিক, উচ্চন্দ্র।
নিশিযাপন(ক), রাত্রিবাস(ক), রাতকাটানো- [দ্র ১৮৫]।
**বিণ·** নৈশ, রাত্রিকালীন, নৈশীথ, নৈশিক; রাতের, রাত্তিরের, নিশীথের।
**বিণ/বি·** নিশাচর, রাত্রিচর, রাত্রিঞ্চর, নক্তচর, নক্তচারী, নক্তঞ্চর, নিশাট।
**ক্রি-বিণ·** সারারাত, রাতভর, সারারাত ধরে; রাতে, রাত্রে, নিশীথে। রাত থাকতে থাকতে, রাতারাতি।
**বি·** অন্ধকার [দ্র ৩৭]। রাতজাগা [দ্র ৮০]। রাতকানা [দ্র ১০১]।

### ১৭০ বয়স

**বি·** বয়স(হ, বাড়া-), বয়েস, বয়ঃক্রম, বয়ঃকাল, উমর, বয়ঃ।
তিনকাল [বাল্য; যৌবন; প্রৌঢ়]।
আয়ু, পরমায়ু, আয়ুষ্কাল, জীবনকাল, জীবিতকাল, জীবৎকাল, জীবদ্দশা [৫০]; ইহকাল, ইহজীবন, ইহজন্ম; পরমাই, প্রমাই, আয়ুষ্মত্তা।
দীর্ঘজীবন, দীর্ঘজীবিতা, দীর্ঘজীবিত্ব; চিরজীবিতা, চিরজীবিত্ব, চিরায়ুষ্মত্তা।
হ্রস্বজীবন, ক্ষণজীবন, হ্রস্বজীবিতা, অচিরজীবিতা, অচিরজীবিত্ব।
বয়োবৃদ্ধি(পা)।
বয়োধর্ম; বয়োগুণ; বয়োদোষ।
আয়ুর্দ্রব্য।
**বিণ·** বয়ঃপ্রাপ্ত, প্রাপ্তবয়স্ক, বর্ষীয়; বয়স্ক; বয়স্য, বয়সী। বয়সোচিত, বয়সোপযোগী।
আয়ুষ্মান, আয়ুষ্মতী, স্বায়ু, দীর্ঘায়ু, দীর্ঘজীবী; চিরজীবী [১৩৪], পূর্ণজীবী, পূর্ণায়ু, চিরায়ু, চিরায়ুষ্মান; শতায়ু, শতিক, শতবর্ষজীবী।
অল্পায়ু, স্বল্পায়ু, স্বল্পজীবী, অল্পজীবী, অচিরজীবী, অল্পেয়ে, অলপ্পেয়ে, অল্পাই, ক্ষীণায়ু, ক্ষণজীবন, ক্ষণজীবী।
আয়ুঃপ্রদ, আয়ুষ্কর, আয়ুষ্য, আয়ুষ্কাম, আয়ুষ্কৃৎ, আয়ুর্বৃদ্ধিকর।
বয়োজ্যেষ্ঠ, বড়, জ্যেষ্ঠ, বয়সে বড়; অগ্রজাত, অগ্রজ, অগ্রজন্মা [দ্র ৬২৯], সিনিয়র।
মধ্যম, মেজো। তৃতীয়, সেজো। ন। ফুল। রাঙা। সোনা।
অনুজ, কনিষ্ঠ [৬২৯], অনুজাত, অনুজন্মা, বয়ঃকনিষ্ঠ, ছোট, বয়সে ছোট, কনীয়ান, কণ্যান, কড়ে, খুল্ল, জুনিয়র।
হাঁটুর বয়সী, অনেক ছোট।
**ক্রি-বিণ·** আজন্ম, আজন্মকাল, জীবনভর, আজীবন [৫০], জন্মাবধি, যাবজ্জীবন, জীবনাবধি, জন্মইস্তক, সারাজীবন, চিরজীবন, জন্মজীবন, জন্মশোধ, জন্মাবচ্ছিন্ন।
জীবনের শেষদিন পর্যন্ত, আমৃত্যু, আমরণ।
বয়সে, আয়ুষ্কালে, জন্মে। বাপের জন্মে।

### ১৭১ শৈশব

**বি·** শৈশব, শৈশবকাল, শিশুকাল, বাল্যকাল, ছেলেবেলা, শৈশবাবস্থা, বাল্য।
শিশুভাব, শিশুত্ব; শৈশবলীলা।
শিশুপ্রকৃতি, শিশুস্বভাব; শিশুমন, শিশুহৃদয়।
শৈশবসঙ্গী [দ্র ৬০৩]।
শিশুপালন(ক), বালচর্যা।
**বিণ·** শিশুসুলভ, বাল্য।
**বিণ·/বি·** শিশু, বাল, বাচ্চা, কচি, কাঁচা, কচিকাঁচা, কাচ্চাবাচ্চা, ছানাপোনা, ছোটবাচ্চা, কোলাচ, অর্ভক, বালিশ, অব্রুবাণ, মুষ্টিন্ধয়, বেবি; নবজাত, নবজাতক, সদ্যোজাত [৫৬], সদ্যঃপ্রসূত; দুধের শিশু, দুধের বাচ্চা; দুগ্ধপোষ্য; পোগণ্ড, অপোগণ্ড, অঙ্কগ। বৎস, বাছা, বাছাধন, যাদুমণি, যাদুধন, যাদু; পৃথুক।
শাবক, ছানা, বাচ্চা।
**ক্রি-বিণ,** আশৈশব, ছেলেবেলা থেকে, আজন্ম; আবাল্য, বাল্যাবধি।

### ১৭২ বালক

**বিণ·/বি·** বালক, নাবালক, অল্পবয়স্ক, ছেলেমানুষ, অপ্রাপ্তবয়স্ক, অপরিণতবয়স্ক, অল্পবয়সী; অপ্রাপ্তযৌবন; অজাতশ্মশ্রু; অপরিপক্ব। কিশোর, নবীন।
পৌগণ্ড [১২৬], পৌগণ্ডক।
ছোকরা, ছেলেছোকরা, চ্যাংড়া, ছোঁড়া; নবীন কিশোর,

নওলকিশোর; অর্বাচীন, বালখিল্য; মানবক; কুমার, কৌমার, খোকা, খোকাবাবু, পোঁটা।

বালিকা, নাবালিকা; অল্পবয়স্কা, অপ্রাপ্তবয়স্কা; অপ্রাপ্তযৌবনা, অপ্রকাশিতযৌবনা, অনুদ্ভিন্নযৌবনা; অজ্ঞাতযৌবনা।

ছুকরি, ছুঁড়ি; কিশোরী, নবীনা; কুমারী; খুকি, খুকু, খুকুমণি, পুঁটি।

দুরন্ত, দামাল, দুষ্টু, দস্যি, হাতেপায়ে দুরন্ত।

**বি**· বাল্য, বাল্যদশা, বাল্যাবস্থা, বালকবয়স, অল্পবয়স, অপরিণতবয়স; অপ্রাপ্তবয়স্কতা; অপরিপক্কতা; নাবালকত্ব; নবীনতা, নবীনত্ব।

ছেলেমি, ছেলেমানুষি; খোকামি, খোকামো, খোকাপনা; আদুরেপনা। দুষ্টুমি, দুরন্তপনা।

কৈশোর; বয়ঃসন্ধি, বয়ঃসন্ধিকাল।

**বিণ**· বালকসুলভ, বালকোচিত, বালসুলভ; কিশোরসুলভ, কৈশোরক।

### ১৭৩ যৌবন

**বিণ**· যৌবন, যৌবনকাল, যৈবন, উঠতিবয়স, বয়সকাল, যুবাবয়স, যৌবনবয়স; প্রাপ্তবয়স।

যুবকত্ব, সাবালকত্ব; তারুণ্য, তরুণতা, তরুণিমা; যৌবনাবস্থা।

বড় হওয়া-, বড় হয়ে ওঠা-। যৌবনোদয়, যৌবনসঞ্চার, যৌবনারম্ভ, বয়ঃসন্ধি [১৭২], নবযৌবন।

যৌবনশ্রী, যৌবনসম্পদ, যৌবনভার, যৌবনমদ।

যৌবনলক্ষণ, বয়সা। যৌবনচাঞ্চল্য।

পুনর্যৌবন(লাভ, পা); যৌবনবটিকা; কায়কল্প।

যুবসমাজ, যুবসম্প্রদায়, যুবকসম্প্রদায়, তরুণসম্প্রদায়। যুবসম্মেলন।

যুবমানস, তরুণমন।

**বিণ·বি**· যুবক, যুবা, যুব, যুবাপুরুষ, জোয়ান, যুবান, নবযুবক, তরুণ, কিশোর [১৭২], নবযুবা, নওজোয়ান, যৌবনবান, যৌবনসম্পন্ন; প্রাপ্তবয়স্ক, বয়ঃপ্রাপ্ত, বয়স্থ, সাবালক, প্রাপ্তযৌবন; ধাড়ি, ধেড়ে; সেয়ানা, লায়েক, উচক্কা, উঠতি। মস্তান, মাস্তান।

অপ্রবীণ, অবৃদ্ধ।

যুবতী, তরুণী, তরুণকিশোরী, নবযুবতী, কিশোরী, যৌবনবতী, যৌবনী, যূনী, উদ্ভিন্নযৌবনা; প্রাপ্তবয়স্কা, বয়ঃপ্রাপ্তা, বয়স্থা, সাবালিকা; সোমত্ত, ডাগর, ডবকা; ছুকরি, ছুঁড়ি [১৭২], নব্যা; ধনি, ধনিকা।

**বিণ**· যৌবনসুলভ, তারুণ্যপূর্ণ। যুবজনোচিত।

যৌবনমদমত্তা।

### ১৭৪ প্রৌঢ়ত্ব

**বি**· প্রৌঢ়ত্ব, প্রৌঢ়তা, প্রৌঢ়াবস্থা, মাঝবয়স, আধাবয়স।

**বিণ·/বি**· প্রৌঢ়, মাঝবয়সী, মধ্যবয়স্ক, মধ্যবয়সী, মধ্যমবয়স্ক, আধবয়সী, আধাবয়সী, অর্ধবয়স্ক; বিগতযৌবন, গতযৌবন, যৌবনোত্তীর্ণ। আধবুড়ো, আধাবুড়ো।

প্রৌঢ়া, মধ্যবয়স্কা, অর্ধবয়স্কা-; বিগতযৌবনা, যৌবনোত্তীর্ণা।

**বিণ**· প্রৌঢ়োচিত, প্রৌঢ়জনোচিত।

### ১৭৫ বার্ধক্য

**বি**· বার্ধক্য, বৃদ্ধদশা, বৃদ্ধত্ব, বৃদ্ধাবস্থা, বৃদ্ধভাব, প্রবীণতা।

শেষবয়স, পরিণতবয়স।

বুড়োটেভাব, বুড়োপনা।

তিনকাল গিয়ে এককাল ঠেকা-।

বয়স হওয়া-। জরায় ধরা; জরা, জীর্ণাবস্থা, জীর্ণি।

স্থাবির, স্থাবির্য।

বুড়োনো-, বুড়িয়ে যাওয়া-, বুড়ো হওয়া-।

বলিরেখা, শিথিলচর্ম, লোমচর্ম। বলিভ; জবুথ, শ্লথমাংস।

বয়সের গাছপাথর না থাকা-।

**বিণ·/বি**· বৃদ্ধ, বয়োবৃদ্ধ, বুড়ো, বর্ষীয়ান, শেষবয়ঃ, বর্ষিষ্ঠ, ভেটারেন।

প্রবীণ, প্রবীণবয়স্ক, প্রাচীনবয়স্ক, প্রাচীন, বয়স্বী, পরিণতবয়স্ক, প্রবর্হ, প্রবয়াঃ। অশীতিপর বৃদ্ধ।

বার্ধক্যপীড়িত, বার্ধক্যজীর্ণ, জরাগ্রস্ত, জরাযুক্ত, জীর্ণদেহ; অথর্ব, অকর্মণ্য। স্থবির। জরদ্গব, জরৎ।

থুড়থুড়ে বুড়ো, খুনখুনে বুড়ো, থুত্থুড়ে, হাবড়া, বুড়ো হাবড়া; থুবড়া, থুবড়ো; বুড়োধাড়ি।

বৃদ্ধা, বুড়ি, প্রবীণা, প্রাচীনা, শেষবয়সী; বর্ষীয়সী।

জরতী। বলিন; ত্রিবলিযুক্ত। দশমীস্থ। শতানীক।

## ৬ স্থান-অধিষ্ঠান-আশ্রয়

### ১৭৬ স্থান

**বি**· স্থান, জায়গা, দেশ, ক্ষেত্র, অঞ্চল, দেশাংশ, স্থল, ভূমি, জমি; ঠাঁই, ঠাম, মণ্ডল; পল্লী, পাড়া; পড়শ, তলা, তল্লাট, মহল্লা, মহল, এলাকা, দিক, মুলুক, মুল্লুক, লোকালিটি; পরগনা [দ্র ১৮৪]; তালুক [দ্র ১৮৪]।

পরিসর [দ্র ৪৫৭], ব্যাপ্তি, বিস্তার। আয়তন [দ্র ৪৬৬]। সীমা [দ্র ১৯৭, ৪৬১]।

মাঠ, ময়দান [১৯১]; চক; পার্ক।

চতুর্দিক, চৌহদ্দি। উপকণ্ঠ, উপান্ত, তল্লী, তলি, সাবার্ব, নিকটবর্তী অঞ্চল, আশপাশ।

আনাচকানাচ, কোনা, কানাচ। গলিঘুঁজি [৩১৩]।

জায়গা জুড়ে থাকা-, অধিষ্ঠান [দ্র ১৮৫], জায়গা জোড়া-, জায়গা নেওয়া-, জায়গা দখল(ক), স্থান বাগানো-।

জায়গা হওয়া-, স্থান সংকুলান(হ), জায়গা থাকা-, স্থান

হওয়া-; আঁটা-, এঁটে যাওয়া-, আঁটানো-, ধরা-, ধরানো-, ধরে যাওয়া-, তাংড়ানো-।

আঞ্চলিকতা, প্রাদেশিকতা [দ্র ৬৪৯]।

**বিণ·** আঞ্চলিক, স্থানীয়, লোকাল, স্থানিক, অঞ্চলীয়, স্থলীয়, স্থানী; দেশীয়, দেশী, দেশজাত, দেশজ, দৈশিক, দেশ্য, দেশিক, দেশোৎপন্ন, দেশস্থ, দিশি।

উপকণ্ঠীয়, উপকণ্ঠ্য; উপকণ্ঠবাসী।

দেশজোড়া; দেশব্যাপী, দেশময়, সারাদেশ; দেশজুড়ে। প্রাদেশিক।

## ১৭৭ স্বদেশ

**বি·** স্বদেশ, মাতৃভূমি, জন্মভূমি, স্বভূমি, পিতৃভূমি; স্বস্থান, স্বরাজ্য, মুলুক; বাসভূমি; নিজভূমি, নিজের দেশ, দেশ, নিবাস, আবাস [দ্র ১৮৫]।

দেশমাতা, দেশমাতৃকা, দেশজননী।

দেশপ্রেম, দেশভক্তি, স্বদেশপ্রেম, দেশাত্মবোধ, স্বদেশবাৎসল্য, স্বদেশানুরক্তি, স্বদেশানুরাগ। দেশহিতৈষণা, দেশহিতব্রত।

স্বাদেশিকতা [৬৪০]; জাতীয়তাবাদ; স্বাজাত্য, স্বজাতীয়তা, স্বাজাত্যবোধ, স্বাজাতিকতা; স্বজাতিপ্রেম, স্বজাতিপ্রীতি।

দেশাচার [দ্র ৬০৯, ২১০]।

নাগরিকতা, নাগরিকত্ব; ন্যাশনালিটি; জাতি [দ্র ৬৪০]।

স্বদেশবাস(ক) [১৮৫], দেশে বাস(ক), দেশে থাকা-, অপ্রবাস।

স্বদেশী আন্দোলন; স্বাধীনতা আন্দোলন, স্বাধীনতা সংগ্রাম।

[বিপ·] দেশদ্রোহিতা, দেশদ্রোহ, রাষ্ট্রদ্রোহিতা।

**বিণ·** স্বদেশী, স্বদেশীয়, দেশীয়, দেশী, দেশজ; স্বাদেশিক, স্বাজাতিক, দিশি।

**বিণ·/বি·** স্বদেশবাসী, দেশবাসী, স্বজাতি।

দেশে বসবাসকারী, স্বদেশবাসী, অপ্রবাসী।

**বিণ·** দেশাত্মবোধক। [বিপ·] দেশদ্রোহমূলক।

**বিণ·/বি·** দেশপ্রেমিক, দেশভক্ত, স্বদেশভক্ত, স্বদেশপ্রেমিক, স্বদেশবৎসল, দেশহিতৈষী, দেশহিতব্রতী; দেশপ্রিয়, দেশবন্ধু।

[বিপ·] দেশদ্রোহী, রাষ্ট্রদ্রোহী; গৃহশত্রু, স্বদেশের শত্রু, ঘরের শত্রু, ঘরভেদী; বিভীষণ; মিরজাফর; কুইসলিং; পঞ্চমবাহিনী, বিভীষণবাহিনী।

**বি·** ভারতবর্ষ, ভারত, হিন্দুস্থান, ইন্ডিয়া; হৈমবত।

[পৌরা·] জম্বুদ্বীপ, বর্ষ, কিম্পুরুষ, হরি, রম্যক, হিরণ্ময়, উত্তরকুরু, ইলাবর্ত, ভদ্রাশ্ব, কেতুমালা।

বঙ্গভূমি, বঙ্গ, বাংলা, বঙ্গদেশ, বাংলাদেশ, গৌড়; পশ্চিমবঙ্গ; পূর্ববঙ্গ; উত্তরবঙ্গ; সমতট; রাঢ়; বরেন্দ্রভূমি।

আর্যাবর্ত, উত্তরাপথ, উত্তরাখণ্ড। দাক্ষিণাত্য, দক্ষিণাপথ, আটব।

ভারতীয়ত্ব, ভারতীয়তা।

ভারততত্ত্ব, ভারতবিদ্যা, ইন্ডোলজি।

**বিণ·/বি·** ভারতীয়, ভারতবর্ষীয়; ভারতবাসী। ভারতসন্তান। ভারতমাতা।

বঙ্গীয়, বঙ্গদেশীয়; গৌড়ীয়, গৌড়িয়া; বাঙালি।

## ১৭৮ বিদেশ

**বি·** বিদেশ, ভিনদেশ, অন্যদেশ, ভিন্নদেশ, দেশান্তর, ভিনরাজ্য, বিবাগ, বিভুঁই; বহির্জগৎ, বহির্বিশ্ব। বিদেশবিভুঁই।

পরদেশ, পরবাস, পরভূম, পরভূমি।

দেশবিদেশ, নানাদেশ। বিলেত, বিলাত।

প্রবাস, বিদেশবাস [১৮৫]।

প্রবসন, প্রবাসন, উদ্বসন, উদ্বাসন, অভিবাস।

দেশত্যাগ(ক), দেশান্তর(যাওয়া-), দেশছাড়া-; বিদেশযাত্রা(ক), বিদেশগমন(ক), বাইরে যাওয়া-; সাগরপাড়ি দেওয়া-; কালাপানি পার হওয়া-।

পাসপোর্ট, ছাড়পত্র [২৭৯]; ভিসা, প্রবেশপত্র।

**বিণ·** বৈদেশিক, বিদেশী, বিদেশীয়, ভিনদেশী।

পরদেশী, পরবাসী, প্রাবাসিক।

**বিণ·/বি·** বিদেশবাসী, প্রবাসী, প্রবসিত, দেশান্তরিত, পারদেশ্য, দেশান্তরীয়, প্রোষিত, বিবাগী, বিবাসী, অভিবাসী।

বিদেশস্থ, প্রবাসস্থিত।

বিদেশাগত; বিদেশপ্রত্যাগত; বিলেতফেরত।

উদ্বাস্তু, বাস্তুহারা, রিফিউজি।

দেশত্যাগী, স্বদেশত্যাগী; দেশান্তরী; বাস্তুত্যাগী।

বহিরাগত, অস্থানিক, অনাবাসী।

**বি·** বৈদেশিক নীতি, বিদেশনীতি। বৈদেশিক বাণিজ্য। বৈদেশিক মুদ্রা, বিদেশীমুদ্রা।

**বিণ·/বি·** বিলাতি, বিলেতি, বিলিতি; ইংরেজ। মার্কিন, মার্কিনি; অ্যামেরিকান। চীনে, চীনা, চৈনিক। জাপানি। ওলন্দাজ, ডাচ। দিনেমার। ফরাসি, ফ্রেঞ্চ; ফিরিঙ্গি। রুশি, রুশ, রাশিয়ান। পর্তুগিজ। সিংহলি। বাংলাদেশী। নেপালি। পাকিস্তানি। ইরানি। কোরীয়, কোরিয়ান। অস্ট্রেলীয়, অস্ট্রেলিয়ান। মিশরীয়। কাফ্রি। ইউরোপীয়, ইউরোপিয়ান। এশিয়ান, এশীয়। আফ্রিকান।

## ১৭৯ এখান

**বি·** এখান, এইস্থান, এই জায়গা, এতদ্দেশ।

**অব্য·** এখানে, এইখানে, এইস্থানে, এ জায়গায়, অত্র, হেথা, হেথায়, এথা।

**অত্রস্থ, অত্রত্য।**

**বিণ·** এইস্থানের, এখানকার, এখানের, এতদ্দেশীয়, অস্মদ্দেশীয়।

## ১৮০ সেখান

**বি·** সেখান, ওখান, সে জায়গা, সেস্থান, তথা।

অন্যস্থান, স্থানান্তর। স্থানান্তরণ।

**অব্য·** সেখানে, ওখানে, সেথা, সেথায়, তত্র, তথা, তথায়, ওই স্থানে, হোথা, হোথায়।

অন্যস্থানে, অন্যজায়গায়, অন্যত্র, স্থানান্তরে।

স্থানভেদে, জায়গাভেদে।

এখানে সেখানে, এদিক ওদিক, এদিকে ওদিকে, এধার ওধার, এখান সেখান, ইতিউতি।

যত্র, যেথা, যেখানে, যেথায়, যেস্থানে, যথা, যেখানটায়।

**বিণ·** সেখানের, সেখানকার, সেস্থানের, ওখানের, ওখানকার, তথাকার, তত্রত্য।

**১৮১ সবজায়গা**

**বি**· সবজায়গা, সর্বস্থান; দিগ্বিদিক, দিকাদিক, দিগ্‌দিগন্ত; চারদিক, চারিদিক, চতুষ্পার্শ্ব, চতুর্দিক [১৯৩]। ভূভারত।

**অব্য**· সর্বত্র, সবজায়গায়, সর্বস্থানে, সর্বতঃ, সমন্তত, সমন্তাৎ; চতুর্দিকে, চারদিকে, চারিদিকে; দিকে দিকে, দিগ্বিদিকে, দিগ্‌দিগন্তে।

দেশবিদেশ, দেশদেশান্ত; নানা তল্লাট, নানাস্থান।

যেখানে সেখানে, যথাতথা, এধার ওধার, আড়বাড়।

আগাপাস্তলা, আগাপাছতলা, আগাপাশতলা। আথাল পাথাল, আথালি পাথালি, এমুড়াওমুড়া।

**বিণ**· আসমুদ্রহিমাচল।

সর্বত্রগামী, সর্বগ, সর্বগামী। কামচর, কামগা, কামগম, কামগামী।

সর্বত্রব্যাপী, সার্বত্রিক।

**১৮২ কোথায়**

**অব্য** কোথায়, কোনস্থানে, কুত্র, কই, কোথা, কোন জায়গায় ,কোনখানে, কোন দেশে।

কুত্রাপি।

কোথাকার।

**১৮৩ অস্থান**

**বি**· অস্থান; কুস্থান; অস্থানকুস্থান, অটাল।

বেজায়গা, ভুল জায়গা, অগন্তব্য।

অঘাট, আঘাটা, ঘাট, আঘাট, ঔঘট।

অকুস্থান, অকুস্থল।

**১৮৪ স্থানবৈভিন্ন্য**

১৮৪·১ গোলার্ধ; উত্তর গোলার্ধ; দক্ষিণ গোলার্ধ।

উষ্ণমণ্ডল, গ্রীষ্মমণ্ডল। হিমমণ্ডল। বারিমণ্ডল। অশ্মমণ্ডল। জীবমণ্ডল। নাতিশীতোষ্ণ অঞ্চল। ভূমধ্যসাগরীয় অঞ্চল।

মেরুঅঞ্চল। মেরুবৃত্ত; উত্তরমেরু, সুমেরু, ভূস্বর্গ; সুমেরুবৃত্ত; দক্ষিণমেরু, কুমেরু; কুমেরুবৃত্ত।

নিরক্ষমণ্ডল; নিরক্ষরেখা, ভূবিষুবরেখা।

তুন্দ্রাঅঞ্চল। প্রেইরি অঞ্চল।

সমভূমি, সমতলভূমি, সমতল [৪৭৪]। অববাহিকা।

মালভূমি, উন্নতক্ষেত্র, প্লেটো।

মরুভূমি [দ্র ২৬]। ডাঙা [দ্র ২৪]। জলা [দ্র ১৬]। মাঠ, ময়দান, প্রান্তর [দ্র ২৪]। মহাশূন্য [দ্র ১]।

১৮৪·২ মহাদেশ, কনটিনেন্ট; উপমহাদেশ, সাবকনটিনেন্ট।

এশিয়া; ইউরোপ; আফ্রিকা; উত্তর আমেরিকা; দক্ষিণ আমেরিকা; অস্ট্রেলিয়া; সুমেরু; কুমেরু, অবাচিকা।

**বিণ**· মহাদেশীয়, উপমহাদেশীয়।

১৮৪·৩ প্রাচ্যদেশ, প্রাচী, পূর্বদেশ, ওরিয়েন্ট; মধ্যপ্রাচ্য; দূরপ্রাচ্য।

**বিণ**· প্রাচ্য [১৯৩], প্রাচ্যদেশীয়, পৌর্ব , ওরিয়েন্টাল।

১৮৪·৪ প্রতীচী [১৯৬], প্রতীচীন, পশ্চিমদেশ।

**বিণ**· পাশ্চাত্য, পাশ্চাত্ত্য, প্রতীচ্য, অপরান্ত। পশ্চিমাভিমুখ, প্রত্যঙ্মুখ।

১৮৪·৫ দেশ, রাষ্ট্র [দ্র ৬৫৬]; প্রদেশ, রাজ্য, সুবা, সুবে, প্রভিন্স; সাম্রাজ্য, রাজত্ব, ভূম; রাজ্যসীমা [দ্র ৬৬১]।

**বিণ**· দেশীয়; রাষ্ট্রীয়; প্রাদেশিক।

১৮৪·৬ জেলা [৬৫৯], জিলা; মহকুমা; থানা; বিভাগ; ডিহি; কসবা; তহসিল; ইউনিয়ন; পঞ্চায়েত; ব্লক; তালুক; মহাল; মহল্লা; চাকলা; পরগণা , তৌজি; মৌজা; দাগ; লাট; লাটবন্দী।

১৮৪·৭ শহর, নগর, টাউন, সিটি, পুরী, পুর, পাটন, পুটভেদন, পট্টন, পত্তন, নগরী, মহানগর, মহানগরী; উপনগর, শহরতলি, নগরোপান্ত, পুরপ্রান্ত।

পৌরসভা, পুরসভা, মিউনিসিপ্যালিটি, পৌরাধিকার, নগরাধিকার, নগরসভা, নিগম, নগরনিগম, পৌরনিগম, করপোরেশন, মিউনিসিপাল করপোরেশন।

জেলাশহর, সদর; মফস্বল; মহকুমাশহর। মেট্রোপলিটন শহর।

পৌরপ্রধান [দ্র ৬৬২]।

নগরদ্বার, শহরের দরজা, পুরদ্বার।

নাগরিকতা, শহুরেপনা; নগরজীবন, শহরজীবন।

**বিণ**· শহুরে, নগুরে, পৌর, পৌরেয়, নগরিয়া, নাগর, নাগরী।

নগরীয়, নগরস্থ, শহরস্থ।

**বিণ**·/**বি**· নগরবাসী, শহরবাসী, পুরবাসী, নাগরিক।

১৮৪·৮ গ্রাম, গাঁ, পাড়াগাঁ, গাঁগঞ্জ, গাঁও, গণ্ডগ্রাম, অজপাড়াগাঁ, পল্লী, পল্লীগ্রাম, উপবসথ, সংবসত, খর্বট, দেহাত, কসবা; মফস্বল।

গ্রাম্যতা।

গ্রামজীবন, পল্লীজীবন।

গ্রামরক্ষক, গ্রামিক, গ্রামণী, মণ্ডল, মোড়ল।

**বিণ**· গ্রাম্য, গেঁয়ো, গেঁইয়া, গাঁইয়া, পাড়াগেঁয়ে, দেহাতি। গ্রামীণ।

পল্লীবাসী, গ্রামবাসী, গ্রামী।

১৮৪·৯ পাড়া, মহল্লা, এল্লাকা, পট্টি, অঞ্চল, টুলি, টোলা, পল্লী, বসতি, লোকালিটি।

১৮৪·১০ সদর, কেন্দ্রীয় অঞ্চল, কেন্দ্র, মূলকেন্দ্র, প্রধান অঞ্চল, সেন্টার, পীঠ, ঘাঁটি, হেডকোয়ার্টার্স, প্রধানকেন্দ্র।

প্রধাননগর; রাজধানী, ক্যাপিটাল।

**১৮৫ বসবাস**

**বি**· বাস(ক), বসবাস(ক), আবাসন, নিবসন, বসত, নিবসতি, অধিবাস, বসতকার, অধিষ্ঠাপন, অধিবেশন।

থাকা-, থাকন, অধিষ্ঠান(ক), স্থিতি, বিদ্যমানতা, বর্তমানতা [দ্র ১২৩], অবস্থান(ক), রওয়া-, অবস্থিতি, উপস্থিতি, অধ্যাসন, অধ্যাস। ওঠা-।

অতিবাহন(ক), যাপন(ক), কাটা-, কালকাটানো-, কালাতিপাত(ক), অতিপাত, কালক্ষেপ(ক), কালক্ষেপণ(ক), কাটানো-, কালযাপন(ক), কাটিয়ে যাওয়া-, গুজর, গুজারা, গুজরানো-, গোঁয়ানো, পোহানো-।

দিনযাপন(ক), দিনগুজরান(ক), দিনপাত(ক), দিনকাটা-, দিনকাটানো-, দিনাতিপাত(ক); দিনগতপাপক্ষয়(ক)। মাস কাটা-; বছর কাটা-।

চালিয়ে যাওয়া-, চালানো-, নির্বাহ(ক)।

রাত কাটানো-, নিশিযাপন(ক), রাত্রিযাপন(ক) [দ্র ১৬৯], রাত্রিবাস(ক)।

কালস্রোতে ভাসা-।

বসতিস্থাপন(ক); নগর পত্তন(ক); লোকালয় প্রতিষ্ঠা(ক); জায়গা করা-, জুড়ে বসা-; ঘর বাঁধা-, ডেরা বাঁধা-; আড্ডা গাড়া-; ভিটে পাড়া; ঘাঁটি গাড়া-। পুনর্বাসন, পুনর্বসতি।

চেপে বসা-, গেঁড়ে বসা-।

লোকালয়, জনপদ, জনবসতি, লোকবসতি, লোকস্থান, বসতি, জনালয়, জনস্থান, জনাশ্রয়, জনান্ত, উপবর্তন, নীবৃৎ; উপনিবেশ। কলোনি। ক্যাম্প। শহর [দ্র ১৮৪·৭]। গ্রাম [দ্র ১৮৪·৮]।

বাসস্থান [১৮৮], নিবাস, আবাস [১৭৭], বসতি, বসত, নিবেশ, বস্তি। বসতবাটি, বাসা, বাসাবাড়ি, আগার, বাসগৃহ, বাসভবন, বসতবাড়ি, ব্যস্ত, নিবসথ, ঠাঁই, আলয়, নিলয়, ডেরা, ধানী; সদ্ম, বেশ্ম; অবসথ, অবসথ্য। নীড়, কুলায়, আকায়। খানাবাড়ি।

ঘাঁটি, আস্তানা [১৮৮], আখড়া, আড্ডা, মোকাম।

বাস্তুভিটে, বাস্তুভিটা, ভিটে, ভিটা, ভিটেমাটি, বাস্তু, ভদ্রাসন; সাতপুরুষের ভিটে; বাপের ভিটে, জন্ম ভিটে।

দেশ, স্বদেশ, মুল্লুক; মাতৃভূমি [দ্র ১৭৭]।

ঠিকানা [৩৮৬, ৬০১], সাকিন, সাং; সন্ধান, উদ্দেশ।

থাকার ইচ্ছা, বিবৎসা।

বিদেশবাস [দ্র ১৭৮]। স্বদেশবাস [দ্র ১৭৭]।

**বিণ**· অধ্যুষিত, অধ্যাসিত, বসতিপূর্ণ, অধিকৃত।

উপনিবিষ্ট, উপনিবেশিত; অধিবসিত, নিবসিত, স্থিত; অধিশয়িত [১২৩], অধিষ্ঠাপিত; ঘনবসতি; ঘনবসতিপূর্ণ, ঘনবাস।

বাসযোগ্য, অনুজীব্য, বাস্তব্য, বস্তব্য, বসবাসোপযোগী, বাসোপযোগী, স্থাতব্য।

অতিবাহিত, যাপিত।

যাপনীয়, যাপ্য।

জানপদ, জনপদজাত।

**বিণ·/বি**· বাসিন্দা, বসবাসকারী, অবস্থানকারী, বাসকারী, বাসী, নিবাসী, আবাসিক; [**বিপ**·] অনাবাসিক।

আসীন, অধ্যাসীন, অবস্থিত, বিদ্যমান, অধিষ্ঠিত।

অধিষ্ঠাতা, অধিষ্ঠাপক, অধিষ্ঠায়ক; অধিষ্ঠাত্রী।

অধিবাসী, নিবাসী।

প্রতিবেশী, পড়শী, পাড়াপড়শী, প্রতিবাসী; পাড়ার লোক।

যাপক, অতিবাহক।

পুরনো বাসিন্দা, চিরস্থিত, চিরনিবিষ্ট, অনেকদিনের বাসিন্দা।

## ১৮৬ আশ্রয়

**বি**· আশ্রয় [২৭০], শরণ, সহায়, সংশ্রয়, আলম্ব, আস্থান; সমাশ্রয়, অগ্রভূমি; ভরসা, নির্ভর [দ্র ২৭০]।

অবলম্বন, আলম্বন, সহায়সম্বল।

থাকার জায়গা, মাথাগোঁজার ঠাঁই, গৃহ [দ্র ১৮৮, ১৮৫]।

পুনর্বাসন, পুনর্বসতি। রাজনৈতিক আশ্রয়।

আশ্রয়ণ, আশ্রয় দেওয়া-, আশ্রয়দান(ক), থাকতে দেওয়া-, রাখা-, পালন(ক) [দ্র ৬৩৮]।

শরণার্থীশিবির, আশ্রয়শিবির। উদ্ধারাশ্রম।

**বিণ**· আশ্রিত, সংশ্রিত, আশ্রয়ী, আশ্রয়প্রাপ্ত, অধিশ্রিত, আস্থিত; অনুজীবী; পোষ্য [৬৩৮]।

আশ্রয়প্রার্থী, শরণাপন্ন, শরণার্থী, আশ্রয়ার্থী, শরণাগত, প্রপন্ন। একাশ্রয়, একাশ্রিত। চিরাশ্রিত।

আশ্রয়ণীয়।

আশ্রয়দাতা, শরণ্য, আশ্রিতবৎসল, শরণ্যু, আশ্রয়দানকারী; দীননাথ, দীনশরণ, দীনবন্ধু।

## ১৮৭ আশ্রয়হীনতা

**বি**· আশ্রয়হীনতা, নিরাশ্রয়তা, আশ্রয়াভাব; অসহায়তা, নিঃসহায়তা।

পথে পথে ঘুরে বেড়ানো-, পথে বসা-, রাস্তায় থাকা-, ফ্যা ফ্যা করা-; ভোজনং যত্রতত্র শয়নং হট্টমন্দিরে।

**বিণ·/বি**· নিরাশ্রয়, অনাশ্রয়, আশ্রয়হীন, আশ্রয়শূন্য, অপাশ্রয়, আশ্রয়বিহীন, অশরণ, অনাশ্রিত, অনাশ্রমী; গৃহহীন, গৃহশূন্য, নিরালয়, ঘরহারা, অনিকেত, অগৃহ, বেছপ্পর; হাঘরে, হাঘর; অনাথ [দ্র ৬৩৯], সহায়সম্বলহীন, নিঃসহায়, নিঃসম্বল; নিরালম্ব, নিরবলম্ব; নিরুপায়, নাচার, অসহায়ী।

ছন্নছাড়া [২৯১], স্থিতিহীন, অপ্রতিষ্ঠ, ছতিছন্ন; ভবঘুরে, বাউণ্ডুলে। ঘরছাড়া-।

কম্বলসম্বল; পথের কুকুর; পথের ভিখারি; চালচুলোহীন।

আশ্রয়প্রার্থী [দ্র১৮৬]।

## ১৮৮ বাড়ি

**বি**· বাড়ি, গৃহ, বাটি, বাটিকা, বাটী, মকান, সংবাস, গেহ, ঘর [দ্র ১৯০·১] ঘরবাড়ি, মোকাম; হাউস; আলয়, কুলায় [দ্র ১৮৫], নিকেতন, নিকেত, আগার, অগার; বাড়িঘর, ঘরবাড়ি।

বাসস্থান [দ্র ১৮৫], আস্তানা, আশ্রয় [১৮৬]।

অট্টালিকা, ইমারত, দালান, পাকাবাড়ি, কোঠাবাড়ি, হাভেলি, হাউলি, ভিলা। ক্ষৌম, সপ্তবন; চকমিলানো।

ফ্ল্যাট, অ্যাপার্টমেন্ট; সুইট।

সৌধ, মঞ্জিল, হর্ম্য, পুরী, ধাম, মহল।

প্রাসাদ, প্যালেস; রাজবাড়ি, রাজপুরী, রাজপ্রাসাদ [দ্র ৬৬১]।

ভবন, সদন।

কুঠি, কোঠি, বাংলো।

কাঁচাঘর, মাটির ঘর, মেটেঘর, কাঁচাবাড়ি, মৃন্ময় গৃহ; কুটির, কুঁড়ে, কুঁড়েঘর, পর্ণকুটির, পর্ণশালা, পর্ণোটজ, পর্ণগৃহ, টবর, কুটি, চালা, চালাঘর; একচালা; দোচালা; চারচালা, চৌচালা; আটচালা; উটজ; সহোটজ; কুশঘর; গোলপাতার ঘর; শণের ঘর। ঝোপড়া, ঝুপড়ি; খোপ, খুপরি, খোপর।

ভূগর্ভস্থ গৃহ, তয়খানা, পাতালকক্ষ, বেসমেন্ট।
জলটুঙ্গি, জলগৃহ, পর্ণাসি, পর্ণসি।
বাগানবাড়ি [দ্র ৪৬], গৃহবাটিকা, কুঞ্জবাটিকা ; কুঞ্জবাটী ; লতাগৃহ [দ্র ৩৮]।
শালা, শাল। খোঁয়াড়, পিঁজরাপোল।
শিবির, ছাউনি ; সেনানিবাস, ব্যারাক, ক্যাম্প ; লাইনস।
ভাড়াবাড়ি। বাড়িভাড়া।
বাড়ি তৈরি, গৃহনির্মাণ, বাড়ি করা-, বাড়ি বানানো-, প্ল্যান, নকশা। পূর্ত ; পূর্তবিভাগ। সিভিল ইঞ্জিনিয়ার, বাস্তুকার।
**বিণ·** গৃহপালিত। গৃহগত, গৃহগতপ্রাণ।
**বিণ·/বি·** গৃহী, গৃহস্থ [দ্র ৬২৪]। গৃহস্বামী, গৃহকর্তা ; গৃহকর্ত্রী, গৃহস্বামিনী। বাড়িওয়ালা, ল্যান্ডলর্ড। ভাড়াটে, ভাড়াটিয়া।
ঘরকুনো, গৃহাসক্ত ; গৃহবন্দী।
ঘরমুখী, গৃহাভিমুখী, ঘরমুখো, বাড়িমুখো।
**ক্রি··বিণ·** বাড়ি বাড়ি, ঘর ঘর।

## ১৮৯ সাময়িক বাসস্থান

**বি·** অতিথিশালা, অতিথিনিবাস ; পান্থশালা, পান্থনিবাস, পথিকশালা, পথিকাবাস, মুসাফিরখানা, ভেটেরাখানা, সরাই, সরাইখানা, চটি, ধর্মশালা ; নাটমন্দির ; বিহার, মঠ ; আশ্রম [৫৮২], প্রতিশ্রয় ; ইমামবাড়া।
হোটেল ; মোটেল ; ইন ; রেস্টহাউস, গেস্টহাউস ; ডাকবাংলো ; হলিডে হোম ; রিটায়ারিং রুম ; ইউথহোস্টেল ; টুরিস্টলজ।
মেস, বোর্ডিং, বোর্ডিং হাউস।
হোস্টেল ; ছাত্রাবাস, ছাত্রনিবাস, ছাত্রনিলয়, ছাত্রাগার ; ডরমিটারি।
ব্রহ্মচর্যাশ্রম ; নানারি ; মোনাসট্রি ; কনভেন্ট।
হাসপাতাল ; স্বাস্থ্যনিবাস, রোগীনিবাস, আতুরাশ্রম, রুগ্ণাবাস ; স্যানাটোরিয়াম ; নার্সিংহোম ; আরোগ্যনিকেতন [দ্র ৮৮]।
অতিথি [দ্র ২৯২]। ভ্রমণকারী, ভ্রামণিক [দ্র ২৯১]।
**বিণ·/বি·** আশ্রমিক, আশ্রমবাসী, আশ্রমী। বোর্ডার।
সরাইরক্ষক, ভেটেরা।

## ১৯০ বাড়ি বিষয়ক

১৯০·১ ঘর, কোঠা, কামরা, রুম, কক্ষ, কুঠুরি, কুঠরি, প্রকোষ্ঠ, কোষ্ঠ, কাটরা, কেবিন, কিউবিকল, খোপ ; চেম্বার, খাসকামরা, অ্যাপার্টমেন্ট ; হল, হলঘর। ঘুপচি, ঘুপসি।
শোয়ারঘর, শয়নকক্ষ, বেডরুম ; বাসক। বসারঘর, ড্রইংরুম, বাইরের ঘর, বৈঠকখানা ঘর, বৈঠকখানা, দহলিজ, আসনশালা, পার্লার। রান্নাঘর, পাকঘর, পাকশালা, পাকশাল, হেঁসেল, পাকস্থান, কিচেন, প্যানট্রি ; ভাঁড়ার ঘর, ভাণ্ডার ঘর, ভাণ্ডার, স্টোর ; বাথরুম, স্নানঘর, গোসলখানা, স্নানের ঘর, টয়লেট ; পায়খানা ; পড়ারঘর, স্টাডি ; সিঁড়িঘর, কূটাগার ; বড়ভি, চিলেঘর, বলভী, শিরোগৃহ, চন্দ্রশালা, চিলেকোঠা। গ্যারেজ, গাড়িঘর। টুঙ্গি ; বালাখানা। চোরকুঠুরি।

১৯০·২ বারান্দা, ব্যালকনি, চাতাল, অলিন্দ, টেরাস, দেহলি, চবুতর, চবুতরা, চবুতারা, চত্বাল ; রোয়াক, রক, দাওয়া, ধারী, পিঁড়া, ধাপি। দরদালান। গাড়িবারান্দা, পোর্টিকো। ঝুলবারান্দা।

১৯০·৩ মেঝে, কক্ষতল, গৃহতল, তলা, কুট্টিম ; গৃহকুট্টিম ; শান ; ফ্লোর, ফ্লোরিং ; কাঁচামেঝে, মাটির মেঝে ; পাকামেঝে, শানবাঁধানো-। পাটাতন।
১৯০·৪ আলসে, আলিসা, কার্নিস ; আতালি ; রেলিং, রেল, পাটাতন, ডেক, প্ল্যাটফর্ম ; বেদি ; সাঙ্গা, চাঙ্গা ; কাণ্ডপট ; মাচা, মাচান, মঞ্চ। প্যারাপিট।
১৯০·৫ ছাদ [৫০৬], ছাত ; চাল, চালা, ছাউনি, ছাদন, আচ্ছাদন, ছন্ন, ছাপর ; ছপ্পর ; জলছাদ ; ছাওয়া, রুফ, কুটঙ্ক, কলট ; পরছতি, পরচাল, পরচালা। ছই, ছত্রি।
তাঁবু, তাম্বু, বস্ত্রগৃহ, বস্ত্রাবাস, বস্ত্রকুট্টিম, বস্ত্রবেশ্ম, পটাবাস, পট্টাবাস, পটবেশ্ম, পটকুটী, পটক, পটমণ্ডপ, পোতাচ্ছাদন, বিতানক, কাণ্ডার, টেন্ট, ছোলদারি।
মেরাপ, প্যান্ডেল। ত্রিপল, কানাত।
চাঁদোয়া, চন্দ্রাতপ, শামিয়ানা, সায়বানা, ছায়ামণ্ডপ।
ছাঁচতল, অইল, অইলতলা, কানাচ।
**বিণ·** ছাদিত, ছাদযুক্ত, ছন্ন, আচ্ছাদিত [দ্র ৫০৬]।
১৯০·৬ দরজা, দুয়ার, দুয়োর, দোর, দ্বার, প্রবেশপথ, ফটক, নিষ্কুট, কেবার, তোরণ, গেট ; বহির্দ্বার, সদর দরজা, প্রঘণ, দেউড়ি ; সিংহদ্বার, সিংহদরজা ; গোপুর ; খিড়কি, পেছনের দরজা, পক্ষক ; চোরাদরজা, গুপ্তপথ, অন্তর্দ্বার, চোরাপথ, অদ্বার। নাছদুয়ার, পাছদুয়ার।
পাল্লা, দরজা, কপাট, কবাট, ঝাঁপ, টাটি, শাটার, বাইল, আগল, আগড় ; চৌকাঠ ; কপালি, ঝনকাঠ, অম্বুর, গোবরাট। কবজা ; হাঁসকল।
পার্শ্বদ্বার, পক্ষদ্বার, পাশের দরজা ; পক্ষপালী। চতুর্দ্বার, চারদুয়ারি।
দৌবারিক, দ্বারী [দ্র ৬৭১]।
১৯০·৭ জানালা, জানলা, বাতায়ন, গবাক্ষ, ঝরোকা, আওয়াজি ; ঘুলঘুলি ; ভেন্টিলেটার ; শার্সি ; শিক, গরাদ ; গ্রিল।
খড়খড়ি, ঝিলিমিলি, ঝিলমিল। জাফরি।
১৯০·৮ অন্তঃপুর, অন্দর, অন্দরমহল, ভিতরমহল, অন্তর্গৃহ, গৃহাভ্যন্তর, অভ্যন্তর, গৃহমধ্য, ভিতরবাড়ি, অন্তর্বেশ্ম, গৃহকোণ, শুদ্ধান্ত, ভোগালয়, ভোগগৃহ, ভোগাবাস ; হারেম। অন্তঃপুরিকা [দ্র ৬৫]।
১৯০·৯ আগদুয়ার, বাহিরমহল, সদর, বহির্বাটি, অগ্রদ্বার।
১৯০·১০ দেওয়াল, দেয়াল, প্রাচীর, পাঁচিল ; বেড়া [৫১৩, ৬৭১, ৫১৮] ; প্রাবর, কুড্য, কাঁথ, সাল, ওয়াল।
১৯০·১১ সিঁড়ি, সোপান, ধাপ, পৈঠা, পৈতান, নিঃশ্রেণী, নিঃশ্রয়ণী ; সিঁড়িঘর ; মই, আরোহণী, মত্য ; ঘড়াঞ্চি।
১৯০·১২ [গৃহনির্মাণ বিষয়ক] ইট, ইঁট, ইষ্টক, ব্রিক ; ইটভাঁটা, ইটখোলা ; পাঁজাখোলা। ঝামা, ঝাম, ঝামক, পিকঝামা। পাথরকুচি, স্টোনচিপস। চুন ; কলিচুন ; শঙ্খচুন। সুরকি, ইটচুর। বালি, বালু ; সাদাবালি ; লালবালি।

সিমেন্ট, বিলাতিমাটি। লোহা; শিক, রড; বিম, কড়ি, ওয়েস্ট; কড়িকাঠ, আড়কাঠ; বরগা, মুদনি, মটকা, গোপানসী। পিলার, থাম [৫৩৮, ১৯৮], থাম্বা, থামাল, খাম্বা, খুঁটি, কলাম, ধন্না; পায়ার। স্থপতি, আর্কিটেক্ট, বার্ধকী প্ল্যান, নকশা, ছক। রাজমিস্ত্রি, রাজ, কুড্যক, সুধাজীবী, পইকর; যোগান, মুনিশ, ঘরামি। বাঁশ; ভারা, স্ক্যাফোল্ডিং। ভিত্তি, ভিত, গৃহভিত্তি, পোতা, পোস্তা, পোতাযামাল, ভিটা। গাঁথনি, গাঁথুনি, গাঁথা-। ঢালাই; ছাদঢালাই; ঢালাইছাদ। ছাদপেটানো-। লিন্টেল, শাঙা, সরদাল, সরদল; খিলান, আর্চ। সাটারিং, সেন্টারিং। কংক্রিট; কংক্রিট মিক্সার। পলেস্তারা, প্লাস্টার। চুনকাম [৫৩২], পোঁচরা; ডিসটেম্পার; প্লাস্টিক পেন্ট, অ্যাক্রিলিক পেন্ট; এনামেল পেন্ট, তেল রং। মোজেইক, পচ্চীকারী; টাইল। টালি, খোলা, খাপরা [দ্র ৫০৬]।

১৯০·১৩ একতলা; দোতলা, দ্বিতল; তিনতলা, ত্রিতল তেতলা; চৌতলা, চারতলা; পাঁচতলা [ই]। বহুতল, হাইরাইজ, মাল্টিস্টোরিড, স্কাইস্ক্র্যাপার। বেসমেন্ট, ভূগর্ভস্থতল।

১৯০·১৪ **বিণ·** চকমিলানো-, চকবন্দী, চকবন্দ।

১৯০·১৫ শান বাঁধানো-, শান বাঁধা, বাঁধানো-।

## ১৯১ প্রাঙ্গণ

**বি·** প্রাঙ্গণ, অঙ্গন, আঙন, আঙ্গিনা, আঙিনা; মুক্তাঙ্গন।

উঠোন, উঠান, চত্বর, চাতাল, চবুতর, চৌহদ্দি, গৃহপ্রাঙ্গণ, গৃহাঙ্গন, প্রকর, অন্তর্ঘন।

মাঠ [১৭৬], ময়দান, প্রান্তর, মাঠঘাট।

লন; কোর্ট।

চক, স্কোয়ার; পার্ক, উদ্যান, কানন [দ্র ৪৬]।

ক্ষেত্র। তেপান্তর, বৃপ; তেপান্তরের মাঠ।

## ১৯২ আসবাব

**বি·** আসবাব, আসবাবপত্র, ফার্নিচার, গৃহসজ্জা।

চেয়ার, কেদারা, কুরসি; কাষ্ঠাসন; সোফা, কোচ, সোফাসেটি; ইজিচেয়ার, ডেকচেয়ার, আরামকেদারা; টুল; মোড়া, বেত্রাসন; বেঞ্চি, বেঞ্চ, হাইবেঞ্চ; জলচৌকি; পিড়ি, পিড়া।

আসন, সুখাসন; তৃণাসন, কুশাসন, দর্ভাসন। মাদুর [৫০৬, ৪৩৮·৪], শপ, শতরঞ্চি, পাতঞ্চি, কিলিঞ্জক, সুজনি, দরি; ফরাস; কার্পেট, দুলিচা, গালিচা, গালচে; চাদর [দ্র ৫০৬]।

টেবিল, মেজ; ডেস্ক; সেক্রেটারিয়েট টেবিল।

খাট, পালঙ্ক, খট্বা, খট্বাঙ্গ, খট্বিকা, পর্যঙ্ক, পল্যঙ্ক, পর্যস্তিকা; চৌকি, তক্তপোশ, ডিভান; খাটিয়া, চারপাই, চৌপায়া; বাঙ্ক, বার্থ।

পায়া, পদ; খুরা, ক্ষুরা। হাতল। ঘাড়ি।

বিছানা [৭৯], শয্যা, শেজ, শয়ন; সুখশয্যা, সুখশয়ন। তোশক; গদি, জাজিম। তল্পি, তল্প, তল্পিতল্পা। বালিশ, উপাধান, উপধান, উপবর্হ, উচ্ছীশক, মস্তকাধান, গণ্ডু, উপধানীয়, শিথান; তাকিয়া, গ্রিদা, গির্দা; কুশন, পিলো; এয়ারপিলো, হাওয়াবালিশ; পাশবালিশ, কোলবালিশ; অসিগণ্ড, গালবালিশ, গণ্ডোপধান।

মশারি, নীশার। বেডকভার [দ্র ৫৬০]; শয্যাচ্ছাদন, শয্যাস্তরণ, বিছানার চাদর।

বিছানা পাতা-, শয্যারচনা-। বিছানা তোলা-।

কাঁথা; লেপ, রজাই [দ্র ৫০৮·২৩], কম্বল।

অয়েলক্লথ, রবারক্লথ।

পাপোশ।

পর্দা [দ্র ৫০৬], কারটেন; পেলমেট।

আলমারি [দ্র ৫৩৯·১৩]। তাক, শেল্ফ, থাক।

তেপায়া, ত্রিপদী।

# ৭ দিক-আপেক্ষিক অবস্থান-সংলগ্নতা

## ১৯৩ দিক

**বি·** দিক, দিশা, দিশ, তরফ; ডিরেকশন। দশদিক, দশদিশ, দশদিগন্ত। দিগ্বিদিক; বিদিক। পাশ, পার্শ্ব, পার্শ্বদেশ [১৯৭]।

অভিমুখ, অভিমুখীনতা, পারিমুখ্য, আভিমুখ্য, প্রতিমুখ।

দিকচক্র, দিঙ্মণ্ডল, চক্রবাল, দিক্চক্রবাল; দিগন্ত [দ্র ২], দিগ্বলয়, হরাইজন; দিগন্তরেখা; ক্ষিতিজ রেখা।

দিক্জ্ঞান, অবস্থানজ্ঞান।

দিগ্দর্শন, দিঙ্‌নির্ণয়; দিগ্দর্শী; দিঙ্‌নির্ণয়যন্ত্র, দিগ্দর্শনযন্ত্র, কম্পাস। হাল, হাইল, কর্ণ; রাডার; স্টিয়ারিং হুইল; হ্যান্ডেল।

দিগ্ভ্রম, দিক্‌ভুল(ক)।

দিগঙ্গনা, দিগ্বধূ, দিগ্বালা, দিগ্বালিকা।

**[পৌরা·]** দিক্‌পাল, দিক্‌পতি [ইন্দ্র; অগ্নি; যম; নিঋর্তি; বরুণ; বায়ু; কুবের; ঈশান (শিব); ব্রহ্ম; অনন্ত (নারায়ণ)]।

দিগ্গজ, দিগ্হস্তী, দিঙ্‌নাগ।

**বিণ·/বি·** উত্তর, উদীচী, উত্তরাশা, নর্থ।

দক্ষিণ, দখিন, অবসব্য, অবাচী, সাউথ।

পূর্ব, পুব, পুরব, প্রাচী [১৮৪·৩], পূর্বাশা, প্রাঙ্, ঐন্দ্র, ইস্ট।

পশ্চিম, প্রতীচী [দ্র ১৮৪·৪], প্রত্যক, বারুণী, অকল্যাণকরী, ওয়েস্ট।

উত্তর-পূর্ব, ঈশানকোণ, প্রাগুদীচী।

উত্তর-পশ্চিম, বায়ুকোণ।

দক্ষিণ-পূর্ব, অগ্নিকোণ।

দক্ষিণ-পশ্চিম, নৈর্ঋতকোণ।
**ঊর্ধ্ব**, উপর [দ্র ১৯৮]।
অধঃ, নিচ [দ্র ২০০]।
ডান, ডাইন, ডাহিন, দক্ষিণ, বামেতর, ডানপাশ, ডানদিক।
বাঁ, বাম, সব্য, বাঁ পাশ, বাঁ দিক।
এদিক, এইদিক, এধার; ওদিক, ওইদিক, ওধার; অন্যদিক, দিগন্তর, ভিন্নদিক। সবদিক, চারধার, চারিধার, চারিদিক, সর্বদিক, দিগ্‌দিগন্ত, চারদিক, চতুর্দিক [দ্র ১৮১], চৌদিক, চৌদিশা, চতুঃপার্শ্ব, চারপাশ, চারিভিত।
এপার, এইপার; ওপার, ওইপার।
**বিণ**· দিগন্তব্যাপী, দিগন্তপ্রসারী।
দিগ্‌ভ্রান্ত, দিশাহীন, বেদিশা, দিশেহারা, দিশাহারা, দিঙ্মূঢ়; লক্ষ্যহীন, বেনিশানা।
উত্তুরে, উত্তরাস্য, উদীচীন, উদীচ্য, উত্তরদিকস্থ।
দক্ষিণা, দখিনা, দোখনো, দক্ষিণী, দক্ষিণে, দক্ষিণাস্য।
পুবাল, পুবালি, পুবে, পূর্বাশা, প্রাচ্য। পুরবৈয়াঁ, পূর্বী। প্রাঙ্মুখ।
পশ্চিমা, পশ্চিমে, পশ্চিমী, পাশ্চাত্য, পাশ্চাত্ত্য, প্রতীচ্য।
**ক্রি-বিণ**· দিকে, অভিমুখে, প্রতি, পানে।
ডাইনে, ডানে, দক্ষিণে, ডানপাশে। বামে, বাঁয়ে, বাঁপাশে।
এমুখো, এইদিকে, এদিকে, এপাশে।
ওমুখো, ওইদিকে, ওদিকে, ওপাশে।
একদিকে, একধা, একাভিমুখী, একমুখী। নানাদিকে, সবদিকে, চতুর্দিকে, চারিদিকে।
অনুবাত। প্রতিবাত। অভিকেন্দ্র, কেন্দ্রাতিগ; কেন্দ্রবিমুখ।
**বিণ**· অনুদৈর্ঘ্য। অনুপ্রস্থ। অনুভূমিক, আনুভূমিক। অনুলম্ব, লম্ব, ভূমিলম্ব, আলম্ব [দ্র ২০১]।
বাঁহাতি, বেঁয়ে, বেঁয়ো, বাঁইয়া, ন্যাটা। সব্য, সব্যসাচী।
অভিমুখী, মুখী, প্রতিমুখী, পারিমুখিক।

## ১৯৪ সম্মুখ

**বি**· সম্মুখ, সামনা, সামনের দিক, সমুখ, মুখ, আগা, আগ, অগ্র, পুরঃ, সমক্ষ, অভিমুখ, প্রতিমুখ, সকাশ। সদর।
পুরোভাগ, অগ্রভাগ।
পুরোভূমি; সামনের সারি; প্রথম সারি।
প্রত্যক্ষতা, সোজাসুজিভাব।
সম্মুখগমন, সামনে যাওয়া- [দ্র ২৯৪]।
**বিণ**· সামনের, সম্মুখের, সম্মুখবর্তী, সম্মুখস্থ, অগ্রবর্তী, পূর্ববর্তী, পুরঃসর, পুরোবর্তী, পুরোগামী [দ্র ২৯৪], সম্মুখীন(হ)।
**ক্রি-বিণ**· আগে আগে, অগ্রে অগ্রে, অগ্রভাগে, সামনাসামনি(হ), মুখোমুখি(হ), মুখের সামনে।
সিধে, সোজা, নাক বরাবর, বরাবর, সোজাসুজি, নাকসোজা, সটান, সরাসরি।
**অব্য**· সামনে, সম্মুখে, সমীপে, অগ্রে, আগে, পুরোভাগে, পুরতঃ, প্রাক্।

## ১৯৫ পিছন

**বি**· পিছন, পেছন, পিছ, পশ্চাৎ, পাছ, নাছ, পাছু, পৃষ্ঠ, পিঠ, পর, অনু; ব্যাক, ব্যাকসাইড; মফস্বল। পশ্চাদ্‌ভূমি, পেছনের জায়গা।
**বিণ**· পিছনের, পেছনের, পশ্চাদ্‌বর্তী, পিছনস্থ, অনুবর্তী [দ্র ২৯৫], পরবর্তী, পশ্চাদ্‌গামী [দ্র ২৯৫]।
**ক্রি-বিণ**· পিছনে পিছনে, পিছন পিছন, পেছন পেছন, পিছু পিছু, পরে পরে, পাছ পাছ, পিছে পিছে।
**অব্য**· পিছনে, পশ্চাতে, পরে, পাছে, শেষে, পিছু।

## ১৯৬ মধ্য

**বি**· মধ্য, মাঝ, মাঝখান, ভিতর, অভ্যন্তর [দ্র ৫১৪], অন্তঃ, মাঝার, মধ্যদেশ, মধ্যভাগ, মধ্যস্থল, মধ্যপ্রদেশ।
মধ্যবিন্দু, কেন্দ্র। ভারকেন্দ্র, ভরকেন্দ্র। মধ্যরেখা, অক্ষ; মধ্যমা; বিষুব, বিষুবরেখা; মধ্যচ্ছদা।
সমদ্বিখণ্ডন।
মধ্যবর্তিতা [দ্র ৬৬৭]।
**বিণ**· মধ্যবর্তী, মধ্যস্থিত, মধ্যগত, মধ্যস্থ, মাঝামাঝি, মাঝের, মধ্যগ; কেন্দ্রস্থ, কেন্দ্রগত, কেন্দ্রিত, কেন্দ্রীভূত, কেন্দ্রীয়, কৈন্দ্রিক। অন্তর্গত [দ্র ৫১৪]।
অন্তর্বাহ, অন্তর্বাহী।
সমদূরবর্তী। সমদ্বিখণ্ডক।
**অব্য**· মাঝে, মধ্যে, মাঝখানে, মধ্যিখানে, মাঝারে। ভিতরে ভিতরে [দ্র ৫১৭]।

## ১৯৭ প্রান্ত

**বি**· প্রান্ত, পাশ [১৯৩], পার্শ্ব, পার্শ্বদেশ; ধার, কিনারা, কিনার, কানা, কোনা, কোটি, কাষ্ঠা, পার; সীমানা, শেষসীমা, সীমারেখা, সীমা [৪৬১], প্রান্ত, শেষ; চতুঃসীমা, চতুরন্ত, চৌহদ্দি, পরিসীমা, সরহদ্দ, বাউন্ডারি, বর্ডার, তায়দাদ; পরিলেখ, পরিধি, ব্যাপ্তি, রেঞ্জ, পাল্লা। কূলকিনারা। সীমানাচিহ্ন।
আল, আইল, আলবাঁধ [৫১৩]। হাতা, এলাকা, জুরিসডিকশন।
দুইদিক, দুদিক, দুধার, উভয়পার্শ্ব।
বেড়, বেষ্টন(ক) [দ্র ৫১৩]। দিগন্ত [দ্র ২, ১৯৩]।
সীমান্ত, প্রত্যন্তদেশ।
**বিণ**· ধারের, পাশের, প্রান্তস্থ, পার্শ্বস্থ, প্রান্তস্থিত, প্রান্তবর্তী, প্রান্তিক, সীমান্তবর্তী, প্রত্যন্ত।
সীমাযুক্ত, সীমিত, সসীম; সীমাবদ্ধ [৪৬১]।
**অব্য**· প্রান্তে, কোণে, এককোণে, একধারে, একপাশে, পাশে।
দুইধারে, দুধারে, দুইপাশে, দুপাশে, দোধারি।

## ১৯৮ উপর

**বি**· উপর, ওপর, ঊর্ধ্ব; চূড়া, চুড়ো, শীর্ষ, আগা, উপরিভাগ, অগ্র, শিখর, শিখা, অগ্রভাগ, ঊর্ধ্বভাগ, শীর্ষস্থান, শীর্ষদেশ, শিরোদেশ, শিরোভাগ; শৃঙ্গ, কূট, টুঙি, ভৃগু, শির, শিখণ্ড, শিয়র, শিথান, শেখর; টঙ, মগডাল, শৃঙ্গডাল। মাথা।

উচ্চতা [দ্র ১৯৯]।
ওপরতলা, উপরতলা।
মিনার, টাওয়ার; গম্বুজ, গুম্বজ। বুরুজ। থাম [৫৩৮], খুঁটি, পিলার, পোস্ট, খাম্বা, খাম, স্তম্ভ, নান্দীক, লাট; মাস্তুল, মাস্ট।
**বিণ**· ওপরের, উপরের, উপরিস্থিত, উপরিস্থ, ঊর্ধ্বস্থ, শিখরস্থিত, অগ্রস্থ, অগ্রস্থিত; শীর্ষস্থানীয়; উঁচু [দ্র ১৯৯]।
**অব্য**· অগ্রে, উপরে, ওপরে, শীর্ষে, আগায়, অগ্রভাগে, ডগায়, মাথায়।

## ১৯৯ উচ্চতা
**বি**· উচ্চতা, দৈর্ঘ্য, লম্বাই, খাড়াই, উচাই, ঔচ্চ্য, ঔন্নত্য, তুঙ্গিমা, উচ্ছ্রয়, উচ্ছ্রায়, উন্নতি, উত্থান, উন্নমন; উঁচু, ওপর [দ্র ১৯৮]। চড়াই।
**বিণ**· উঁচু [৪৬৮], উচ্চ, উত্তুঙ্গ, উন্নত, তুঙ্গ, তুঙ্গী, সুউচ্চ, অত্যুচ্চ, সমুন্নত, সুতুঙ্গ, সুদীর্ঘ, প্রোন্নত, প্রোচ্চ, পীনোন্নত; আকাশছোঁয়া [২], গগনচুম্বী, গগনস্পর্শী, গগনচুম্বিত, অলকস্পর্শী, আকাশচুম্বী, অভ্রভেদী, অভ্রংলিহ, স্কাইস্ক্র্যাপার।
লম্বা, দীর্ঘ, দিঘল; ঢেঙা, দীর্ঘদেহী, দীর্ঘকায়; লম্বাটে, লম্বাপানা, অহ্রস্ব, অনত। তালগাছ।
ঊর্ধ্বগামী [৩০৬], ঊর্ধ্বমুখী, উচ্ছ্রায়ী।
সোজা, খাড়া, উল্লম্ব, ওলন, ঋজু, ভারটিকাল।
উচ্চস্থ, উচ্চস্থিত।
আজানুলম্বিত, আজানু। আগুল্ফ।
**ক্রি-বিণ**· লম্বালম্বি, অনুদৈর্ঘ্য, খাড়াখাড়ি।

## ২০০ নিচ
**বি**· নিচ, নিম্ন, অধঃ, অনুচ্চ, নিম্নতা। নামা [দ্র ৩০৭]।
নিম্নাংশ, অধোভাগ, অধোদেশ, নিম্নদেশ, পাদদেশ, পদাসন, পাদপীঠ, তলদেশ [৪৬০], তলা, তল, অতল। ক্রমনিম্নতা, ঢালুত্ব, ঢল, ঢাল, গড়ান, নাবাল, উৎরাই; ক্রমনিম্নভূমি; নিম্নাঞ্চল।
**বিণ**· নিচু [৪৬০]। নিম্ন, অবচ, অবনত, অনুন্নত, অতুঙ্গ।
নিচের, নিম্নস্থ, অধস্থ, নিম্নস্থিত, তলস্থ, তলস্থিত; অবলুণ্ঠিত, ভূলুণ্ঠিত। তলানি।
অধঃস্থিত; গভীর [দ্র ৪৬০]।
গড়ানে, ঢালু, ক্রমনিম্ন।
**অব্য**· নিচে, নিম্নে, তলায়; তলে, অতলে।

## ২০১ ঝোলানো
**বি**· ঝোলানো-, ঝুলিয়ে দেওয়া-, লম্বন, আলম্বন, প্রলম্বন, বিলম্বন, দোলন [দ্র ২৮৬]; টাঙানো-, লটকানো-; ঝোলা-, ঝুলন, দোলা- [২৮৬]। চ্যাংদোলা(ক)।
দোলনা [৭৫৬], ঝুলনা, ঝুলা। শিকা, শিকে। বাঁক।
লম্ব, আলম্ব।
**বিণ**· ঝুলন্ত, লম্বিত, প্রলম্বিত, উদ্বদ্ধ, আলম্বিত, বিলম্বিত; দোলায়মান [২৮৬]; আলম্বী, লম্বমান, বিলম্বমান।
গলায়ঝোলানো-, গললগ্ন, গললগ্নীকৃত।

## ২০২ হেলানো
**বি**· হেলানো-, হেলা-, হেলন, হেলে পড়া-, কাত(হ), আড়, এড়ো, ঝোঁকা-, ঝুঁকা, ঝোঁকানো-, নোয়া-, নুয়ে পড়া-, নোয়ানো-; ন্যুব্জতা; টাল, টালন, টলন।
ঢলন, ঢলতা, ঢলা-, ঢলে পড়া-, ঢলানো-, ঢলকানো-।
**বিণ**· বাঁকা [দ্র ৪৭৩], তির্যক, তেরছা, টেড়া, এড়ো; একপেশে, একটেরে। ন্যুব্জ।

## ২০৩ দূরত্ব
**বি**· দূরত্ব, দূর, দূরতা, ব্যবধান, অসন্নিধান, অসন্নিকর্ষ, অন্তর, দূরান্তর, ফারাক, ফাঁক, তফাত, পাল্লা; দূরান্ত, দূরদূরান্ত। দূরবর্তিতা। বিপ্রকর্ষ।
দূরের পথ, দূরপথ, অনেকদূরের পথ; ঘুরপথ।
সমদূরত্ব, সমান্তর।
**বিণ**· দূর, দূরের, দূরস্থিত, দূরস্থ, দূরবর্তী, সুদূর, অনিকট, অসন্নিহিত, অসন্নিকৃষ্ট, বিদূর; প্রত্যন্ত [দ্র ৪৬১], অনাসন্ন।
দুস্তর [দ্র ৩১৬], দুরতিক্রম, দুরত্যয়।
সমান্তরাল।
**ক্রি-বিণ**· দূরে দূরে, তফাতে তফাতে। ঘুরপথে। সাতসমুদ্র তেরো নদীর পারে। দূরে, ব্যবধানে, তফাতে।

## ২০৪ নৈকট্য
**বি**· নৈকট্য, নিকটতা, নিকটত্ব, সন্নিধান, সান্নিধ্য, নিকটবর্তিতা, অদূরবর্তিতা, সামীপ্য, সন্নিধি, সন্নিকট, অনন্তরত্ব, অব্যবধান, প্রত্যাসত্তি, আনন্তর্য, সন্নিকর্ষ, সকাশ, সদন, সন্নিকর্ষণ; অদূর, উপকণ্ঠ, সমীপ, উপান্ত, আশপাশ; নাগাল, অধিগম্যতা, পৌঁছ। ত্রিসীমানা, ত্রিসীমা; পায়ে হাঁটা দূরত্ব, হাঁটা দূরত্ব, হাঁটাপথ।
**বিণ**· নিকটবর্তী, অদূরবর্তী, অদূরস্থ, নিকটস্থ, অদূরস্থিত, সন্নিকটস্থ, সমীপবর্তী, সমীপস্থ, সন্নিকৃষ্ট, উপস্থ, অন্তিক।
উপসদ, উপসন্ন।
নিকট, কাছ, সংকাশ, কাছে, কাছবরাবর, অনতিদূর, অবিদূর, কাছাকাছি, সমর্যাদ, অত্যন্তিক, নৈকটিক। পাশাপাশি, পার্শ্ববর্তী; অব্যবহিত।
সংলগ্ন [দ্র ২০৫], সন্নিহিত, গায়ে লাগা।
ঠাস, ঘিচিঘিচি, ঘিঞ্জি, গিজ্জি, ঘেঁষাঘেঁষি; ঠাসাঠাসি, লাগালাগি।
**ক্রি-বিণ**· কাছে কাছে, সঙ্গে সঙ্গে; পায়ে পায়ে; গায়ে গায়ে।
**অব্য**· কাছে, অদূরে, নিকটে, সমীপে [১৯৪]।
সন্নিকটে, কাছেপিঠে, সকাশে, আশেপাশে।

## ২০৫ সংলগ্নতা
**বি**· সংলগ্নতা, সংযোগ, সংযুক্তি, যোগ, জোড়, সংলিপ্ততা, সংলেপ, সক্তি, পৃক্তি, সন্ধি, সংসক্তি, অঙ্গাঙ্গিতা, সংশ্লেষ; সংস্পর্শ, সংস্রব, সম্বন্ধ, সম্পর্ক [দ্র ২৫৩]; অন্বয়, সমন্বয়, মিলন; আসক্তি; সংহতি, সরোকার।
অবিচ্ছেদ, অব্যবধান, নৈকট্য [দ্র ২০৪], সন্নিহিতি, সন্নিধান, সন্নিকট, সামীপ্য।

আঁটা-, সাঁটানো-, আটকানো-, লেপটানো-, লেপটে থাকা-, লাগানো-, আঁকড়ানো-; জোড়া-, জোড়লাগানো- [দ্র ৩৬৩]; যোজন, সংযোজন, সংযোজনা, যোগসাধন(ক)।

সেতু, ব্রিজ, সাঁকো, পুল, পোল, সংক্রম; কালভার্ট, কালবুদ।

**বিণ**· সংলগ্ন [২০৪], যুক্ত, সংযুক্ত, সন্নিহিত, লিপ্ত, সংলিপ্ত, শ্লিষ্ট, পৃক্ত, সম্পৃক্ত, সংশ্লিষ্ট, সংসক্ত, সক্ত; লাগা-, লাগোয়া-, লাগাও, জোড়া; জড়িত, বিজড়িত, লগ্ন, উপসৃষ্ট, নির্ভিন্ন, ব্যসক্ত, বিলগ্ন, অবলগ্ন, অনুবদ্ধ, অনুস্থূত, সমাবিদ্ধ, প্রযুত, নিষক্ত; সমন্বিত, বিশিষ্ট, সংবলিত; একত্রীকৃত, একত্র, একাকার; ঘনিষ্ঠ; অচ্ছেদ্য; লপটানো-।

নিকট, কাছে, নিকটস্থ [দ্র ২০৪]।

অন্বিত, সম্পর্কিত [দ্র ২৫৩], সম্পর্কযুক্ত, সম্বন্ধীয়, সম্মেলিত, সংযোজিত, অবিযুক্ত, অভিনদ্ধ।

গা ঘেঁষা; সঙ্গের, ঘেঁষা, অঙ্গাঙ্গি, আসন্নিক।

**ক্রি-বিণ**· লাগালাগি, ঘেঁষাঘেঁষি, গায়ে গায়ে।

### ২০৬ অসংলগ্নতা

**বি**· অসংলগ্নতা, বিচ্ছিন্নতা, অসংযোগ, অসংস্রব, অসংসক্তি, বিভেদ, বিশ্লেষ, বিচ্ছেদ, বিযুক্তি, অসম্পৃক্তি, অসংহতি; তফাত, পার্থক্য, ফারাক, ফাঁক; ব্যবধান, দূরত্ব [দ্র ২০৩]।

পৃথক্করণ, পৃথক্‌করণ, বিশ্লেষণ, বিযুক্তকরণ, বিভেদন, ছাড়ানো-।

**বিণ**· অসংলগ্ন, আলাদা, পৃথক, আলগা, অযুক্ত, বিযুক্ত, বিচ্ছিন্ন, অসংযুক্ত, বিশ্লিষ্ট, অনন্বিত, ভিন্ন, অসংশ্লিষ্ট, অযুগ্ম, অলগ্ন, অস্পর্শ, বিযুত, অলিপ্ত, খণ্ডা, অসংসৃষ্ট, অসম্বন্ধ, অসংসক্ত, অসম্পর্কিত, সংযোগহীন, অযুগ্ম, অমিলিত, বেজোড়; বিভক্ত, ছিন্ন, বিপ্রযুক্ত, মুক্ত, বিমুক্ত; বিশ্লেষিত; দূর [দ্র ২০৩]।

অসমবায়ী, অসংহত।

নিঃসন্ধি, সন্ধিরহিত, বিজোড়, জোড়হীন।

অবলম্বহীন, অনালম্ব, নিরালম্ব [২৭২], নিরবলম্ব, শূন্যস্থিত; ত্রিশঙ্কু।

ফাঁক ফাঁক, সান্তর, সান্তরাল।

**ক্রি-বিণ**· ছাড়াছাড়া, আলগা-আলগা; তফাতে; ঠাঁইঠাঁই।

### ২০৭ উলটো

**বি**· উলটানো-, উলটে দেওয়া-, ওলটানো-, উলট; উলটো পালটা; উপুড়(ক), উবুড়(ক)।

বৈপরীত্য [দ্র ২৬১, ২৫৯], প্রতিলোম।

উজানি, উজানো-, উজিয়ে যাওয়া-।

**বিণ**· উলটো, পালটা, বিপরীত; প্রতীপ, বিপ্রতীপ; অধঃশিরা, উর্ধ্বমূল অধঃশাখা।

বিপরীতমুখী; উজান।

অনুস্তান।

বেতর, বিষম।

## ৮ মন-মনোভাব-মানসিকতা

### ২০৮ মন

**বি**· মন, চিত্ত, হৃদয়, অন্তর, মানস, হৃদি, হৃৎ, মর্ম, মর্মস্থল, আঁত, হিয়া, দিল, আশয়, পরান, অন্তঃকরণ; অন্তরাত্মা, অন্তরিন্দ্রিয়, অন্তস্তল; ধীন্দ্রিয়, স্বান্ত; চিত্তক্ষেত্র, চিত্তপট, হৃদিপট; চিত্তগুহা; হৃদয়তন্ত্রী, হৃদয়গ্রন্থি; হৃদাকাশ, হৃদাসন, হৃদয়পট, হৃদয়কন্দর, হৃদয়পিঞ্জর; হৃদয়মন্দির, মনোমন্দির।

মানসলোক, মনোরাজ্য, মনোজগৎ, অন্তর্জগৎ; ভাবজগৎ, কল্পলোক, কল্পজগৎ [দ্র ১২৫]।

বিবেক; বিবেকবুদ্ধি।

মানসিকতা, মনোভাব, মনোভাবনা, মনোবৃত্তি, চিত্তবৃত্তি, হৃদয়বৃত্তি, মানসতা, চিত্তাভোগ; দৃষ্টিভঙ্গি; মতি, মতিগতি; ধ্যানধারণা, ধারণা, চিন্তাভাবনা [৩৬৯], ধ্যানজ্ঞান; ধ্রুববিশ্বাস, দৃঢ়বিশ্বাস; প্রবণতা [দ্র ৬০৬]। বিশ্বাস [দ্র ৫৪৯]।

অন্তরের সৌন্দর্য, অন্তর্মাধুর্য, মানসিক ঐশ্বর্য, অন্তরসম্পদ।

অবচেতন মন।

মনোবিজ্ঞান, সাইকোলজি; মনস্তত্ত্ব; চিত্তজ্ঞতা, মনঃসমীক্ষণ।

**বিণ**· মানসিক, মনোগত, আন্তর, মানস; মনস্থ, হৃদ্‌গত, হৃদয়গত, মর্মস্থ, অন্তরস্থ, আত্মভব, হৃদয়স্থ, হৃদয়জ; চৈত্ত, চৈত্তিক।

আন্তরিক, হৃদ্য, হার্দ্য, হার্দিক; হৃদ্যতাপূর্ণ, আন্তরিকতাপূর্ণ।

প্রশস্তচিত্ত, উদারহৃদয় [দ্র ২৩৮]।

**বিণ·/বি**· মনোবিজ্ঞানী, মনস্তাত্ত্বিক, মনঃসমীক্ষক, সাইকলজিস্ট, সাইকিয়াট্রিস্ট।

চিত্তবিদ, আশয়জ্ঞ, চিত্তজ্ঞ, অন্তরজ্ঞ।

### ২০৯ স্বভাব

**বি**· স্বভাব, আত্মভাব, প্রকৃতি, ধর্ম, গুণ, চরিত্র, ধাত, চারিত্র্য, স্বরূপ, স্বধর্ম, স্বভাবধর্ম, স্বরূপত্ব, স্বরূপতা; নিজমূর্তি, স্বমূর্তি।

মতি, মরজি, মেজাজ।

অভ্যাস, আদত, ধাতু; প্রবৃত্তি। প্রবণতা [দ্র ৬০৬]।

অঙ্গস্বভাব; প্রকৃতিগত প্রবৃত্তি, স্বভাবপ্রেরণা; সহজক্রিয়া।

স্বভাবচরিত্র, রীতিনীতি, হালচাল, ধরনধারণ, চালচলন, ব্যবহার, হাবভাব, ভাবভঙ্গি, রকমসকম, স্বভাবপ্রকৃতি, রীতিচরিত্র, আচরণ [দ্র ২১০]।

লোকচরিত্র, মানবচরিত্র, মানুষের মন, মানবপ্রকৃতি, মনুষ্যচরিত্র; লোকব্যবহার।

আচার, রীতি, ধারা, দস্তুর, শীল। ঝোঁক [দ্র ৬০৬]।

নেশা [দ্র ৫৬০]।

ধর্ম; বয়সের ধর্ম, বয়োধর্ম; কালধর্ম, যুগধর্ম, কালপ্রভাব।

শৈলী, ভঙ্গি, স্টাইল; ফ্যাশন।

রিপু, ষড়রিপু [কাম; ক্রোধ; লোভ; মোহ; মদ; মাৎসর্য]।

নৈতিকচরিত্র, নৈতিকতা [দ্র ৫৫২]।

স্বভাবগুণ, চরিত্রগুণ, স্বভাবসৌন্দর্য; ভালো অভ্যাস; সুস্বভাব।

কদভ্যাস, বদভ্যাস, মন্দ অভ্যাস, কুঅভ্যাস, স্বভাবদোষ, চরিত্রদোষ। মুদ্রাদোষ।

**বিণ·** স্বভাবগত, প্রকৃতিগত, চারিত্রিক, চরিত্রগত, স্বভাবজ, স্বভাবজাত, সহজাত, স্বভাবসিদ্ধ, স্বভাবসুলভ, স্বভাবসংগত, স্বভাবী, স্বভাবসম্মত, ধাতসহ, গা সহা, প্রকৃতিসিদ্ধ।

মজ্জাগত, বদ্ধমূল; অভ্যস্ত [দ্র ৩৩৬], ধাতস্থ, চিরাভ্যস্ত।

স্বাভাবিক, প্রাকৃতিক; সাহজিক।

সাংসিদ্ধিক, স্বাভাব্য।

স্বতঃস্ফূর্ত, স্বতঃপ্রবৃত্ত।

**ক্রি-বিণ·** স্বভাবত; অভ্যাসমাফিক, স্বভাববশত, অভ্যাসবশত, স্বভাবগুণে, স্বাভাবিকভাবে, প্রকৃতিবশে; স্বভাবে, সহজে; আপনা আপনি।

মনেপ্রাণে, মজ্জায় মজ্জায়, শিরায় শিরায়।

## ২১০ আচারব্যবহার

**বি·** আচারব্যবহার, ব্যবহার, আচরণ, চালচলন, আচার আচরণ, আচার, ধরনধারণ, ব্যাপারস্যাপার, রীতিনীতি [২০৯], আদবকায়দা [দ্র ৬০৯]।

ভাবভঙ্গি, ভাব, হাবভাব, ভাবসাব, ভাবগতিক, রকম, রকমসকম, ধরন, গতিপ্রকৃতি, গতিক, পনা।

লাস্য, লাস, ছলাকলা, হাব; বিলাসভঙ্গি; ব্যালোল, বিলোল; ঠার, ঠারঠুর; ঠমক, ঠাঁট, ঠসক; রঙ্গ, রঙ্গভঙ্গ; লীলা, লীলাখেলা; ঢঙ; গুমর।

ধিঙ্গিপনা।

রীতিনীতি, প্রথা [দ্র ৬০৯], দেশাচার।

আকারইঙ্গিত, ইঙ্গিত [দ্র ৩৮৫]।

অভিব্যক্তি, অভিব্যঞ্জন, প্রকাশ; বহিঃপ্রকাশ; এক্সপ্রেশন।

সদাচার, সদাচরণ [দ্র ৬০৭]।

কদাচার, কদাচরণ [দ্র ৬০৮]।

**বিণ·** লাস্যময়ী। লীলাচঞ্চল, লীলাময়ী, লীলাবতী। ঢঙী। ধিঙ্গি।

## ২১১ অন্তর্দৃষ্টি

**বি·** অন্তর্দৃষ্টি, অন্তর্দর্শন, অন্তরাবলোকন; আত্মদৃষ্টি, আত্মদর্শন, আত্মদর্শিতা।

মানসচক্ষু, মনোনেত্র, মনশ্চক্ষু, মানসনেত্র। দিব্যদৃষ্টি।

আত্মসমীক্ষণ, আত্মসমীক্ষা [৬৩৪], আত্মানুসন্ধান, আত্মচিন্তা, আত্মান্বেষণ, আত্মপরীক্ষণ, আত্মপরীক্ষা।

আত্মজ্ঞান [৩৯০], আত্মতত্ত্ব; আত্মবুদ্ধি; আত্মজ্ঞতা, আত্মবেদিতা, আত্মতত্ত্বজ্ঞতা।

অন্তর্মুখিতা।

**বিণ·/বি·** আত্মদ্রষ্টা, আত্মদর্শী, আত্মজ্ঞানী, আত্মবিদ, আত্মজ্ঞ, আত্মদর্শক, আত্মতত্ত্বজ্ঞ, আত্মবেদী, আত্মধী; আত্মান্বেষী, আত্মানুসন্ধানী।

অন্তর্মুখ, অন্তর্মুখী; অন্তর্বাহী।

## ২১২ অভিলাষ

**বি·** অভিলাষ(ক), আশা(ক, দে) [১৫১], আকাঙ্ক্ষা(ক), ইচ্ছা(ক) [৩৮৯], অভিপ্রায়(ক), বাসনা(ক), কামনা(ক), বাঞ্ছা(ক), স্পৃহা, আশ, ঈপ্সা, অভীপ্সা, ইষ্টি, কাঙ্ক্ষা, ঈহা, ঈহিত, অভিরুচি, আশংসন, আশংসা, বাঞ্ছন, উমেদ, এষণা, এষা, আশয়, ইরাদা; প্রার্থনা(ক), চাওয়া- [দ্র ৭১০]।

মনোবাঞ্ছা, মনোবাসনা, মনস্কামনা, মনোভীষ্ট, মনের সাধ, মনোগত ইচ্ছা, হৃদয়বাসনা, মনোরথ; মনোভাব, উদ্দেশ্য, মতলব [দ্র ৩৮৯]। ইষ্টার্থ, তর্ষ, তর্ষণ। চিরবাসনা, চিরাকাঙ্ক্ষা, চিরাভিলাষ।

প্রত্যাশা(ক), আকুলতা, হাপিত্যেশ; ব্যগ্রতা, ব্যাকুলতা, ঔৎসুক্য; তৃষ্ণা; উমেদারি(ক)।

সাধ(ক), শখ(ক); আগ্রহ, উৎসাহ; প্রবৃত্তি; মনসরা-।

ঝোঁক [দ্র ৬০৬]। প্রতীক্ষা [দ্র ১৫১]।

মতামত [দ্র ৩৮৯]।

ফলাকাঙ্ক্ষা।

লোভ, লিপ্সা, লালসা [দ্র ৭১২]।

মনে করা-, মনকরা-, সংকল্প(ক) [দ্র ২৮৪]।

জীবনের সাধ, জন্মের সাধ।

আশাপাশ, আশাবন্ধ, আশার বাঁধন। আশাতরু, আশালতা।

উচ্চাশা, উচ্চাভিলাষ, উচ্চাকাঙ্ক্ষা।

সুবাসনা, সদ্‌বাসনা।

দুরাশা, দুরাকাঙ্ক্ষা, দুরাগ্রহ; আকাশকুসুম; দিবাস্বপ্ন; তাসের ঘর।

অন্তিম ইচ্ছা, শেষ ইচ্ছা।

ইচ্ছাপত্র, উইল, ওয়ারিসাত; অছিয়তনামা; এফিডেবিট।

আশাপূরণ(ক), ইচ্ছাপূরণ(ক), আশাপূর্ণ(হ), সাধমেটা-, শখমেটা-, বাঞ্ছাপূরণ, মনোবাঞ্ছাপূর্ণ হওয়া-।

এষণীয়তা।

**বিণ·** কাঙ্ক্ষিত, প্রত্যাশিত, ইচ্ছিত, আকাঙ্ক্ষিত [৭১০], অভিলষিত, ঈপ্সিত, অভীপ্সিত, বাঞ্ছিত, অভীষ্ট, অভিপ্রেত, উদ্দিষ্ট, প্রার্থিত, অন্বিষ্ট, আশংসিত, চিকীর্ষিত, তর্ষিত, অভিসংহিত, রুচিত; সংকল্পিত, মনস্থ।

আশানুরূপ, আশানুযায়ী, উদ্দেশ্যানুরূপ, অভিপ্রায়ানুযায়ী, ইচ্ছানুরূপ, ইচ্ছানুসার, ইচ্ছানুগ।

কামনীয়, বাসনীয়, এষণীয়, ইচ্ছনীয়, অভিলষণীয়, ঈপ্সনীয়, স্পৃহণীয়, বাঞ্ছনীয়, কাঙ্ক্ষণীয়, বাঞ্ছিতব্য, অভিলষিতব্য।

চিরবাঞ্ছিত, চিরপ্রার্থিত, চিরকাঙ্ক্ষিত।

কাম্য, ইষ্ট, এষ্টব্য।

ঐচ্ছিক, ইচ্ছাত্মক, ইচ্ছায়ত্ত, ইচ্ছাধীন, ইচ্ছাবশ: ইচ্ছাজনিত।

সস্পৃহ; সকাম, কামনাযুক্ত, আশাবদ্ধ। আশংসমান।

প্রিয়, মনোমত, প্রেয় [দ্র ২১৫]।

আশাব্যঞ্জক, আশাপ্রদ, আশাজনক, আশাপূর্ণ; উৎসাহব্যঞ্জক, আশাস্পদ; আশাস্য।

আশান্বিত, উৎসাহিত; স্পৃহান্বিত, জাতস্পৃহ।

উৎসুক, ব্যগ্র, আকুল, ব্যাকুল, উৎকণ্ঠ, উদ্‌গ্রীব [দ্র ১৫১], আগ্রহান্বিত, অতীচ্ছ, উদ্গীম।

অভীষ্টদায়ক, কামদ, অভীষ্টপূরক, কামদা, কামপ্রদ; বাঞ্ছাকল্পতরু।

**বিণ**·/**বি**· অভিলাষী, আকাঙ্ক্ষী, ইচ্ছুক, অভীপ্সু, চিকীর্ষু, কম্র, স্পৃহয়ালু, আশংসাকারী, আশংসু, ঈপ্সু, ইচ্ছক, ইচ্ছাবান; ইচ্ছাময়।

প্রার্থী [দ্র ৭১০], প্রত্যাশী, উমেদার, কামী। রাজি [দ্র ২৭৯]।

আকাঙ্ক্ষাকারী, কামনাকারী, বাসনাকারী, বাঞ্ছাকারী; সংকল্পক, প্রতিজ্ঞাকারী [দ্র ২৮৪]। লোভী [দ্র ৭১২]।

বাসনাসর্বস্ব, ইচ্ছাতন্ত্র।

উচ্চাভিলাষী, উচ্চাকাঙ্ক্ষী; ঊর্ধ্বচারী, ঋদ্ধিকামী, উন্নতিকামী, সমৃদ্ধিকামী; ফলান্বেষী।

দুরাকাঙ্ক্ষ, দুরাকাঙ্ক্ষী।

পূর্ণকাম, সিদ্ধকাম [দ্র ৩৪৭], সিদ্ধমনোরথ।

আশাবাদী।

**ক্রি·বিণ**· ইচ্ছামতো, ইচ্ছানুযায়ী, খুশিমতো, মর্জিমাফিক, যদৃচ্ছা, যথেচ্ছ, যাদৃচ্ছিক, যদৃচ্ছাক্রমে; যা প্রাণে চায়, সাধমিটিয়ে, মনের সাধে, আশ মিটিয়ে, মনের সুখে, চুটিয়ে।

এতদুদ্দেশে, এতদুদ্দেশ্য।

## ২১৩ নিরাশা

**বি**· নিরাশা, নৈরাশ্য, নৈরাশ, নৈরাশা, নির্বেদ; হতাশা, হুতাশ, আশাভঙ্গ(হ), নিরাশ(হ, ক), আশাভাঙা-, মোহভঙ্গ(হ), মোহমুক্তি(হ)।

ভরসাহীনতা, অভরসা। অপ্রত্যাশা [দ্র ২১৪]।

নিস্পৃহতা, নিরুৎসাহিতা, নিরাশ্বাস।

দুরাকাঙ্ক্ষা, দুরাশা [দ্র ২১২]।

মিথ্যা আশা, মায়া; অভাবনীয়তা।

সোনার হরিণ, মায়ামৃগ, স্বর্ণমৃগ; আলেয়া; মরীচিকা; আকাশকুসুম; বকাণ্ডপ্রত্যাশা। গাছে কাঁঠাল গোফে তেল। গাছে না উঠতেই এক কাঁদি। অতি ঘরন্তী না পায় ঘর। অরণ্যেরোদন। সে গুড়ে বালি।

মনোবল হারানো-, মন ভেঙে যাওয়া-, মাথায় হাত(দে), হাল ছেড়ে দেওয়া-, বসে পড়া-, পথে বসা-। দীর্ঘশ্বাস(ফেলা-), দীর্ঘনিঃশ্বাস(ফেলা-)। মাথা কোটা-, মাথা ঠোকা-।

নৈরাশ্যবাদ; নৈরাশ্যবাদিতা।

**বিণ**·/**বি**· নিরাশ(হ, ক), হতাশ(ক, হ), আশাহীন, আশাশূন্য, ভগ্নাশা, ভগ্নমনা, মনোহত, আশাভরসাহীন; ভগ্নোদ্যম, ভগ্নোৎসাহ, হতোদ্যম, হতোৎসাহ, হতাশ্বাস, হতাশাগ্রস্ত, উদ্যমহীন, উদ্যমহারা, ভগ্নহৃদয় [দ্র ২২৮], নিরুদ্যম, নিরুৎসাহ, ভগ্নচেষ্ট, নিরুৎসুক, বীতস্পৃহ, নিস্পৃহ [৬১৬], স্পৃহাহীন, বীতরাগ, উপরতস্পৃহ, গতস্পৃহ, বিগতস্পৃহ।

দুরাকাঙ্ক্ষী, দুরাকাঙ্ক্ষ [দ্র ২১২]।

নৈরাশ্যবাদী। কামনাশূন্য, বীতকাম, কামনাহীন, ব্যর্থবাসনা। উচ্চাশাহীন।

**বিণ**· নৈরাশ্যজনক, নৈরাশ্যব্যঞ্জক, নৈরাশ্যসূচক, নিরাশাব্যঞ্জক, হতাশাব্যঞ্জক, হতাশাসূচক।

## ২১৪ অনভিলাষ

**বি**· অনভিলাষ, না চাওয়া-, অনিচ্ছা, অনীহা, অকামনা, নিঃস্পৃহতা, অনীপ্সা; বিতৃষ্ণা [২১৬], অরুচি, অপ্রবৃত্তি, অনাসক্তি, অসাধ, অবাঞ্ছনা, অস্পৃহা, অনভিলাষিতা, অবাসনা, বৈরস্য, অলিপ্সা, নিরাকাঙ্ক্ষা, উদাসিতা, অচিকীর্ষা, অনভিপ্রায়, ঔদাসীন্য [দ্র ৩৪৫], অনাগ্রহ, অপ্রত্যাশা [দ্র ২১৩], অনাকাঙ্ক্ষা, উদাসীনতা, নির্লিপ্ততা, নির্লিপ্তি, ঔদাস্য, উদাসিতা, অনভিভবন; অকাম্যতা, অবাঞ্ছনীয়তা, বিমুখতা।

অপছন্দ [দ্র ২১৬]। নিরাশা [দ্র ২১৩]। অসম্মতি [দ্র ২৮০]।

**বিণ**· অনভিলষিত, অকাম্য, অবাঞ্ছিত, অপ্রত্যাশিত, অনভিপ্রেত, অবাঞ্ছনীয়, অনীপ্সিত, অনভিলষণীয়, অসংকল্পিত, অরত, অনপেক্ষিত, অনৈচ্ছিক, অকাম্য, অভাবনীয়, অসম্ভাবিত; অপ্রার্থিত; অনিচ্ছাকৃত, অস্বেচ্ছাকৃত।

অকাম, নিষ্কাম।

**বিণ**·/**বি**· নিঃস্পৃহ, অনীহ, স্পৃহাহীন, স্পৃহাশূন্য, বিতৃষ্ণ, ইচ্ছাবিহীন, অনভিলাষী, নিরাকাঙ্ক্ষ, কামনাশূন্য, বাসনাহীন, লালসাহীন।

অচিকীর্ষু, অনাগ্রহী, উদাসী, উদাসীন, উদাস, নির্লিপ্ত, নির্লেপ, অনাসক্ত, নিরাসক্ত, অসক্ত, বিমুখ, নিবৃত্ত।

অনিচ্ছু, অনিচ্ছুক, অরাজি, গররাজি, অসম্মত [দ্র ২৮০]।

নির্লোভ [৭১৬], অলিপ্সু, অলোভ, অলুব্ধ, লোভশূন্য।

মোহবর্জিত, নির্মোহ, মোহহীন।

## ২১৫ পছন্দ

**বি**· পছন্দ(ক, হ) [২২৪], পসন্দ, রুচি, অভিরুচি, প্রবৃত্তি, স্পৃহা, ঝোঁক, আসক্তি, প্রবণতা; রোচা-, রোচন, ভালোলাগা-, মনে ধরা-, মনে লাগা-, মনঃপূত হওয়া-, মনকাড়া-, মনটানা-, মন যোগানো-, মন ভোলানো, মনে দাগ কাটা-, চিত্তাকর্ষণ(ক), মনে রেখাপাত(ক); চোখে

লাগা-, চোখে ধরা-, নজর কাড়া-, নজর টানা-, দৃষ্টি আকর্ষণ(ক); মন গলা-, মন গলে যাওয়া-।

মনোনয়ন(ক), নির্বাচন(ক), বাছাই(ক), বাছা-, বাছ, বেছে নেওয়া-, বাছবিচার(ক)। মতামত [দ্র ৩৮৯]।

রুচিভেদ, প্রবৃত্তিভেদ, ভিন্নরুচি। সুরুচি; মার্জিতরুচি; কুরুচি।

**বিণ**· পছন্দসই, পছন্দমাফিক, পছন্দের, ইচ্ছানুরূপ, মনোমত, মনের মতো, মনঃপূত(হ); অভিপ্রেত, আকাঙ্ক্ষিত [দ্র ২১২]। প্রিয়, ফেভারিট।

মনোলোভা, মনোহারী, চিত্তহারী, মনোমোহন, মুনাসিব, মনোজ্ঞ, চিত্তাকর্ষী, চিত্তাকর্ষক।

মনোনীত(ক, হ), নির্বাচিত (ক, হ)।

রুচিকর, রুচ্য, রোচক, রুচক, রোচ্য [৫২৬]; রুচিস্নিগ্ধ, রুচিপূর্ণ।

রুচিসম্পন্ন, রুচিবাগীশ, সুরুচিসম্পন্ন।

কুরুচিকর, কুরুচিপূর্ণ।

## ২১৬ অপছন্দ

**বি**· অপছন্দ(ক, হ), অমনোনয়ন, অনির্বাচন, অরুচি, অপসন্দ, গরপছন্দ, বেপছন্দ, না পসন্দ, না পছন্দ, অপ্রবৃত্তি, অনীহা, অস্পৃহা, অনাসক্তি, বিতৃষ্ণা [২১৪], অনভিলাষ [দ্র ২১৪]; অসন্তুষ্টি, খুঁতখুতানি, খুঁতখুঁত(ক); প্রত্যাখ্যান(ক) [২৮০, ২৬৯, ৭১৬], খারিজ(ক), বাতিল(ক)। বিমুখতা, বৈমুখ্য।

ভালো না লাগা-, মন না ওঠা-, মনে না ধরা-, না রোচা-, মনঃপূত না হওয়া-, মনে না লাগা-, অমনঃপূতি। বিরাগ [দ্র ২২০]। নাকসিঁটকানো-; গা ঘিন ঘিন করা-।

**বিণ**· অপছন্দের, অমনোনীত, অনির্বাচিত, অরুচিকর, অরোচক, অমনঃপূত(হ); অপ্রিয়, অপ্রীতিকর [২২০, ৬১৬], অসন্তোষজনক, মনের মতো নয়, অহৃদ্য।

প্রকৃতিবিরুদ্ধ, স্বভাববিরুদ্ধ।

**বিণ·/বি**· নাক উঁচু, নাক তোলা, উন্নাসিক, খুঁতখুঁতে; অনীহ; বিমুখ।

## ২১৭ দ্বিধা

**বি**· দ্বিধা(ক), দ্বৈধ, দ্বৈধীভাব, কুণ্ঠা, সংকোচ(ক) [২৪৫], ইতস্তত(ক), দোনোমনো(ক), কিন্তু কিন্তু(ক), আমতা আমতা(ক); খটকা, দোদুল্যমানতা, দোটানা, দোটানায় পড়া-, টলা-, দোলাচলতা, দোলাচলচিত্ততা; খুঁতখুঁতে ভাব [দ্র ২১৬]; অব্যবস্থিতচিত্ততা, অস্থিরচিত্ততা; দ্বন্দ্ব, সংশয়, সন্দেহ, অনিশ্চয়তা [দ্র ৩৮২]।

হতভম্বভাব, কিংকর্তব্যবিমূঢ়তা, বিহ্বলতা, থতমত খাওয়া-।

ধাঁধা, হেঁয়ালি।

গুলিয়ে ফেলা-, গোলানো- [৫৬২], তালগোল পাকানো-।

করি কি না করি; তানা-না-না(ক); মতিস্থির না থাকা-, মাথার ঠিক না থাকা-। মুখ ফুটে বলতে না পারা-।

**বিণ·/বি**· দ্বিধাগ্রস্ত, কুণ্ঠিত, বিহ্বল, দোদুল্যমান, দোলায়মান, কুণ্ঠাযুক্ত, সংকুচিত; দোমনা, কুণ্ঠ, অব্যবস্থিতচিত্ত, দোলাচল, টলায়মান, দোলাচলচিত্ত, কুণ্ঠাগ্রস্ত, সংশয়াকুল, সংশয়গ্রস্ত।

কিংকর্তব্যবিমূঢ় [২১৯]; হতবুদ্ধি(হ), হতভম্ব(হ) [২১৯, ৩৭৯]।

কাঁচুমাচু।

## ২১৮ দ্বিধাহীনতা

**বি**· দ্বিধাহীনতা, অসংকোচ, কুণ্ঠাহীনতা, অকুণ্ঠতা, অকুণ্ঠা, অকুণ্ঠচিত্ততা, অকুণ্ঠিতচিত্ততা।

সাবলীলতা, সহজতা, সরলতা।

**বিণ·/বি**· নির্দ্বিধ, অকুণ্ঠ, অকুণ্ঠিত, কুণ্ঠাহীন, নিষ্কুণ্ঠ, অকুণ্ঠিতচিত্ত, বিকুণ্ঠ, দ্বিধাহীন, সংকোচহীন, সংকোচশূন্য, নিঃসংকোচ; অবিচল, অবিচলিত, অচঞ্চল; নির্বিকার।

**ক্রি-বিণ**· নির্দ্বিধায়, অকুণ্ঠে, অকুণ্ঠিতভাবে, অকুণ্ঠিতচিত্তে, অকুণ্ঠিতপ্রাণে, অকুণ্ঠিতমনে, অকুণ্ঠিতহৃদয়ে, অবলীলায়, অসংকোচে [২৪৬], অকপটে [দ্র ৫৪৭]।

স্পষ্টাস্পষ্টি, সাফ; বেমালুম। অম্লানবদনে; অবলীলাক্রমে, অনায়াসে, সহজে, অবহেলে।

গটগট করে; গরগর করে, গরগরিয়ে।

## ২১৯ মুগ্ধতা

**বি**· মুগ্ধতা, মোহ, মায়া, সম্মোহ, মৌগ্ধ্য, বিমুগ্ধতা, বিমূঢ়তা, বিহ্বলতা, অভিভূতি, অভিভব, ঘোর, আবেশ, ভাবাবেশ, ভাববিহ্বলতা, বিমোহ, মোহঘোর, মায়াঘোর, মোহতিমির, নবমীদশা; মোহপাশ, মোহজাল, মোহডোর, মায়াপাশ, মায়াজাল, মায়াডোর। নেশা [দ্র ৫৬০]।

গদগদভাব, বিগলিত ভাব।

সম্মোহন [৩৭২]; মুগ্ধকরণ; মন ভোলানো-, বিমোহন।

**বিণ**· মুগ্ধ(ক), বিমুগ্ধ(ক), মোহিত(ক), বিমোহিত(ক), সম্মোহিত(ক), বিমূঢ়, বিহ্বল, অভিভূত, আত্মহারা, বিভোল, বিভোর, বুঁদ, মশগুল, আবিষ্ট, ভাবাবিষ্ট, ভাববিহ্বল, ভাবোন্মত্ত, অজ্ঞান [দ্র ৫২], মোহগ্রস্ত, মোহপ্রাপ্ত, আচ্ছন্ন, বিক্লব, বিমূঢ়সংজ্ঞ, অঘোর, অচৈতন্য, বিবশ, অচেতন, মোহমুগ্ধ, মোহান্ধ, মোহাবিষ্ট, মোহবদ্ধ, মায়াবদ্ধ, মায়ামুগ্ধ, মায়াচ্ছন্ন, মায়াবিষ্ট। মন্ত্রমুগ্ধ।

কিংকর্তব্যবিমূঢ় [দ্র ২১৭]; হতভম্ব(হ) [২১৭], ভ্যাবাচ্যাকা(খাওয়া-); আক্কেলগুড়ুম(হ)।

মোহময়, মোহন, মোহজনক, মুগ্ধকর, মনোমুগ্ধকর, বিহ্বলকারী, বিবশকারী; মোহময়ী, মোহিনী, বিমোহিনী, সম্মোহিনী। ভুবনমোহন, জগন্মোহন।

কাষ্ঠবৎ, কাঠের মতো।

**ক্রি-বিণ**· মুগ্ধ হয়ে, মুগ্ধচিত্তে; মুগ্ধনয়নে, মুগ্ধচোখে।

## ২২০ বিরূপতা

**বি**· বিরূপতা, বিরক্তি, বিরূপত্ব, বৈরক্ত্য, বিরাগ [২১৬]; অসন্তুষ্টি, অতুষ্টি, বিতুষ্টি, অতৃপ্তি, অসন্তোষ, অপ্রসাদ, অপ্রীতি, অনাহ্লাদ, বেজারভাব; ভার, মনোভার, বিমর্ষতা [দ্র ২২৮]। অখুশি।

ক্ষোভ, আক্ষেপ, খেদ [দ্র ২২৮]।

অস্বস্তি, অস্বাচ্ছন্দ্য [দ্র ৮৫]।

ঘৃণা(ক), ঘেন্না(ক), রীঢ়া; ঘেন্না ধরে যাওয়া-; গা ঘিন ঘিন করা-; গা গুলিয়ে ওঠা-; বমি পাওয়া-।

**বিণ·** বিরূপ(হ), বিরক্ত(ক, হ) [৬৮৮, ৬১৬], বেজার(হ), অসন্তুষ্ট, অতুষ্ট, অতৃপ্ত; অখুশি, অপ্রসন্ন, অপ্রীত, অপরিতুষ্ট, বিতুষ্ট, বিমন, অবিতৃপ্ত, অসক্ত, অপ্রফুল্ল, ক্ষুব্ধ, অনভিভূত, মুখভার [দ্র ২৩০]।

উত্ত্যক্ত(হ, ক), ব্যতিব্যস্ত(হ), তিতিবিরক্ত(হ), বীতশ্রদ্ধ(হ)।

বিরক্তিকর, অপ্রীতিপ্রদ, অরুচিকর, অপ্রীতিকর, বিরক্তিজনক; অতৃপ্তিকর, অসন্তোষজনক; পীড়াদায়ক, সশল্য।

ঘৃণার্হ, ঘৃণ্য, ঘৃণিত; ঘৃণাস্পদ, ঘৃণাযোগ্য, ঘৃণাভাজন। ঘৃণাকর, ঘৃণাজনক।

ঘৃণাকারী, ঘৃণী।

খিটখিটে; বেজার। বিরসবদন, গোমড়ামুখ, ভারমুখ, গোমড়া, গোমড়ামুখো; স্বভাববিরূপ।

বিরাগভাজন, অপ্রিয়, অপ্রিয়ভাজন।

## ২২১ সহনশীলতা

**বি·** সহনশীলতা, সহিষ্ণুতা, সহ্যশক্তি, সহ্যগুণ, সহনীয়তা, ক্ষান্তি।

সহ্য(ক), সহন, সহা-, সওয়া-, প্রসহন, বরদাস্ত(ক), সপাদ, সহানো-, সহ্যকরণ, মর্ষ, সইতে পারা-; স্থৈর্য, স্থৈর্যধৈর্য, ঠর; ধৈর্য [দ্র ৩৪৩]; পরামর্ষ। প্রসার, উদারতা [দ্র ২৩৮]।

মেনে নেওয়া-, মানিয়ে নেওয়া-, হজম করা-, মুখ বুজে সহ্য করা, নীরবে সহ্য করা-, গায়ে না মাখা-, মাথা ঠাণ্ডা রাখা-, নিজেকে সংযত রাখা-, উচ্চবাচ্য না করা-।

সহ্যসীমা, সহ্যমাত্রা। কষ্টসহিষ্ণুতা।

নাই(দে, পা), লাই(দে), আশকারা(দে, পা), প্রশ্রয়(দে, পা), মাথায় তোলা-; আদর [দ্র ৬০৫]; আহ্লাদ(দে); আবদার।

**বিণ·** সহনীয়, সুসহ, সহনোপযোগী।

**বিণ·/বি·** সহনশীল, সহিষ্ণু [২৪০, ৩৪৩], ক্ষান্ত, তৈতিক্ষ, সহনক্ষম, কষ্টসহিষ্ণু, কষ্টসহ। সহ্যকারী; অব্যাকুল, ব্যাকুলতাশূন্য, নিরাকুল, নিরুদ্বেগ; অবিহ্বল, অনভিভূত, অনাকুলিত, অনাকুল, অবিক্লব; অবিতৃষ্ণ; ভাবলেশহীন; প্রশান্ত; সর্বংসহা, সর্বংসহ।

প্রশ্রিত, প্রশ্রয়প্রাপ্ত। ভুক্তভোগী।

নির্ঘৃণ, অঘৃণ, ঘৃণাশূন্য, অঘৃণ্য।

## ২২২ সংযম

**বি·** সংযম, সংযমন, সংবরা-, সংবরণ(ক), দান্তি, প্রয়াম, যমন, যত, উপরতি।

নিবারণ(ক), দমন(ক), প্রশমন [দ্র ৪৫০]; রোধ, সংরোধ, প্রতিসংহার, নিরোধ, নিয়ন্ত্রণ(ক) [৩৪০]; আয়ত্তে আনা-, আয়ত্তি।

রাশ(টানা-), লাগাম(টানা-)। মিতাচার, মিতাচারিতা; ইচ্ছাদমন(ক), ইচ্ছানিবৃত্তি(ক), বাসনাসংযম(ক)।

পরিমিতি [দ্র ৪৪৮], পরিমিততা।

ইন্দ্রিয়জয়, ইন্দ্রিয়সংযম [দ্র ৯৬]। চিত্তসংযম, চিত্তস্থৈর্য।

আত্মদমন(ক), আত্মসংযম(ক), আত্মনিয়ন্ত্রণ(ক), আত্মসংবরণ(ক)।

**বিণ·** সংযত, সুসংযত, সংযমিত; নির্মদ, দমিত, উদ্দান্ত, যমিত; সংরুদ্ধ, নিরুদ্ধ, রুদ্ধ; প্রশমিত(ক), নিয়ন্ত্রিত, নিবৃত্ত(ক), নিবারিত(ক), প্রতিহত(ক); আয়ত্ত(ক), প্রতিসংহৃত।

শান্ত, ধীর, অবিচলিত, স্থির [দ্র ৩৪৩], সুধীর, শিষ্ট, সুশীল, প্রশান্ত, অব্যস্থ।

নিবার্য, নিবারণীয়, দমনীয়।

মিত, পরিমিত [দ্র ৪৪৭]।

**বিণ·/বি·** সংযমী [৯৬], সংযমকারী, কৃতসংযম, সংযমপরায়ণ; দান্ত, যমী, দমী, যতচিত্ত, যমবান; জিতেন্দ্রিয়, সংযতেন্দ্রিয়; শান্তস্বভাব; শমী [২২৪]; অপ্রমত্ত, অমত্ত; নিষ্ঠাবান [দ্র ৩৪৩]; মিতাচারী; অব্যাকুল [দ্র ২২১]।

## ২২৩ অসংযম

**বি·** অসংযম, অনিয়ন্ত্রণ, বাড়াবাড়ি(ক) [৪৫৬, ৪৪৬]; উদ্দামতা, উচ্ছ্বাস [দ্র ২২৬]; অসহিষ্ণুতা, অসংবরণ, অসহন, অধীরতা, ধৈর্যাভাব, অধৈর্য [দ্র ৩৪৫], অস্থিরতা, চঞ্চলতা, ছটফটানি, চুলবুল(ক), চুলবুলানি, ছটফট(ক), উসখুস(ক); আকুলতা, মত্ততা, ব্যাকুলতা, আকুলিবিকুলি।

উচ্ছৃঙ্খলতা [দ্র ৬৭০]; বিশৃঙ্খলতা, বিশৃঙ্খলা [দ্র ৬৭০]; স্বেচ্ছাচার(ক), স্বেচ্ছাচারিতা, যথেচ্ছাচার [দ্র ৫৬৩], অমিতাচার, অমিতচারিতা, অনিয়তাচার, স্বেচ্ছানুবর্তিতা, স্বচ্ছন্দাচার, আত্মপ্রশ্রয়; স্বৈরাচার, স্বৈরতা, স্বৈরিতা।

লাম্পট্য [দ্র ৫৬৩], বারদোষ। ব্যভিচার [৫৬৩], ব্যভিচারিতা।

আত্মবিলাস, ইন্দ্রিয়পরায়ণতা [দ্র ৯৬]।

**বিণ·** অসংযমী, অসংযত, অনিয়ত, অনিয়ন্ত্রিত।

অসহিষ্ণু, অসহনশীল, অসহমান, অধীর, অধৈর্য, আকুল, ব্যাকুল; চঞ্চল, ছটফটে, উসখুসে।

উদ্দাম, বন্ধনহীন; লাগামছাড়া।

উচ্ছৃঙ্খল [দ্র ৬৭০]; বিশৃঙ্খল [দ্র ৬৭০]; স্বেচ্ছাচারী, অমিতাচারী, স্বেচ্ছাবিহারী, যথেচ্ছাচারী, স্বেচ্ছানুবর্তী, স্বেচ্ছারত; স্বৈরাচারী, স্বৈরচারী, স্বৈরী, স্বৈর; স্বৈরিণী।

লম্পট [দ্র ৫৬৩]; ব্যভিচারী, ব্যভিচারকারী; বারমুখো।

মাথাগরম [দ্র ২৩০]। বেপরোয়া; প্রমত্ত।

বাঁধনহারা, অনর্গল, আগলছাড়া, বল্‌গাহীন, মাত্রাজ্ঞানহীন, অপরিমিত।

## ২২৪ আনন্দ

**বি·** আনন্দ(পা, দে, ক, হ), প্রফুল্লতা, প্রসন্নতা, আমোদ(ক), আহ্লাদ, স্ফূর্তি, ফুর্তি(ক, হ), হাসি [দ্র ২২৫], হর্ষ, হরষ, নন্দি, নন্দ, সম্মদ, উল্লাস, হৃষ্টি, হর্ষণ, হরিষ, হ্লাদ, হ্লাদন, উলস, সৌমনস্য, প্রসত্তি, অবিষাদ, সম্প্রসাদ, মদ্র, সংহর্ষ, পুলক, সুখিত্ব।

খুশি(হ, ক), খুশিখুশিভাব, খোশ, খোশমেজাজ, মেজাজ, খুশমেজাজ, চিত্তপ্রসন্নতা, চিত্তবিনোদ, দিলখুশ, মনভালো থাকা-, মেজাজশরিফ, দিলদরিয়া ভাব।

সুখ(পা, দে), সুখানুভূতি, সুখোপলব্ধি, সুখানুভব(ক), সুখস্পর্শ, সমরস, সুখোদয়, সুখোৎপত্তি, সুখবোধ(ক); সুখান্বেষণ, সুখাশা; সুখের মুখ দেখা-; সুখস্মৃতি, সুখস্বপ্ন; সুখসাগর, সুখসিন্ধু, সুখসমুদ্র, আনন্দবাজার, সুখের হাট, সুখশান্তি, সুখস্বাচ্ছন্দ্য, সুখে থাকা-, সুখৈশ্বর্য, শর্ম, সৌহিত্য।

মহানন্দ, পরমানন্দ, মহাসুখ, অপারসুখ, স্বর্গসুখ, তুরীয়ানন্দ, সশরীরে স্বর্গভোগ।

তৃপ্তি(দে, পা), তুষ্টি, সন্তুষ্টি, সন্তোষ, পরিতৃপ্তি, পরিতুষ্টি, পরাতুষ্টি, তোষ, পরিতোষ, তোষণ; স্বাচ্ছন্দ্য, চরিতার্থতা [দ্র ৩৪৭]; নিবৃত্তি, পূর্তি; মনস্তুষ্টি, মনের সাধ মেটানো-; পিপাসামেটা-, আশামেটা-; হৃদয়জুড়ানো-; মনজুড়ানো-; প্রাণজুড়ানো-।

ভালোলাগা-, মনলাগা-, মনবসা-, পছন্দ [দ্র ২১৫]। হৃদয়ানন্দ, প্রাণারাম।

আমোদপ্রমোদ, মজা(ক, হ), প্রমোদ, বিনোদ, মোদ, আমোদ আহ্লাদ, ফুর্তি, হুল্লোড়, ফুর্তিফার্তা, হৈহুল্লোড়, প্রমোদবিলাস, রঙ্গ, রঙতামাশা [দ্র ২২৫]; কেলি, বিহার। সম্ভোগ, উপভোগ(ক), ভোগ [দ্র ৭৩৫]। রভস। আনন্দের দিন [দ্র ১৬১]।

উৎসব, আনন্দোৎসব, সুখোৎসব; পরব।

উচ্ছলতা, উচ্ছ্বাস, উচ্ছ্বসন, আনন্দের উচ্ছ্বাস, সমুচ্ছ্বাস, আনন্দোচ্ছ্বাস, আনন্দস্রোত, খুশির জোয়ার; নেচে ওঠা-; হাততালি দেওয়া-; বগল বাজানো-; আনন্দে ভাসা-; তাই রে নাই রে না। গায়ে পুলক লাগা-।

দৈহিক সুখ, আরাম [দ্র ৮৩], মৌজ।

আত্মতৃপ্তি, আত্মপ্রসাদ, আত্মতুষ্টি; চিত্তপ্রসাদ, তৃপ্তিময়তা।

উদ্বেগহীনতা, অনুদ্বেগ, শান্তি, প্রশান্তি, সুসাম্য, মানসিক শান্তি [৬৮৭]; অবিচলতা, শমগুণ, গাম্ভীর্য [দ্র ২৩৬]।

কৌতুক, রসিকতা [দ্র ২২৫], ঠাট্টা(ক), মস্করা(ক), রগড়।

পঞ্চরঙ্গ, পঞ্চানন্দ, [ভোগানন্দ; ভজনানন্দ; যোগানন্দ; জ্ঞানানন্দ; প্রেমানন্দ]।

আনন্দদান(ক), আনন্দন, আমোদন, প্রমোদন, প্রীণন, বিনোদন [৭৫৬], প্রীতিসম্পাদন, অনুরঞ্জন(ক), মনোরঞ্জন(ক), চিত্তরঞ্জন, সন্তর্পণ, মনভোলানো-, মনমাতানো-, চিত্তবিনোদন(ক); মনযোগানো-, তৃপ্তিসাধন(ক), তৃপ্তিবিধান(ক)। তুষ্টিসাধন(ক), প্রসাদন, যোষণ, আতর্পণ, ভালো লাগানো-, স্নেহন; বিগলিত করা-, মন পাওয়া-।

প্রমোদভবন, প্রমোদাগার, প্রমোদগৃহ, প্রমোদকক্ষ, প্রমোদভূমি, ক্রীড়াভূমি, রঙ্গভূমি, আনন্দভবন, সুখাগার, সুখধাম, আনন্দধাম; কেলিকুঞ্জ, কেলিগৃহ, কেলিভূমি, বিহারালয়; লীলাক্ষেত্র, লীলাভূমি; বিলাসসৌধ, বিলাসভবন, বিলাসগৃহ, বিলাসকক্ষ; সুখবাসর; প্রমোদকানন, প্রমোদউদ্যান, প্রমোদবন, আনন্দকানন, উপবন; লীলাকানন, লীলোদ্যান।

আনন্দধ্বনি, হর্ষধ্বনি, উল্লাসধ্বনি; জয়ধ্বনি, জয়নাদ।

আনন্দাশ্রু [দ্র ২২৯]।

**বিণ·** আনন্দিত(হ), প্রফুল্ল, প্রসন্ন(হ), উল্লসিত(হ), হৃষ্ট, উৎফুল্ল, আহ্লাদিত(হ), হ্লাদিত, আনন্দবিহ্বল, হৃষিত, সংহৃষ্ট, প্রোৎফুল্ল, ফুল্ল, প্রমুদিত, মোদিত, প্রমোদিত, আমোদিত(হ), নন্দিত, সুপ্রসন্ন(হ)।

সহর্ষ [দ্র ২২৫], হর্ষিত, হরষিত ; হর্ষান্বিত।

খুশি, মহাখুশি, মশগুল, মাতোয়ারা; উচ্ছ্বসিত।

অবিষণ্ণ, অবিষাদিত, অক্লিষ্ট, অক্ষোভিত, অক্ষুব্ধ, অক্ষুণ্ণ, অক্ষোভ, অক্ষোভ্য।

সুখী, সুখিত, নিশ্চিন্ত।

হাসিখুশি, আনন্দময়, শর্মী, হৃষ্টচিত্ত; প্রমনা; সদাপ্রসন্ন, সদানন্দ, সদাতৃপ্ত; চিরসুখী।

তুষ্ট(হ, ক), তৃপ্ত(হ, ক), পরিতৃপ্ত(হ, ক), সুপ্রীত, সুচেতা, প্রীত(হ), সন্তুষ্ট(ক, হ), পরিতুষ্ট(ক, হ), তোষিত; প্রীণ, চরিতার্থিত [৭২৬], চরিতার্থ।

বিনোদিত, প্রমোদিত, পুলকিত। ডগমগ [২২৬]।

সানন্দ, আনন্দপূর্ণ, আনন্দঘন; আনন্দময়।

অখেদ, অনুতাপহীন, অখিদ্য, অখিন্ন, অখিদ্যমান, অননুতপ্ত; দুঃখহীন, দুঃখসহ, অদীন, অকাতর; অশোচনীয়, অশোচ্য, অশোচিত, গতশোচন।

আত্মতুষ্ট, আত্মতৃপ্ত। হৃষ্টান্তঃকরণ।

আনন্দদায়ক, আনন্দপ্রদ, আনন্দজনক, আনন্দকর, নন্দন; বিনোদ, বিনোদিয়া, বিনোদী, আমোদক, প্রমোদী, মোদক; সুনন্দ, রঞ্জক, শময়িতা, শর্মদ; সুখদায়ক, সুখদ, সুখদা, সুখাবহ, সুখকর, সুখের, সুখপ্রদ, সুখজনক; তৃপ্তিদায়ক, তৃপ্তিকর; সন্তোষজনক।

প্রিয়, প্রীতিপ্রদ, প্রীতিদ, আতৃপ্য, প্রীতিকর, প্রীতিজনক, সুখময়, তৃপ্তিময়।

আনন্দজাত, আনন্দোদ্ভব।

মজাদার, মজার, মেজাজি; সরস, রসের, রসপূর্ণ।

প্রীয়মাণ।

দুঃখহর, দুঃখহারী, দুঃখাতীত, শোকাতীত।

হাসির [দ্র ২২৫], হর্ষদায়ক, হর্ষকর, হাস্যোদ্দীপক।

নিরুদ্বেগ, উদ্বেগহীন, অনুদ্বিগ্ন, শান্ত, প্রশান্ত [দ্র ২২২]; শমী; নির্ভয় [দ্র ২৩৩]।

আকর্ষণীয়, চিত্তাকর্ষক, লোভনীয়, মনোরম [দ্র ৫২৬]।

**বিণ·/বি·** আমুদে, আমোদী, মোদী, উল্লাসী, রগুড়ে [দ্র ২২৫], রসিক।

খুশিতে ডগমগ; আহ্লাদে আটখানা; আনন্দোদ্ভাসিত, আনন্দোচ্ছল। অশোক; বীতশোক, বিশোক, শোকহীন।

অকৃতশোক; নিবৃত্তশোক, শোকশূন্য, শোকরহিত; গতশোক, বিগতশোক।

আহ্লাদী; আহ্লাদে। সুখভাগী।

শান্তিপ্রিয়; নির্ঝঞ্ঝাট।

**ক্রি-বিণ·** সানন্দে, আনন্দের সঙ্গে, আনন্দে, খুশি হয়ে, উল্লাসে, আনন্দভরে, উল্লাসভরে, সোল্লাস, সোল্লাসে।

মহানন্দে; সুখে; মহাসুখে।

হৃষ্টচিত্তে, প্রফুল্লচিত্তে, প্রফুল্লমনে, খুশিমনে; প্রসন্নচিত্তে, প্রসন্নমনে; বিগলিতচিত্তে, বিগলিতহৃদয়ে, বিগলিত হয়ে।

নিশ্চিন্তে, নিশ্চিন্তমনে, নির্ভাবনায়।

## ২২৫ হাসি

**বি·** হাসি, হাসা-, হাস্য, হাস, হসন; কলহাস্য, কলহাস, হর্ষধ্বনি(ক), হাস্যরোল, হাস্যধ্বনি, হাস্যরব, হাস্যচ্ছটা, হাস্যলহরী, হাসির ঘটা, হাসির ধুম।

অট্টহাসি, অট্টহাস, অট্টহাস্য, অট্টনাদ, অট্টনিনাদ, অট্টরব, অট্টরোল, অট্টট্ট, অট্ট অট্ট; উচ্চহাস্য, অতিহসিত, অতিহাস, প্রহাস, দমফাটা হাসি, হো-হো হাসি, হেসে কুটিপাটি(হ); মুচকি হাসি, মৃদু হাসি, মৃদুহাস, বক্রোষ্ঠিকা; সুহাস; ঠোঁট-টিপে হাসা-, স্মিতহাস্য, স্মিতহাসি; কাষ্ঠহাসি, দেখনহাসি, লোক-দেখানো হাসি। বিকটহাসি, অপহসিত, অবহসিত; দেঁতো হাসি। অন্তর্হাস, গুপ্তহাসি, উদ্বর্ধন; মুখটিপে হাসা-।

হেসে ওঠা-, হেসে ফেলা-, হেসে দেওয়া-। দাঁত বার করা-, দন্তবিকাশ করা-। একগাল হাসি।

শিশুর হাসি, দেয়ালা।

কপট হাসি। ম্লানহাসি। মধুরহাসি, মিষ্টিহাসি।

হর্ষোচ্ছ্বাস, হর্ষোদয়।

কৌতুক [২২৪], পরিহাস, পরিহাস্য, রসিকতা, রঙ্গরসিকতা, রঙ্গরস, হাসিঠাট্টা, হাসিতামাশা, তামাশা, হাসাহাসি(ক), হাস্যপরিহাস; প্রহসন, কমিক, হাস্যকৌতুক, হাস্যালাপ; রঙ্গ, মজা, রঙ্গবিরঙ্গ, রঙ্গিমা, রঙতামাশা, রগড়, আমোদ, রঙঢঙ, রঙ্গভঙ্গ, নর্ম, কেলিমুখ, মশকরা; কৌতুকী, জোক, চুটকি; ক্যারিকেচার, কার্টুন, ব্যঙ্গচিত্র, নকশা, বিদ্রূপ-নকশা; ব্যঙ্গ, বিদ্রূপ, শ্লেষ, কটাক্ষ; ব্যঙ্গবাণী, বিদ্রূপবাক্য, উপহাসবাক্য, ব্যঙ্গোক্তি, ছেকোক্তি, শ্লেষোক্তি।

ঠাট্টা(ক), ইয়ারকি(ক) [৬০৮], ফাজলামি(ক) [২৩৫], ফচকেমি(ক); ভাঁড়ামি(ক), ভাঁড়ামো; ভ্যাঙানো-, নকল করা-; হাসানো-; ভেঁপোমি; প্রগলভতা, বাচালতা [দ্র ১১৪], ছ্যাবলামি(ক)। খুনসুটি(ক), ফষ্টিনষ্টি(ক), ফষ্টি, ফাটকি; বটখেরা, বটকেরা।

জব্দ(ক), বোকা বানানো-, ঠকানো-; বোকা বনা-, ঠকা-, বেকুব বনা-; বদ রসিকতা(ক); এপ্রিলফুল।

দুষ্টামি, দুষ্টুমি, দুষ্টতা, ঢঙ্গতা।

রস [দ্র ৪২৭]; রসবোধ, রসজ্ঞতা, পরিহাসবোধ, রসগ্রাহিতা [দ্র ৪২৭]।

হাসিমুখ, সহাস্যবদন, স্মিতমুখ, স্মিতানন, স্মেরানন, প্রফুল্লবদন।

**বিণ·** সহাস্য, হাসিমাখা, হাসিপূর্ণ, হসিত, হাসিহাসি, হাস্যযুক্ত, সস্মিত, হাস্যোজ্জ্বল, হাস্যদীপ্ত, সহর্ষ, স্মিত, সুস্মিত, সুহাস, স্মের। কুটিপাটি, হেসে কুটিপাটি।

হাসিখুশি; উচ্ছল, উচ্ছ্বসিত; হ্লাদী; হর্ষোৎফুল্ল। সদাহাস্যময়।

সুহাসিনী, শুচিস্মিতা; হাস্যময়ী, হাসিনী।

হাসির, হাস্যকর, সরস, রসালো, হাস্যোদ্রেককারী, প্রাহসনিক, কৌতুকী, হাস্যোদ্দীপক, হাস্যরসাত্মক, মজাদার, মজার, রঙদার, কৌতুকাবহ, কৌতুকপূর্ণ, সকৌতুক, কৌতুকান্বিত, আমোদজনক।

পরিহসনীয়, পরিহাসরমণীয়; ব্যঙ্গাত্মক, বিদ্রূপাত্মক, সোপহাস।

**বিণ·/বি·** হাসিক, হাস্যরসিক, রগুড়ে, আমুদে, কৌতুককারী; ভাঁড়, সং, বিদূষক, নকুলে, নর্মদ, ক্লাউন, জোকার, কমেডিয়ান; হাস্যকৌতুকশিল্পী। কার্টুনিস্ট, ব্যঙ্গচিত্রী, ব্যঙ্গচিত্রশিল্পী।

হাস্যরসিক, রসিক [দ্র ৪২৭], রসিকতাপ্রিয়, পরিহাসরসিক, পরিহাসপ্রিয়, কৌতুকপ্রিয়, কৌতুকপ্রবণ, রঙ্গপ্রিয়, রসপ্রিয়, আমোদপ্রিয়, আমোদী, সুরসিক, রসরাজ, হাসির রাজা, বৈহাসিক, কাটাকাপ, কেলিকিন, পরিহাসক, নর্মসচিব।

ফাজিল, ফক্কড়, ফিচেল, ফচকে।

**ক্রি-বিণ·** সহর্ষে, সহাস্যে, হাসিমুখে, সহাস্যবদনে। হাসতে হাসতে।

সকৌতুক, সকৌতুকে; সাহ্লাদে।

## ২২৬ প্রাণপ্রাচুর্য

**বি·** প্রাণপ্রাচুর্য, প্রাণচাঞ্চল্য, প্রাণোচ্ছ্বাস, প্রাণোচ্ছলতা, প্রাণময়তা, প্রাণাবেগ, প্রাণবন্ততা; উচ্ছলতা, উদ্দামতা, উচ্ছ্বাস [২২৩]।

প্রাণশক্তি, জীবনীশক্তি; সজীবতা।

**বিণ·** প্রাণবন্ত, সজীব, প্রাণশক্তিপূর্ণ, প্রাণবান, প্রাণবন্ত, প্রাণোচ্ছল, প্রাণচঞ্চল।

উচ্ছল, উচ্ছলিত, উচ্ছ্বসিত, উথলিত। টগবগে, চনমনে। ডগমগে, ডগমগ [২২৪]। সপ্রতিভ।

## ২২৭ নির্জীবতা

**বি·** নির্জীবতা, প্রাণশক্তিহীনতা, ক্ষীণজীবিতা, নিষ্প্রাণতা, মিনমিনে ভাব; অনুৎসাহ, উদ্যমহীনতা [দ্র ৩৪৬]।

**বিণ·** নির্জীব, প্রাণহীন, নিষ্প্রাণ, নিরুত্তেজ, অজীব, অজীবন, অতেজ, নিষ্প্রভ, ম্রিয়মাণ, উদ্যমহীন [দ্র ৩৪৬], মিনমিনে, ম্যাড়মেড়ে, নিস্তেজ, মেদামারা, মিয়নো, নির্বীর্য, নিঃসত্ত্ব, ক্ষীণজীবী, কাহিল, দুর্বল [দ্র ৬৯২]; ধীর, শান্ত, স্থির [দ্র ২২২]। অবসন্ন [দ্র ৮৫]।

## ২২৮ দুঃখ

**বি·** দুঃখ(দে, পা, ক), কষ্ট(দে, পা, ক), ক্লেশ, যন্ত্রণা(দে পা), দুখ, যাতনা, ব্যথা(দে, পা) [৮৫], অসুখ [৮৪], বেদনা, বেদন, তাপ, পীড়া; বিষণ্ণতা, বিষাদ, ভার, বিমর্ষতা, বিধুরতা, বিষাদময়তা, বিষাদমগ্নতা; তকলিফ। সুখান্ত।

অন্তর্বেদনা, মর্মবেদনা, মর্মপীড়া, হৃদয়বেদনা, হৃদয়যন্ত্রণা, হৃদয়জ্বালা, অন্তর্জ্বালা, মনের জ্বালা, মনের আগুন, মর্মজ্বালা, মনোদুঃখ, মনোবেদনা, মনোব্যথা, হৃদয়ব্যথা, মনঃকষ্ট, মর্মব্যথা, মর্মযন্ত্রণা, মনঃপীড়া, মনস্তাপ, সন্তাপ, পরিতাপ, অভিতাপ, উপতাপ, অন্তর্দাহ, অভিসন্তাপ।

মনভাঙা-, মনোভঙ্গ, মুষড়ে পড়া-, মোষড়ানো-, হৃদয়বিদারণ, বুক ভেঙে যাওয়া-, মন ভেঙে যাওয়া-, বুক ভাঙা-, হৃদয়বিদীর্ণ(হ)।

কষ্ট দেওয়া-, মনে আঘাত(দে), দুঃখ দেওয়া-, অপ্রীণন, অতর্পণ।

মনোভার, মনের ভার, মন খারাপ করা-, মন কেমন করা-, মনভারি(ক)।

চিত্তক্ষোভ; মন পোড়া-।

ক্ষোভ, ক্ষোভণ, সংক্ষোভ, দাগা, অন্তর্গ্লানি, চিত্তদাহ, অশান্তি।

আপশোস(ক, হ), অনুতাপ(হ, ক), অনুশোচনা(ক, হ), অনুশোচন, পরিতাপ (হ, ক), আক্ষেপ(হ, ক), অনুশয়, অনুশোক, পরিদেবন, পরিদেবনা, উপক্ষেপ, বিপ্রতিসার, গতানুশোচনা, পশ্চাত্তাপ, খেদ, অনুবেদনা, পস্তানো-, পস্তানি; হাত কামড়ানো-, মাথা চাপড়ানো-; আঙুল কামড়ানো-; হাহাকার(ক) [দ্র ২২৯]; হাহুতাশ(ক), হায় হায়(ক), হায়; খেদোক্তি(ক), বিলাপবচন।

শুকনো মুখ, বিরসবদন, পাংশুমুখ।

আত্মগ্লানি, আফসানি।

শোক(হ, ক, পা), শোচন, শোচনা-, শোকাবেগ, শোকোচ্ছ্বাস, শোচ, অহ, শোকপ্রবাহ, শোকানল, শোকাগ্নি, তুষানল। শোকগাথা, শোকসংগীত; এলিজি। শোকচ্ছবি।

শোকতাপ, দুঃখকষ্ট, দুঃখযন্ত্রণা, ব্যথাবেদনা, সন্তাপবেদনা। ত্রিতাপ।

আকুলতা, ব্যাকুলতা, সমাকুলতা, উৎকণ্ঠা, আকুলিবিকুলি(ক), উথালপাথাল(ক)।

স্বজনবিয়োগ, প্রিয়বিয়োগ।

অশেষ দুঃখ, সীমাহীন দুঃখ; সারাজীবন দুঃখভোগ(ক); দুঃখের কপাল; দুঃখের প্রতিমূর্তি; দুঃখের সাগর। শোকসাগরে ভাসা-, শোকসাগরে নিমজ্জিত করা-।

বিরহ; বিরহযন্ত্রণা, বিরহবেদনা, বিচ্ছেদবেদনা, বিরহযাতনা, বিরহব্যথা, বিয়োগব্যথা; বিরোহৎকণ্ঠা।

বুক চাপড়ানো-, কপাল চাপড়ানো-, শিরে করাঘাত(ক)।

**বিণ**· দুঃখের, দুঃখজনক, দুঃখদায়ক, দুঃখকর, দুঃখদ, তাপক, দুঃখদায়ী, দুঃখপ্রদ, অসুখদ, অসুখদায়ক, অসুখদায়ী, অসুখাবহ, পীড়াকর, ক্লেশাবহ; বেদনাদায়ক, বেদনাজনক, করুণ, সকরুণ, মর্মান্তিক, মর্মঘাতী, মর্মন্তুদ, মর্মভেদী, মর্মদ্রাবী, মর্মস্পর্শী [২৪২], হৃদয়ভেদী, হৃদয়বিদারক, শোককর, হৃদয়স্পর্শী, প্রাণস্পর্শী, বুকফাটা, অরুন্তুদ। শোচনীয়, আক্ষেপকর, আক্ষেপজনক, অনুশোচনীয়, শোচ্য।

শোকসূচক, শোকব্যঞ্জক।

বিষাদময়, বিষণ্ণ, বিষাদাচ্ছন্ন, বিষাদপূর্ণ, ভারাক্রান্ত। আধিজ।

কষ্টকর, পীড়াদায়ক, অসুখকর; দুঃখময়, দুঃখসমাকীর্ণ।

**বিণ·/বি**· দুঃখিত(হ), সন্তপ্ত, বেদনার্ত, বিষণ্ণ(হ), ব্যথিত(ক), বিমর্ষ(হ), তাপী, সন্তাপী, মনমরা(হ), অপ্রফুল্ল, ম্রিয়মাণ [২২৭], দুর্মনা, বিষাদগ্রস্ত, দুঃখার্ত, ক্লিষ্ট, বিষাদক্লিষ্ট, মর্মাহত(হ), দুঃখগ্রস্ত; আধিক্লিষ্ট, অসুখিত, বিমনীভূত, বেদনাচ্ছন্ন, বেদনাতুর, ব্যথাতুর, ব্যথাক্লিষ্ট, তাপিত, অভিতাপিত, অহৃষ্ট, আধিজ্ঞ, সন্তাপিত, দুঃখভারাক্রান্ত, অভিসন্তপ্ত, দুঃখপ্রাপ্ত, বেদনাভারাতুর; অসুখী, ব্যথী, বিষাদিত, বিষাদী, বিধুর, ভারগ্রস্ত, বিনির্বৃত্ত, ভারাক্রান্ত; টলিত; অখুশি, নাখোশ, নাখুশ।

দুঃখী, দুঃখার্ত, পর্যাকুল। নির্বিণ্ণ; কাতর, মুহ্যমান, নিরানন্দ।

শোকার্ত, শোকাকুল, শোকাচ্ছন্ন, শোকাতুর, শোকসন্তপ্ত, শোকবিহ্বল, শোকী, শোচিত, শোকগ্রস্ত, শোকজীর্ণ, শোকজর্জরিত, শোকদগ্ধ, শোকজর্জর, শোকতপ্ত, শোকাতপা, শোকব্যাকুল; শোকোচ্ছ্বসিত; শোকে পাগল(হ), শোকোন্মাদ।

দুঃখিনী, দুখিনী, কালিনী; জন্মদুখিনী।

ক্ষুব্ধ, ক্ষোভিত, ব্যাকুল, ব্যাকুলিত, আকুল, সমাকুল, উৎকণ্ঠিত, পর্যুৎসুক। ক্ষুভিত, অশান্ত, সংক্ষুব্ধ। ক্ষুণ্ণ, মনঃক্ষুণ্ণ, খিন্ন, বিচলিত।

ভগ্নচিত্ত, ভগ্নহৃদয়, ক্ষুণ্ণমন, ক্ষুণ্ণমনা, খিদ্যমান।

অনুতপ্ত, অনুশোচিত, পরিতপ্ত; উপতপ্ত, উপতাপিত, আক্ষেপক; আচঞ্চল, আক্ষিপ্ত।

বিরহী; বিরহকাতর, বিরহাতুর, বিরহব্যাকুল, বিরহোৎকণ্ঠিত; বিরহিণী; বিয়োগবিধুর, বিয়োগকাতর, বিচ্ছেদকাতর, বিচ্ছেদক্লিষ্ট।

**ক্রি·বিণ**· দুঃখের সঙ্গে, দুঃখে; সখেদ, সখেদে। করুণভাবে, সকাতরে। বিরসবদনে, পাংশুমুখে, পাংশুভাবে।

**বি**· সান্ত্বনা(দে, পা), প্রবোধ(দে, মানা-), সান্ত্বন, প্রবোধন; প্রবোধবাক্য, সান্ত্ব, সান্ত্বনাবাণী, সান্ত্বনার ভাষা; সহানুভূতি(দে, জানানো-), সমবেদনা, সমব্যথা, অনুকম্পা [দ্র ২৪০]। দরদ [দ্র ৬০৫]।

**বিণ**· প্রবোধদায়ী, সান্ত্বনাদায়ক।

**বিণ·/বি**· সান্ত্বনাপ্রাপ্ত, প্রবোধিত।

সহানুভূতিশীল, সমব্যথী, সহানুভূতিপ্রবণ; প্রবোধক, সান্ত্বনাদানকারী।

## ২২৯ কান্না

**বি**· কান্না, কাঁদা-, কান্দা-, কাঁদন, কান্দন, রোদন(ক), ক্রন্দন(ক), কান্নাকাটি(ক), কাঁদাকাটি(ক), কাঁদাকাটা-, ক্রোশন, ক্রুষ্ট, কণিত, সংক্রন্দন; চোখের জল ফেলা-, অশ্রুপাত(ক), অশ্রুবর্ষণ(ক), অশ্রুত্যাগ(ক), অশ্রুমোচন(ক), অশ্রুবিমোচন(ক), অশ্রুবিসর্জন(ক), নেত্রবারিপাত(ক); চোখ ছলছল করা-।

কাঁদুনি, কাঁদনি; নাকে কান্না, নাকীকান্না, ছিঁচকাদুনি, ছিঁচকান্না; চাপাকান্না; গুমরানো-, গোমরানি; ফোঁসফোঁসানি; ফোঁপানি, ফোঁপানো, ফুঁপিয়ে ফুঁপিয়ে কান্না; গোঙানি, গোঙানো-, ককিয়ে কান্না, কোঁকানো-, কোঁকানি; ভ্যাঁ করা-, ভ্যাঁ ভ্যাঁ করে কাঁদা; হাউ হাউ করে কান্না; ঘ্যান ঘ্যান(ক); বুকফাটা কান্না, রোলারুলি; মড়াকান্না; ডুকরে ওঠা-, ডুকরানো-; মায়াকান্না, কপটকান্না, কুম্ভীরাশ্রু(ফেলা, পাত করা); ঠোঁট ফোলানো-।

আনন্দাশ্রু, আনন্দসলিল, পুলকাশ্রু।

কাঁদানো-, কান্দানো-।

কান্নার রোল, ক্রন্দনরোল, ক্রন্দনধ্বনি, ক্রন্দনরব, কান্নার শব্দ; আর্তনাদ(ক); বিলাপ(ক), পরিবেদনা, আর্তস্বর, কাতরোক্তি, বিলপন, বিননো-, কাতরকণ্ঠ, কাতরস্বর, আর্তরব, শোকধ্বনি, বিলাপধ্বনি; কাকুতি, আকুতি;

হাহাকার(ক), হাহারব, মাতম; হাউমাউ(ক); ভেউভেউ করে কাঁদা-; ভ্যাঁ করে কেঁদে ফেলা-; হায় হায় করা-; হাহুতাশ(ক)।

চোখের জল(ফেলা-), অশ্রু, অশ্রুজল, নয়নজল, অশ্রুধারা, অশ্রুবারি, অশ্রুপ্রবাহ, নেত্রবারি, নয়নাশ্রু, অক্ষিজল, লোতক, নেত্রাম্বু, লোচ, অশ্রুতরঙ্গ, নয়নধারা; অশ্রুভার; আঁসু; অশ্রুবিন্দু, অশ্রুকণা, কান্নাবিন্দু, চোখের জলের ফোঁটা।

**বিণ·** কান্নারত, ক্রন্দনরত, ক্রন্দনশীল, ক্রন্দিত, রোদনকারী, রোদিত, রুদিত, রুত, রোরুদ্যমান; ক্রন্দনোদ্যত, কাঁদো কাঁদো; কাঁদুনে; ছিঁচকাঁদুনে; অশ্রুময়, অশ্রুমান; অশ্রুমতী, অশ্রুমুখী; বিলাপী, বিলাপরত, বিলাপকারী, বিলপমান।

রুরুদিষু, রোদনেচ্ছু।

অশ্রুপূর্ণ, সাশ্রু, অশ্রুরুদ্ধ, অশ্রুসজল, বাষ্পাকুল, অশ্রুভরা, অশ্রুভারাক্রান্ত, অশ্রুকাতর, অশ্রুযুক্ত, অশ্রুময়, অশ্রুগদগদ, গলদশ্রু, পর্যশ্রু, অশ্রুলোচন, ছলছল; অশ্রুআঁখি, অশ্রুমুখ; অশ্রুসিক্ত, অশ্রুধৌত, অশ্রুপ্লাবিত।

**ক্রি-বিণ·** সাশ্রুনয়নে, অশ্রুচোখে, সজলচোখে, সজলনয়নে, হাপুসনয়নে; রুদ্ধস্বরে, বাষ্পরুদ্ধস্বরে, অশ্রুবিজড়িতকণ্ঠে, অশ্রুগদগদকণ্ঠে; ছলছল চোখে।

কাঁদতে কাঁদতে; চোখের জল মুছতে মুছতে।

## ২৩০ রাগ

**বি·** রাগ(ক, হ, দেখানো-), ক্রোধ, রোষ, কোপ, রুষ্টি, অমর্ষ, অমর্ষণ, ক্রোধন, আমর্ষ, রোষণ, দ্বিতীয়রিপু, তেজ। সংরম্ভ, ভাম, মন্যু, রাগদ্বেষ, রোষপরুষ।

চটা-, চটে যাওয়া-, রাগা-, রেগে যাওয়া-, রেগে আগুন হওয়া-, রোষা-, প্রকোপ, দাপাদাপি(ক), চোটপাট(ক), চটাচটি(ক), তর্জনগর্জন(ক), ফোঁসানি, ফোঁসা-, তর্জন, গর্জানো-, দাপানি, রাগারাগি(ক), তেলেবেগুনে জ্বলা-, দাপানো-, ক্ষেপে যাওয়া-, ক্ষেপা-, ক্ষিপ্ত হওয়া-, তেরিমেরি(ক), গাজ্বালা করা-, গা কশকশ(ক)। গা রিরি করা-।

মেজাজ দেখানো-, মেজাজ করা-, বদ মেজাজ, তিরিক্ষি মেজাজ, গরম(হ, দেখানো-), তাপ, উত্তাপ, ঝাঁজ, মাথা গরম(ক), গরগর করা-, রাগে গর্জানো-, গর্জন করা-, গজরানো-, গজরানি, গজগজ(ক); রুক্ষতা, রূঢ়তা।

অগ্নিমূর্তি(ধারণ ক, ধরা-), অগ্নিশর্মা(হ), রেগে টং(হ), ফেটে পড়া-, মাথায় খুন চাপা-, রুদ্রমূর্তি, রুদ্রভাব, উগ্রমূর্তি, চণ্ডমূর্তি ধারণ(ক), মারমুখো(হ), রক্তগরম(ক), উগ্রমূর্তি ধারণ(ক), রণচণ্ডী, রণমূর্তি ধারণ(ক); রেগে ব্যোম হওয়া-, টং(হ)।

রক্তচক্ষু(দেখানো-), রক্তনেত্র, আলোহিতনয়ন, আরক্তনেত্র, আরক্তনয়ন, আরক্তচক্ষু, রক্তাক্ষ, রক্ত আঁখি, রক্তদৃষ্টি, চোখ রাঙানো-, চোখপাকানো-, কটমট(ক), চোখ কটমট(ক), ক্রুদ্ধদৃষ্টি, কোপদৃষ্টি, কোপকটাক্ষ; ভ্রূকুটি(ক)।

ক্ষোভ, উষ্মা, গোসা(ক), গোস্‌সা, মান(ক), অভিমান(ক), অতিমান, মনোভার, বিরাগ, বিরূপতা, মুখভার করা-।

রোখা-, রুখে ওঠা-; খেঁকানো-, খ্যাঁক খ্যাঁক করে ওঠা-, ধমক [দ্র ৬৮৬]; দাঁত কিড়মিড়(ক), দাঁতে দাঁত ঘষা; দাঁত খিঁচানো-, দাঁতখিঁচুনি, খিঁচিয়ে ওঠা-, কড়মড়ানো-।

খিচড়ানো-, মেজাজ খিচড়ানো-।

রোষাগ্নি, ক্রোধাগ্নি, ক্রোধানল, রোষবহ্নি, রোষানল, কোপানল, কোপাগ্নি।

গায়ের জ্বালা, গাত্রদাহ, আক্রোশ, গায়ের ঝাল; প্রতিহিংসা [দ্র ২৪১, ২৪২]; আক্রোশপরায়ণতা, প্রতিহিংসাপরায়ণতা; তাঁইশ।

স্ফাল, তুজুক, রোয়াব, রোয়াবি।

বৃথারাগ, আস্ফালন(ক), আফসানি, আফসানো-, আপসান, হম্বিতম্বি(ক), তম্বি(ক), তড়পানি, তড়পানো-; নাচাকোঁদা, নর্তনকুর্দন(ক), লাফালাফি(ক)।

ক্রোধোদ্দীপন, রাগিয়ে দেওয়া-, ক্ষেপানো-, রাগানো-, চটানো-, খেপানো-; উসকানি(দে), উসকানো, প্ররোচনা(দে); ভিমরুলের চাকে ঢিল মারা-, কাটা ঘায়ে নুনের ছিটে দেওয়া-; খোঁচা দেওয়া-, ঘাঁটানো-; জ্বালাতন করা-, দিক করা-।

ক্রোধাগার, গোসাঘর; অভিমানকক্ষ।

**বিণ·** ক্রুদ্ধ(হ), রুষ্ট(হ), রাগত, কুপিত, রোষিত, রাগান্বিত(হ), কোপিত, প্রকুপিত, ক্রোধযুক্ত, ক্রোধান্বিত(হ), রোষাবিষ্ট, ক্রোধাবিষ্ট, কোপান্বিত(হ), কোপাকুল, কোপাবিষ্ট, ক্রোধিত, রোষকষায়িত, অমর্ষিত, সরোষ, রোষান্বিত, সামর্ষ, প্রকোপিত, উষ্মান্বিত, রোষদীপ্ত, সমন্যু, সংরব্ধ, খণ্ডিক; খাপ্পা, মহাখাপ্পা; রাগান্ধ, ক্রোধান্ধ, রাগোন্মত্ত, ক্রোধোন্মত্ত; ক্রোধবশ, ক্রোধপরবশ। জাতক্রোধ, জাতকোপ।

**বিণ·/বি·** রাগী, রগচটা, মাথাগরম, বদমেজাজি, বদরাগী, আশুরোষ, মেজাজি, খিটখিটে, তিরিক্ষি, ক্রোধী, রোষী, কোপনপ্রকৃতি, কোপবান, কোপনস্বভাব, কোপন, রোষণ, ক্রোধন, কোপী, ক্রোধপরায়ণ, ক্রোধপ্রবণ; অমর্ষপরায়ণ, অমর্ষবান, অমর্ষী, ক্রোধমতি, উষ্মাপতি; উগ্রচণ্ডা, চণ্ডমূর্তি, রাগে অগ্নিশর্মা; দুর্বাসা মুনি।

খড়্গহস্ত; এই মারে তো সেই মারে, মারমুখো(হ)।

গোঁয়ার [৬০৬], গোঁয়ারগোবিন্দ, জেদি [দ্র ২৩২]; রুক্ষ, রূঢ়, উগ্র, চণ্ড, উচ্চণ্ড।

খাণ্ডার, দজ্জাল; মারমুখো, তেড়িয়া; খেঁকি; দুর্বাক্, দুর্মুখ [১১২]।

অভিমানী, অভিমানিনী, মানী।

**বিণ·** ক্রোধোদ্দীপক, গা জ্বালানো-, জ্বালা ধরানো-, রোষবর্ধক, কোপবৃদ্ধিকর, কোপনীয়।

**ক্রি-বিণ·** রাগে, রোষে, রাগের মাথায়, রাগবশে, রোষবশে, ক্রোধবশে, সক্রোধে, রাগবশত, ক্রোধবশত, রেগে গিয়ে, রেগেমেগে, চটে গিয়ে, সরোষে। তেলেবেগুনে।

**বি·** ক্রোধজাত ব্যসন [পৈশুন্য; সাহস; দ্রোহ; ঈর্ষা; অসূয়া; অর্থদোষ; বাক্‌কলহ; পারুষ্য]।

ক্রোধজ দোষ [অত্যাচার; দুষ্টতা; ক্ষতি; প্রবঞ্চনা; ঈর্ষা; দ্বেষ; কটূক্তি; নিষ্ঠুরতা]।

## ২৩১ অক্রোধ

**বি·** অক্রোধ, অরোষ; অক্রুদ্ধতা, রাগহীনতা, ক্রোধাভাব, ক্রোধহীনতা, রোষহীনতা; নিরীহতা; ভালোমানুষী; তিতিক্ষা, সহিষ্ণুতা [দ্র ২২১]; অক্রোধন; মর্ষ, মর্ষণ।

রাগ কমানো-, ঠাণ্ডা করা-, জল করা-; মানভঞ্জন। মাথা ঠাণ্ডা রাখা-।

**বিণ·** অক্রুদ্ধ, অক্রোধিত, শান্ত, অচণ্ড, অকোপ, অকোপন; অরুষ্ট; মাটির মানুষ; নির্বিরোধ; নির্বিকার, নির্লিপ্ত, নিরুদ্বেগ।

**বিণ·/বি·** অক্রোধী, ঠাণ্ডা মাথা, ঠাণ্ডা মেজাজ; অকোপী; জিতক্রোধ; ধীর, স্থির; নিরীহ।

## ২৩২ জেদ

**বি·** জেদ [৬০৬], জিদ(ধরা-, ক), গোঁ, রোখ, গোঁয়ার্তুমি, গোঁয়ার্তমি(ক), একরোখামি, একগুঁয়েমি, একগুঁয়েপনা, ঠেঁটাপনা, ঠেঁটামি, নাছোড়বান্দাভাব; জেদাজেদি(ক), গোঁ ধরা-, রোখচাপা-, ঝোঁকচাপা; এক পাও না নড়া-; অনমনীয়তা, অনড়তা, অটলতা, অচলতা।

বেয়াড়াপনা।

**বিণ·/বি·** জেদি [২৩০], একগুঁয়ে, একরোখা, একবগ্গা, গোঁয়ার, গোঁয়ারগোবিন্দ, কাঠগোঁয়ার, রোখা, রোখাল, সেরকশ, ঠ্যাঁটা, ঠেঁটা, জিদ্দিবাজ; কাঁড়াদাস, একজিদ্দি, উচক্রা, খটারূঢ়, গেঁতো, গড়ে, একঠামা, একঠোকা; অনমনীয়, অনড়, দুর্দমনীয়; তেজস্বী [দ্র ২৩৩]; নাছোড়বান্দা, নাছোড়, নেই-আঁকড়া, ছিনা, ছিনাজোঁক, ছিনেজোঁক।

বেয়াড়া [দ্র ৬০৮]।

## ২৩৩ সাহসিকতা

**বি·** সাহস, সাহসিকতা, নির্ভীকতা, অভয়, অকুতোভয়তা, বিশল্য, নিঃশঙ্কতা, নির্ভয়তা, সাহসিকত্ব, ভয়শূন্যতা, ভয়হীনতা, শঙ্কাহীনতা, ভয়রাহিত্য, নির্ভাবনা।

দুঃসাহস, দুঃসাহসিকতা, বেপরোয়াভাব, ডাকাবুকোভাব। অসমসাহস, অসমসাহসিকতা।

সৎসাহস, মনোবল, মনের জোর, বুকের পাটা, কলজের জোর, হিম্মত; আত্মবিশ্বাস, আত্মপ্রত্যয়, আত্মনির্ভরতা; ইচ্ছাশক্তি, বুকবাঁধা-, বুকবাড়া-।

তেজ, শৌর্য, বীর্য, বীরত্ব, বিক্রম, পরাক্রম [দ্র ৬৯১]।

স্পর্ধা(ক), পরোয়া না করা-, তোয়াক্কা না করা-; মনে স্থান না দেওয়া-, ধর্তব্যের মধ্যে না আনা-।

নিরুদ্বেগ, উদ্বেগশূন্যতা, উদ্বেগহীনতা, নিরুদ্বিগ্নতা, নিশ্চিন্ততা, অবিশঙ্কা, অশঙ্কা, নিশ্চিন্তভাব, নির্ভাবনা।

আশ্বাস(দে), ভরসা(দে), অভয় দেওয়া-, আশ্বাসন, আস্থা, আস্থান। বরাভয়, অভয়বাক্য, অভয়বাণী; মাভৈঃ।

**বিণ·** সাহসিক, দুঃসাহসিক, অসম সাহসিক।

অভয়দ, অভয়প্রদ।

**বিণ·/বি·** সাহসী, নির্ভীক, নিঃশঙ্ক, ভয়হীন, শঙ্কাহীন, অশঙ্ক, অশঙ্কিত, নিরাতঙ্ক, নির্ভয়, অভয়, ভয়শূন্য, অভীত, অভী, অভীক, ভয়রহিত, শঙ্কাশূন্য, নির্বিশঙ্ক, বিশঙ্ক, অভীরু, অত্রস্ত, অভীত, অবিশঙ্কিত, বিনির্ভয়, ভয়হারা, অসাধ্বস, বিভীত, ভীতিশূন্য, ভীতিহীন, দুঃসাহসী, অসমসাহসী, অসমসাহসিক, অকুতোভয়, বেপরোয়া।

অভয়দাতা, অভয়দাত্রী, আশ্বাসক।

আশ্বস্ত, আশ্বাসিত, নিশ্চিন্ত; বীতভয়।

আত্মবিশ্বাসী, আত্মপ্রত্যয়ী।

**ক্রি-বিণ·** নির্ভয়ে, নিঃশঙ্কচিত্তে, অকুতোভয়ে।

## ২৩৪ ভয়

**বি·** ভয়(ক, পা), শঙ্কা, ত্রাস, ভীতি, ডর, ভয়ডর, আতঙ্ক, বিগ্ন, তরাস, ত্রসন, অভিশঙ্কা, ভীষা, সাধ্বস, খতরা, ঘাবড়ানি; ঘাবড়ানো-, ঘাবড়ে যাওয়া-, ডরানো-, আঁতকে ওঠা-, আঁতকানো-, শিউরে ওঠা-, শিহরন, গা ছমছম করা-, গা কাঁপা-, গা হিম হয়ে আসা-, রক্ত জল হওয়া-, বুকের রক্ত হিম(হ), বুক শুকনো-, দুরদুরানি, দুরদুর(ক); বুক টিপটিপ(ক),গায়ে কাঁটা দেওয়া-, পেটের ভিতর হাত-পা সিঁধনো-; বুক কাঁপা-, বুক দুরদুর(ক), হৃৎকম্প(হ), ভড়কানি, ভড়কে যাওয়া-; বাবাগো মাগো(ক); হাঁউমাউ(ক); দুর্গানামজপ(ক), থরহরি, থরহরিকম্প; পরোয়া(ক)।

ভয় দেখানো-, ত্রাসন, উৎত্রাসন, ভীতকরণ, ভীতিপ্রদর্শন(ক), হুমকি(দে), হুহুংকার, হুহুংকৃতি, শাসানি, শাসানো-, হুংকার(দে), তর্জন(ক), তর্জনগর্জন(ক), ত্রাসসঞ্চার(ক)।

আশঙ্কা(ক), উদ্বেগ, উৎকণ্ঠা(হ), উচাটন(হ) [১৫১], উচাট, বৈমনস্য, অকার্যচিন্তা, চিত্তোদ্বেগ, সংবেগ, দুর্ভাবনা(হ, ক), দুশ্চিন্তা(ক, হ), কুচিন্তা(ক), ভাবনা(ক), চিন্তা(ক), অস্থিরতা, স্নায়ুদৌর্বল্য, স্নায়ুবিকার, উদ্ভ্রম, অস্থির অস্থির লাগা-, দৌর্মনস্য, আধ্যান, উৎকলিকা, উদ্বেজন; ছ্যাঁৎ(ক), ছমছম(ক); আকুলতা, ব্যাকুলতা, অধীরতা, আকুলি ব্যাকুলি; বিহ্বলতা, বিবশতা; ছটফট(ক), ছটফটানি, ধড়ফড়ানি; ধুকপুকানি; আবেগ, উত্তেজনা, অন্তর্ভাবনা, চিত্তচাঞ্চল্য, মন তোলপাড়(ক), চিত্তবৈক্লব্য, চিত্তবৈকল্য, চিত্তবিকলতা, মনশ্চাঞ্চল্য, সংক্ষোভ, টেনশন, বিচলন, বিচল; মন কেমন করা-; ঘরবার করা-; কুডাকা-; খচখচ(ক), খচ করে ওঠা-।

বিপদ [দ্র ৬৭৯]। থমথম(ক)।

রোমহর্ষণ, রোমোদ্গম।

ভীষণতা, ভয়ংকরতা, ভয়ংকরত্ব, ভয়ালতা, ভয়ানকত্ব, ভয়াবহতা, ভয়াবহত্ব, ভয়বিহ্বলতা, ভীতিবিহ্বলতা, ভয়াচ্ছন্নতা, বিভীষিকা।

সন্ত্রাস [দ্র ৬৯৫], সন্ত্রাসন, উৎত্রাস, বিত্রাস, উৎত্রসন; সন্ত্রাসবাদ; টেররিজ্‌ম, ভীতিবাদ; চরমবাদ; হিংসাশ্রয়িতা।

ভীরুতা, ভীরুত্ব, কাপুরুষতা, কাপুরুষত্ব, অপৌরুষ, পৌরুষহীনতা, সাহসহীনতা, কাতরতা; দুর্বলতা; মেয়েলিপনা; নপুংসকতা।

**বিণ·** ভয়ংকর, ভয়ানক, ভীষণ, শঙ্কাজনক, ভয়াল, ভয়াবহ, ভীতিজনক, ভীতিকর, ভীতিপ্রদ, ভয়দ, ত্রাসদ, শঙ্কাবহুল, শঙ্কাপূর্ণ, শঙ্কিল, আশঙ্কনীয়, ভয়প্রদ, ভয়জনক; বিভীষণ, বিভীষিকাপূর্ণ, রোমহর্ষক, লোমহর্ষক, সাংঘাতিক,

সান্নিপাতিক; মারাত্মক [দ্র ৫৮]; আসুরিক, উচ্চণ্ড; গা ছমছমে, ছমছমে; রুদ্ধশ্বাস।

বীভৎসদর্শন, বিকরাল, করাল।

**বিণ·/বি·** ভীত, ত্রস্ত, ত্রাসিত, ভয়ার্ত, আতঙ্কিত, আতঙ্কগ্রস্ত, ভয়ক্লিষ্ট, ভয়চকিত, ভয়গ্রস্ত, ভয়াতুর, ভয়াচ্ছন্ন, ভীতিবিহ্বল, ভয়াকুল, ভয়বিহ্বল, ভয়াভিভূত, শঙ্কিত, সশঙ্কিত, সশঙ্ক, আশঙ্কিত, ত্রাসান্বিত, সভয়, ভীষিত, বিত্রস্ত, ভয়ত্রস্ত, অপত্রস্ত, বিভীষিত, বেজিত, সন্ত্রস্ত, সন্ত্রাসিত, শিহরিত; রোমাঞ্চিত, সচকিত; ভয়ে জড়সড়, ভয়ে কেঁচো, ভয়ে কাঁচুমাচু।

ভীরু, ভীতু, কাপুরুষ, ভয়শীল, ভীরুক; দুর্বল, কাতর, ক্লীব, নপুংসক, অক্ষম, অপদার্থ, মুখচোরা, মিনমিনে; উনবুক, বুজদিল; ভেড়া, ভেড়ে।

উদ্বিগ্ন, আকুল, ব্যাকুল, অধীর, উদ্বেল, সংবিগ্ন, উন্মনা, উদ্বেগী, বিগ্ন, আবিগ্ন, বিবিগ্ন, উদ্বিগ্নচিত্ত, উৎক, উদ্বেলিত, উৎকণ্ঠিত, ব্যাকুলিত, উদ্বেজিত, উৎকলিত, উতলা, উচ্চকিত, উতরোল, সোৎকণ্ঠ, উদ্গ্রীব, ব্যগ্র, চঞ্চল, অস্থির; উদ্ভ্রান্ত, চিন্তিত, ভাবিত, ভাবনাগ্রস্ত, চিন্তান্বিত, চিন্তাকুল, চিন্তাক্লিষ্ট; দুশ্চিন্তাগ্রস্ত, দুর্ভাবনাগ্রস্ত, দুর্মনায়মান, উদ্বিগ্নমনা, দুশ্চিন্তাকারী, অকার্যচিন্তক, অন্তর্মনা, দুর্মনা, বিচেতা, উচাটন, আনচান; ভেবে ভেবে সারা(হ)।

সন্ত্রাসবাদী [দ্র ৬৯৫], টেররিস্ট, আতঙ্কবাদী।

**বিণ·** আশঙ্কাজনক, উদ্বেগজনক, উদ্বেজক, সংকটজনক।

হুংকৃত। থমথমে, ভারি আবহাওয়া।

**ক্রি-বিণ·** সভয়ে, ভয়ে, ভয়ে ভয়ে, ভয়ের চোটে, সশঙ্কে, তরাসে; ত্রস্তভাবে, সন্তর্পণে।

**বি·** মৃত্যুভয়, প্রাণভয়, প্রাণসংশয়(হ), জীবনের ভয়, জীবনাশঙ্কা। ভূতের ভয়। সাপের ভয়। বাঘের ভয়। চোরের ভয়, ডাকাতের ভয়, চুরির ভয়। অপমানের ভয়। শত্রুভয় [৬৮৫], প্রতিভয়। পরীক্ষার ভয়। যেখানে বাঘের ভয় সেখানেই সন্ধ্যা হয়।

## ২৩৫ চাপল্য

**বি·** চাপল্য, চপলতা, প্রগল্ভতা [২৪৬], তারল্য, তরলতা, চটুলতা, লঘুতা, চঞ্চলতা, চাঞ্চল্য, লঘুচিত্ততা, তরলমতিত্ব, অস্থিরচিত্ততা, অস্থিরতা, অস্থিরমতিত্ব; চিড়বিড়(ক)।

ছেলেমানুষি(ক); দুষ্টুমি, দুষ্টামি। চ্যাংড়ামি(ক)। চালবাজি।

চিত্তচাঞ্চল্য [৩৪৫], চিত্তবিভ্রম, চিত্তবৈকল্য, চিত্তবিক্ষেপ, মনশ্চাঞ্চল্য, চিত্তভ্রংশ, চিত্তবিকার।

খামখেয়াল, খেয়ালিপনা, খামখেয়ালিপনা; যা ইচ্ছা তাই।

ন্যাকামি(ক), ন্যাকাপনা, ঢং(ক), আদিখ্যেতা(ক, দেখানো-); আহ্লাদেপনা, ছ্যাবলামো, ছ্যাবলামি [১১৪, ১১৫]।

পাকামি(ক), ডেঁপোমি, জেঠামি, অকালপক্বতা। বখাটেপনা, বয়াটেপনা, কেঁড়েলি; ত্যাঁদড়ামি; জ্যাঠামি।

ভান(ক), ভণিতা, ছল, ছলনা, কৃত্রিমতা; নাটুকেপনা; কপটতা, কাপ, কাপট্য [দ্র ৫৪৮]।

ফাজলামি(ক), ফচকেমি(ক), ফিচলেমি(ক), ফক্কুড়ি(ক); ইয়ারকি, ফষ্টিনষ্টি(ক) ঢমালি, ছয়লপন, ন্যাকরা। বাচালতা [দ্র ১১৪]। ঠাট্টা [দ্র ২২৫]।

ছেনালি, ছেনালপনা, রঙঢঙ, ছলাকলা, ঠাট, ঠমক, ঠ্যাকার; লাস্য [২১০]।

**বিণ·** চপল, তরল, লঘু, চঞ্চল, বিচঞ্চল, চঞ্চলিত, বিলোল, অগম্ভীর, অগভীর, অস্থির।

**বিণ·/বি·** চপলমতি, চপলমনা, লঘুচিত্ত, লঘুচেতা, লঘুপ্রকৃতি, চঞ্চলচিত্ত, চঞ্চলমতি, চঞ্চলস্বভাব, চপলচিত্ত, চলচিত্ত, অস্থিরচিত্ত, অস্থিরমতি, তরলপ্রকৃতি, লঘুস্বভাব, চটুল, ছ্যাবলা, গাম্ভীর্যহীন, তরলমতি; অস্থির, ছটফটে [দ্র ৩৪৫]।

ন্যাকা, নেকি, ঢঙি, রঙ্গিণী; আহ্লাদে, আহ্লাদী; আমুদে।

পাকা, ডেঁপো, অকালপক্ব, এঁচড়ে পাকা; জ্যাঠা। বখাটে, বয়াটে, ত্যাঁদড়। অকালকুষ্মাণ্ড।

নাটুকে, ভাবুনে। ছেনাল [দ্র ৬২৩]।

খেয়ালি, খামখেয়ালি।

কৃত্রিম, কপট [দ্র ৫৪৮]।

ফাজিল, ফক্কড়, ফচ্কে; প্রগল্ভ, ধৃষ্ণু, ধৃষ্ণক, বাচাল [দ্র ১১৪]; চ্যাংড়া। দুষ্টু।

## ২৩৬ গাম্ভীর্য

**বি·** গাম্ভীর্য, গম্ভীরতা, গম্ভীরভাব, অচাপল্য, অচপলতা, অলঘুতা, অচাঞ্চল্য, ভারিক্কিভাব।

ব্যক্তিত্ব।

প্রশান্তি [দ্র ২২৪], উদারতা [দ্র ২৩৮]। ব্যাপ্তি, অগাধত্ব, গভীরতা, প্রগাঢ়তা, মন্দ্রতা, নিবিড়তা; স্থিরতা, ধীরতা [দ্র ৩৪৩]।

মুখ হাঁড়ি(ক), মুখভার(ক), বেজার হওয়া-; নিরানন্দ হওয়া- [দ্র ২২৮]।

**বিণ·/বি·** গম্ভীর, সুগম্ভীর, রাশভারি, ভারিক্কি, ধীর, স্থির, অচপল, অলঘু, গম্ভীরস্বভাব, স্বভাবগম্ভীর, বজ্রগম্ভীর, গুরুগম্ভীর, মন্দ্রগম্ভীর, অচপলমতি, অতরলমতি।

গোমড়া, বেজার, গোমসা, অপ্রসন্ন, অপ্রফুল্ল, হাঁড়িমুখ, গোমড়ামুখো, নিরানন্দ [দ্র ২২৮]; রাম গরুড়ের ছানা।

**বিণ·** গম্ভীর, গভীর, অগাধ; মন্দ্র, উদাত্ত, গাঢ়; নিবিড়।

প্রশান্ত, সমাহিত; দুরবগাহ; বোধাতীত।

ব্যক্তিত্বসম্পন্ন, ব্যক্তিত্বপূর্ণ।

## ২৩৭ আবেগ

**বি·** আবেগ, ভাবাবেগ, ভাবাবেশ, হৃদয়াবেগ, সংবেগ, হৃদয়োচ্ছ্বাস, উচ্ছ্বাস, উচ্ছ্বসন, উন্মাদনা, উচ্ছলতা, প্রক্ষোভ; আবেশ, বিহ্বলতা; উত্তেজনা; মানসিক বিক্ষোভ; উৎসাহ, উদ্দীপনা, মাতন; আলোড়ন, রোমাঞ্চ, ত্বগঙ্কুর, উদ্ধর্ষণ, রোমবিকার, রোমবিক্রিয়া, পুলক, শিহরন।

অনুভূতি, হৃদয়ানুভূতি; ভাববিহ্বলতা, ভাবোন্মত্ততা, ভাবোচ্ছ্বাস, ভাবতরঙ্গ।

চিত্তচাঞ্চল্য, ব্যাকুলতা, আকুলতা, আকুলিবিকুলি, অস্থিরতা, চঞ্চলতা, ছটফটানি, উৎকণ্ঠা, তোলপাড়। মনে দাগ কাটা, রেখাপাত(ক), ভাবান্তর(হ), বৈলক্ষ্য, বৈলক্ষণ্য।

ভাবপ্রবণতা, আবেগময়তা, আবেগপ্রবণতা, আবেগসর্বস্বতা।

**বিণ·** উচ্ছ্বসিত, উদ্বেল, উদ্বেলিত, উছল, উচ্ছলিত, বিহ্বল, প্রক্ষুব্ধ, উচ্ছল; উত্তেজিত, উন্মত্ত। উৎসাহিত, উদ্দীপিত, আলোড়িত।

ভাবাভিভূত, ভাবোন্মত্ত, ভাবাবিষ্ট, ভাবোন্মাদ, ভাবভোলা, ভাববিহ্বল, আবেগবিহ্বল, আবিষ্ট, বিহ্বল, আকুল, ব্যাকুল।

আবেগময়, আবেগবান, আবেগপূর্ণ, ভাবাবেগপূর্ণ, আবেগজড়িত, আবেগস্পন্দিত, আবেগমথিত।

ভাবোদ্দীপক, আবেগসঞ্চারক, আবেগসঞ্চারী, আবেগসঞ্চারকারী।

## ২৩৮ উদারতা

**বি·** উদারতা, ঔদার্য [২৪০], অসংকীর্ণচিত্ততা, প্রশস্তচিত্ততা, মানসিক প্রসার, মানসিক প্রশস্ততা, উদারচিত্ততা, দরাজমন, বড়মন, মুক্তমন, তসরিফ; চিত্তোন্নতি, ঔন্নত্য।

মহত্ত্ব, মহদাশয়ত্ব, মহদাশয়তা, মহানুভবতা; শ্রেষ্ঠত্ব; বদান্যতা, অকৃপণতা, দয়া, দাক্ষিণ্য, অনুগ্রহ [দ্র ২৩৯]। সদাশয়তা, সদিচ্ছা, সদভিপ্রায়, সুবাসনা; সহৃদয়তা, সহানুভূতি। ঘৃণাহীনতা।

উদারনীতি, উদারপন্থা, উদারতন্ত্র, উদারমত।

**বিণ·** উদার, মহৎ, মহান, সুমহান, সুমহৎ; বদান্য, অকৃপণ, দরাজহস্ত, দানশীল [দ্র ৭০৬], দরাজ।

**বিণ·/বি·** মহানুভব, মহাপ্রাণ, মহাশয়, মহদাশয়, মহীয়ান, মহোদয়, উচ্চাশয়, মহামনা, মহামতি, উন্নতচিত্ত, উচ্চহৃদয়, উদারচিত্ত, উদারচেতা, উদারচরিত্র, উদারপ্রকৃতি, উদারহৃদয়, উদারমতি, উদারমনা, উদারস্বভাব, উচ্চমনা, উন্নতমনা; প্রশস্তচিত্ত, প্রশস্তহৃদয়, দরাজহৃদয়, দরাজমনা; সমুদ্রহৃদয়, অসংকীর্ণচিত্ত, বড়মন, মুক্তমনা; দিলখোলা, মনখোলা, দিলদরিয়া, সদাশিব; হৃদয়বান, সহৃদয়, সুহৃদয়, দরদি, মরমি, মেহেরবান, সহানুভূতিশীল, আত্মবান, দয়ালু [দ্র ২৩৯]; সদাশয়, সদাত্মা, সদন্তঃকরণ, শরিফ, সুমনা, সুমনস্ক, সদন্তঃকরণবিশিষ্ট; মহত্ত্বপূর্ণ।

বিবেকবান, বিবেকী।

উদারনীতিক, উদারনৈতিক, উদারতন্ত্রী, উদারমতাবলম্বী, উদারপন্থী, লিবারাল।

নির্ঘৃণ।

## ২৩৯ অনুগ্রহ

**বি·** অনুগ্রহ(ক, দেখানো-), অনুকম্পা(ক, প্রদর্শন করা-), কৃপা (ক, দেখানো-), অনুবল, দয়া(ক, দেখানো-, প্রদর্শন), প্রসাদ, সৌরত্য, দাক্ষিণ্য, দয়াদাক্ষিণ্য; মেহেরবানি।

করুণা(ক), কারুণ্য, রহমত, অপারকরুণা।

ক্ষমা [দ্র ২৪০]। মায়া, মমত্ব, মমতা [দ্র ৬০৫]; টান, দরদ, ভালোবাসা [দ্র ৬০৪]।

বদান্যতা, দয়াশীলতা, সদাশয়তা, দয়ালুতা, অনুজিঘৃক্ষা।

দয়াধর্ম, দানশীলতা [দ্র ৭০৬]; উদারতা [দ্র ২৩৮]; মহানুভবতা [দ্র ২৩৮]।

আন্তরিকতা [৫৪৭, ৬০৩, ৬০৫], অন্তর্ভব, সহৃদয়তা; সহানুভূতি(দেখানো-), সমবেদনা(জানানো-), সমব্যথা, সহমর্মিতা, সংবেদনশীলতা, সহমর্মিতাবোধ; সমানুভূতি, অন্তর্ভাব।

উদ্ধার করা-, চোদ্দপুরুষ উদ্ধার(ক), ধন্য করা-।

সান্ত্বনা(দে, পা), প্রবোধ(দে) [দ্র ২২৮]।

আনুকূল্য, প্রসাদ; সহায়তা [দ্র ৬৮৩]; তিতিক্ষা, সহিষ্ণুতা [দ্র ২২১]।

অহিংসা [২৪,২], অকঠোরতা, অকঠোরত্ব, অপৈশুন্য, অক্রূরতা, অনির্দয়তা, অনিষ্ঠুরতা, আনৃশংস্য, অখলতা [৫৪৭], অখলত্ব।

**বিণ·/বি·** অনুগ্রাহক, অনুগ্রাহী, অনুগ্রহকারী; ক্ষমাশীল [দ্র ২৪০]।

অনুগৃহীত, অনুগ্রহপ্রাপ্ত, অনুগ্রহভাজন, তিতিক্ষিত, বাধিত(হ); অনুগ্রহযোগ্য, অনুগ্রাহ্য।

কৃপাপ্রাপ্ত, কৃপাভাজন, কৃপাধন্য।

দয়ার্দ্র, দয়াপরবশ, দয়াপরতন্ত্র, দয়াগুণসম্পন্ন; কৃপাপূর্ণ।

মরমি, দরদি, দরদিয়া, মরমিয়া, হৃদয়িক, হৃদয়ালু; সহৃদয়, সংবেদনশীল, সমবেদনাপূর্ণ।

দয়ালু, দয়াল, দয়াশীল, সদয়, দয়াবান, দয়ানিধি, দয়াময়, কৃপাপরতন্ত্র, সানুকম্প, কারুণিক, অকঠোর, কৃপাময়, কৃপালু, কৃপানিধি, কৃপাসিন্ধু।

করুণাময়, পরমকরুণাময়, পরমকারুণিক, করুণানিদান, করুণানিধান, করুণানিধি, মেহেরবান, রহমান। মমতাময় [দ্র ৬০৫]।

উদার, উদারহৃদয়, মহাপ্রাণ [দ্র ২৩৮]।

বদান্য, দানশীল [দ্র ৭০৬]। সদাশয় [দ্র ২৩৮]। সহায়ক, সহায় [দ্র ৬৮৩]। সহিষ্ণু [দ্র ২২১]।

সহানুভূতিশীল, সমব্যথী, সহমর্মী। প্রবোধদায়ী, সান্ত্বনাদায়ক [দ্র ২২৮]।

দয়ার্হ, কৃপার্হ।

অহিংস, অনৃশংস, অক্রূর, অনিষ্ঠুর, অনির্দয়, অপিশুন, অখল [৫৪৭]।

**ক্রি-বিণ·** অনুগ্রহপূর্বক, অনুগ্রহবশত, দয়া করে, অনুগ্রহ করে; অনুগ্রহে, দয়ায়, কৃপায়।

## ২৪০ ক্ষমা

**বি·** ক্ষমা(ক), মাপ(ক), মাফ, মার্জনা(ক), কৃপা(ক), অনুকম্পা(ক); অনিষ্ঠুরতা, অনুক্রোশ, ক্ষান্তি, দয়া, মায়া, অনুগ্রহ [দ্র ২৩৯]।

ক্ষমাগুণ, ক্ষমাধর্ম, তিতিক্ষা, সহনশীলতা, সহিষ্ণুতা, সহন [দ্র ২২১]; ক্ষমাশীলতা, ক্ষমাপরায়ণতা; ঔদার্য [দ্র ২৩৮]। অহিংসা [দ্র ২৩৯]।

ক্ষমাভিক্ষা(ক), ক্ষমাপ্রার্থনা(ক), মার্জনাভিক্ষা(ক), কৃপাভিক্ষা, ক্ষমা চাওয়া-, মাপ চাওয়া-; ঘাটমানা-; জোড়হাত(ক) [দ্র ৬৪·১৯], জোড়হস্ত, হাতজোড় করা-; দোষ না নেওয়া; মনে না করা-।

অন্যায়স্বীকার(ক), দোষস্বীকার(ক), কবুল(ক)।

ছেড়ে দেওয়া-, মকুব(ক), ছাড়(দে), রেহাই(দে, পা),

অব্যাহতি(দে, পা), নিষ্কৃতি(দে, পা), খালাস(দে, পা), মুক্তি(দে, পা), মার্জন।

আপোশ(ক), মিটমাট(ক), মীমাংসা(ক) [দ্র ৩৭৫], রফা(ক)।

দোষক্ষালন(ক), নির্দোষপ্রমাণ; সাতখুন মাপ; কসুর মাপ; নাকমলা; কানমলা(খাওয়া-)।

**বিণ·** **ক্ষমাশীল, ক্ষমাবান, ক্ষমাপরায়ণ, ক্ষমাপর, ক্ষমী, ক্ষন্তা, ক্ষমিতা**; সহিষ্ণু [২২১], সহনশীল, তিতিক্ষু, তিতিক্ষাকারী, ক্ষান্ত, মায়াময়; উদার, অনুকম্পায়ী।

**ক্ষমার্হ, ক্ষমাযোগ্য, ক্ষম্য, ক্ষন্তব্য**, মার্জনীয়, কৃপাযোগ্য; তিতিক্ষিত, তিতিক্ষাযুক্ত, **ক্ষমাপূর্ণ**।

**বিণ·/বি·** **ক্ষমাপ্রার্থী, ক্ষমাভিক্ষু, ক্ষমাপ্রার্থনাকারী**, কৃপাপ্রার্থী, কৃপার্থী, মার্জনাপ্রার্থী, মার্জনাভিক্ষাকারী।

**ক্ষমাপ্রাপ্ত, ক্ষমিত**, অনুক্রুষ্ট।

**ক্ষমাকারী, ক্ষমাদাতা**, মার্জনাকারী, মার্জক, অনুকম্পায়ী।

মীমাংসক, মীমাংসাকারী, সালিশ।

অহিংস, অহিংসক, অহিংস্রক, বিমৎসর।

**ক্রি-বিণ·** করজোড়ে, হাতজোড় করে; নতজানু হয়ে; পায়ে ধরে, হাতে-পায়ে ধরে।

## ২৪১ অক্ষমা

**বি·** অক্ষমা, ক্ষমাহীনতা, ক্ষমাশূন্যতা, অক্ষান্তি, অমর্ষ, অমর্ষণ; অনুদারতা, ঔদার্যহীনতা, ক্ষুদ্রাশয়তা, নীচতা, হীনতা; সংকীর্ণতা; নিষ্ঠুরতা [দ্র ২৪২]। কঠোরতা।

আক্রোশ [দ্র ২৩০], প্রতিহিংসা [২৪২], প্রতিহিংসাপরায়ণতা, প্রতিশোধ(নে), শোধতোলা-, বদলা(নে), আক্রোশপরায়ণতা, আক্রোশন, বিদ্বেষ, অপরাগ; প্রতিফল; রাগ থাকা-, রাগ পুষে রাখা-, ঝাল থাকা-; গায়ের ঝাল মেটানো-; দাদ, ঝাল; কষকষ(ক), গা কষকষ(ক), কষকষানো-।

একহাত নেওয়া-, ঝালঝাড়া-।

আপোশহীনতা।

**বিণ·** প্রতিশোধমূলক, প্রতিহিংসামূলক, আক্রোশমূলক, আক্রোশনীয়, আক্রুষ্ট।

প্রতিহিংসাপরায়ণ, আক্রোশপরায়ণ।

ক্ষমাহীন, ক্ষমাশূন্য; আপোশহীন; অমার্জনীয়।

**বিণ·বি·** কঠিনহৃদয়, কঠোরহৃদয়, পাষাণহৃদয়, কঠিনচিত্ত, কঠিনপ্রাণ; মমতাশূন্য। কঠোর।

করুণাহীন, নিষ্করুণ [দ্র ২৪২], অকরুণ; অনুদার; সংকীর্ণ, ক্ষুদ্রাশয়, সংকীর্ণমনা, হীনচেতা, নীচাশয়, অপ্রশস্তচিত্ত, নিচুমন, ছোটমন, মন ছোট, নীচান্তঃকরণ।

## ২৪২ নিষ্ঠুরতা

**বি·** নিষ্ঠুরতা, নির্দয়তা, নির্মমতা, নির্মমত্ব, নিষ্ঠুরত্ব, নৃশংসতা, নৈষ্ঠুর্য, নিষ্ঠুরাচরণ; মমতাহীনতা, মমত্বশূন্যতা, দয়াহীনতা, করুণাহীনতা, হৃদয়হীনতা; মমতা না থাকা-, দয়ামায়া না থাকা-, মায়াদয়া না থাকা-।

কঠোরতা, কঠোরত্ব, কাঠিন্য, অকোমলতা, অকোমলত্ব।

ক্রূরতা, খলতা, খলত্ব, ক্রৌর্য, ক্রূরাচার; হিংসা, হিংস্রতা, হিংসন; হিংসাশ্রয়িতা; প্রতিহিংসা [দ্র ২৪১]।

অসূয়া, দ্বেষ, বিদ্বেষ, রিষ, রেষ, মৎসর।

বর্বরতা, পাশবিকতা, অমানুষিকতা।

নিগ্রহ(ক), নিপীড়ন(ক), উৎপীড়ন(ক), জুলুম(ক), অত্যাচার(ক) [দ্র ৬৮৮]।

**বিণ·** নিষ্ঠুর, নির্দয়, নির্মম, নৃশংস, আনৃশংস্য, নিঠুর।

অকরুণ, দয়াহীন, মায়াহীন, অনুভূতিহীন, মমতাহীন, হৃদয়হীন, নিকরুণ, কৃপাহীন [দ্র ২৪১], হৃদয়শূন্য, দয়াশূন্য, দয়ামায়াহীন, নিষ্করুণ [২৪১], অদয়, অকৃপ, বিকরুণ, পলাশ; কাঠখোট্টা; পাষাণ।

কঠোর, করুণাহীন, কঠিন, অকোমল।

হিংসাশ্রয়ী, হিংসাময়, হিংসাত্মক।

ক্রূর, খল, ক্রূরমতি।

পাশবিক, বর্বর, অমানবিক, অমানুষিক, অমানুষোচিত, অমানবোচিত, বর্বরোচিত, পৈশাচিক [১২৫]।

দারুণ, নিদারুণ, মর্মবিদারক, মর্মস্পর্শী [দ্র ২২৮]।

হিংসনীয়, হিংস্য।

**বিণ·/বি·** বিদ্বেষী [দ্র ২৪৯]।

হিংসাপরায়ণ, হিংস্র, হিংসালু, হিংসক, হিংস্রক, হিংসারু, দাশুরি, অররু। কসাই। জল্লাদ। রক্তপিপাসু, রক্তপিশাচ, রক্তলোলুপ। পিশাচ। দানব, শয়তান। পশ্বাধম।

উগ্রকর্মা, উগ্রপ্রকৃতি, উগ্রস্বভাব; ক্রূরকর্মা।

## ২৪৩ গর্ব

**বি·** গর্ব(ক, হ), অহংকার(ক, হ), দম্ভ(হ, ক), দর্প, গরব, শ্লাঘা, অহম্মতি, অহম্বুদ্ধি. অহমিকা, অস্মিতা, আমিত্ব, অহংভাব, দাম্ভিকতা, গর্বিতভাব; গুমানো-, গাবানো-।

গৌরব, গরিমা, মর্যাদা।

দাপ, মদ, মনোমদ; দেমাক(ক, হ), গুমর, ডাঁট, ফুটানি, জাঁক, তেজ, গরম, ঠেকার, চালিয়াতি; বড়াই(ক), স্পর্ধন, স্পর্ধা(হ, ক), আস্পর্ধা(হ), আস্বা, বাড়; ঔদ্ধত্য, উদ্ধতি, উদ্ধতচারিতা, সাপট; অবিনয়, ধৃষ্টতা, ধাষ্টামি, ধৃষ্টামি, ধার্ষ্ট্য; বেয়াড়াপনা; পাঁয়তারা(ক), মদগর্ব, আটোপ, হম্বিতম্বি(ক), লম্ফঝম্ফ, আস্ফালন(ক), টেগুাইমেগুাই, তড়পানি, তড়পানো-, বারফট্টাই। দম্ভোক্তি, গর্বোক্তি, লম্বাকথা, বহ্বাস্ফোট, সগর্ববাক্য, অহংকারোক্তি, ডাঁটের কথা, আটোপটংকার।

ঠোঁট উলটানো-, নাক সিটকানো-।

আত্মম্ভরিতা, হামবড়াই, হামবড়াভাব; উন্নাসিকতা।

সম্মান, মান [দ্র ৩৪৮]।

আত্মমর্যাদা, আত্মশ্লাঘা, আত্মসম্মানজ্ঞান, আত্মসম্ভ্রম, আত্মশ্লাঘিতা, আত্মাভিমান, আত্মগৌরব, আত্মগরিমা, আত্মগর্ব, আত্মসম্মান [দ্র ৩৪৮]। অস্মিতাবোধ, আত্মমর্যাদাবোধ।

আত্মতুষ্টি, আত্মপ্রশংসা, আত্মনাম।

অতিমান, অতিদর্প, অতিগর্ব, অতিবাড়।

অভিমান(ক), মান(ক)।

বংশগৌরব, বংশকৌলীন্য, বংশগরিমা, কুলগর্ব, কুলমর্যাদা [৬৪৬], জাত্যভিমান। রূপের গর্ব, রূপের

দেমাক। টাকার গরম, অর্থগৌরব। বিদ্যাভিমান, শিক্ষাভিমান।

মাথা উঁচু করে চলা-; ধরাকে সরা জ্ঞান করা-। মাটিতে পা না পড়া-। দেমাকে পা না পড়া-। তেল হওয়া-। লঘুগুরু জ্ঞান না থাকা-।

**বিণ·** গর্বিত, গর্বী, অহংকারী, দর্পিত, দর্পী, গরবী, গরবিনী।

সগর্ব, সদর্প, সাহংকার, দর্পযুক্ত; অহংকৃত। ঔদ্ধত্যপূর্ণ।

গরিমাময়, গর্বোজ্জ্বল, গরিমাদীপ্ত; মানী।

অতিমানী, অতিগর্বিত, অতিগর্বী।

শ্লাঘনীয়, শ্লাঘ্য, দর্পযোগ্য, গর্বের।

**বিণ·/বি·** গরীয়ান, দর্পশালী।

দাম্ভিক, দম্ভী, দৃপ্র, দৃপ্ত, প্রদীপ্ত, দম্ভক, স্বয়ংশ্রেষ্ঠ, হামবড়া, হামবাগ, উচ্চভাষী; দেমাকি, ডাঁটিয়াল, ঠেকারে, জাঁকাল, ফুটানিরাম; চালবাজ, চালিয়াত।

পায়াভারি; মদোন্মত্ত, মদান্ধ, গর্বান্ধ, মদমত্ত, সমুদ্ধত, উদ্ধতপ্রকৃতি, উদ্ধতচারী-, গর্বোদ্ধত, মদোদ্ধত, উদ্ধতমনা; উন্নাসিক, নাকউঁচু, নাকতোলা। খাপ্পা খাঁ।

অবিনয়ী, উদ্ধত, অবিনীত, ধৃষ্ট, প্রধৃষ্ট, স্পর্ধী, স্পর্ধিত, উদ্ধতস্বভাব, বেয়াড়া, শৌণ্ডির।

উদ্ধতভাষী।

অভিমানী; অভিমানিনী, মানিনী; অভিমানকারী।

আত্মমর্যাদাসম্পন্ন [দ্র ৩৪৮]; অস্মিতাপূর্ণ, আমিত্বপূর্ণ, আমিত্বসম্পন্ন, আত্মগর্বী, আত্মম্ভরি, আত্মাভিমানী।

**ক্রি-বিণ·** সগর্বে, সদর্পে, সদম্ভে, সাহংকারে, দর্পভরে; সগৌরবে।

## ২৪৪ বিনয়

**বি·** বিনয়, বিনতি, সন্নতি, আনতি, অবনতি, নতি; প্রণতি [দ্র ৫৮৪, ৬১০]; অগর্ব, অনহংকৃতি; নম্রতা, নম্রভাব, নমনীয়তা, নমনশীলতা, বিনমন; শিষ্টতা, সৌজন্য, ভদ্রতা [দ্র ৬০৭]; অমায়িকতা, গর্বহীনতা; শালীনতা, লজ্জাশীলতা [দ্র ২৪৫]। অতিবিনয়।

**বিণ·/বি·** বিনয়ী, নম্র, বিনীতচিত্ত, ভদ্র [দ্র ৬০৭]; শান্ত, শিষ্ট, সুবিনীত; সংযত, সনম্র; কোমল; সুজন [৬০৭]; অমায়িক, নিরহংকার, নিরহংকারী, অনহংকৃত, অনহংকারী, অনহংকার, নিরভিমান, অগর্বিত, অগর্বী, দর্পহীন, দর্পশূন্য, নির্মৎসর, গর্বহীন; মৃদুস্বভাব, ঠাণ্ডামেজাজ, কোমলস্বভাব, শান্তশিষ্ট; চুপচাপ; সাদাসিধা, সোজা, সহজ; বিনীত, বিনয়াবনত, বিনম্র, বিনয়নম্র, বিনমিত, বিনয়ান্বিত, বিনত, আনত, সন্নত [৫৮৪]।

বিনম্রহৃদয়, বিনীতাত্মা, অনুদ্ধত, বিনয়শীল; বিনেতা, বিনয়কারী; বিনয়গ্রাহী।

**বিণ·** বিনয়যুক্ত, বিনীত, সবিনয়; ভদ্রতাপূর্ণ, ভদ্রোচিত [দ্র ৬০৭]।

বিনেয়, বিনয়যোগ্য, অনুনীত; নমনীয়।

সুকুমারমতি; ক্ষীণপ্রকৃতি।

**কির-বিণ·** সবিনয়ে, বিনীতভাবে, বিনয়সহকারে, বিনয়ের সঙ্গে; নম্রভাবে, নত হয়ে।

## ২৪৫ লজ্জা

**বি·** লজ্জা(পা, ক, দে), লাজ, হায়া, ব্রীড়া, হ্রী, ত্রপা, শরম(লা), সম্ভ্রম; লাজলজ্জা, হায়ালজ্জা, লজ্জাশরম, ভরম, মন্দাস্য, শরমভরম; সংকোচ, কুণ্ঠা, দ্বিধা [দ্র ২১৭]। আবরু [দ্র ৩৪৮]। অপমান [দ্র ৩৪৯]।

লজ্জাশলীতা, লাজুকভাব, লাজুকতা, সলজ্জভাব, লজ্জাবত্তা, লজ্জাবোধ(ক), কুণ্ঠাবোধ(ক), সংকোচবোধ(ক); অস্বস্তিভাব, অসোয়াস্তির ভাব; কিন্তু কিন্তু করা-, মুখ ফুটে বলতে না পারা- [দ্র ২১৭]।

লজ্জায় অধোবদন হওয়া-, লজ্জায় লাল হওয়া-, মুখ লুকানো-, লজ্জায় জিভকাটা-, জিভকাটা-, লজ্জার একশেষ(হ্); মুখে চুনকালি পড়া-। লজ্জায় মাথাকাটা যাওয়া-। নাককাটা(যাওয়া-)।

চক্ষুলজ্জা; লজ্জাদৃষ্টি। লোকলজ্জা, লোকভয়, লোকাপবাদ [দ্র ৩৪৯]। লজ্জার কথা।

লজ্জায় ফেলা-, লজ্জায় পড়া-; লাজানো-।

**বিণ·** লজ্জাকর, লজ্জাজনক, ব্রীড়াজনক; বিতিকিচ্ছিরি; অস্বস্তিকর, অপ্রস্তুত।

সলজ্জ, সলাজ, সব্রীড়।

**বিণ·/বি·** লজ্জিত, লজ্জাপ্রাপ্ত, শরমিত, কুণ্ঠিত, সংকুচিত, অপ্রস্তুত, অপ্রতিভ, বিব্রত, ব্রীড়িত, ব্রীড়ানত, ব্রীড়াবনত, ত্রপিত, ত্রপান্বিত, হ্রিত, হ্রীমান, হ্রীজিত, লজ্জানম্র, লাজনম্র, লজ্জাবনত, লজ্জমান, ত্রপমাণ, অনপত্রপ, ত্রপিষ্ঠ, লজ্জানত, লজ্জালু, লজ্জারুণ, লজ্জারাঙা।

লাজুক, লজ্জাশীল, ব্রীড়াবান; মুখচোরা, লজ্জাবতী, লাজবন্তী, লজ্জাবতীলতা, লজ্জাশীলা, ব্রীড়াবনতা, লজ্জিতা; কনে বউ, বিয়ের কনে; কলাবৌ।

অমিশুক, কুনো, ঘরকুনো; কুয়োর ব্যাঙ, কূপমণ্ডুক।

**ক্রি-বিণ·** লজ্জায়, শরমে, লাজে, লজ্জাবশত, লজ্জাহেতু; সলজ্জভাবে, লাজুকভাবে।

## ২৪৬ নির্লজ্জতা

**বি·** নির্লজ্জতা, লজ্জাহীনতা, বেহায়াপনা, প্রগল্‌ভতা [দ্র ২৩৫]; বেলেল্লাপনা [৫২৭]; ধৃষ্টতা [দ্র ২৪৩]।

লজ্জার মাথা খাওয়া-, চোখের চামড়া না থাকা-।

**বিণ·/বি·** লজ্জাহীন, অলজ্জ, নির্লজ্জ, অলজ্জিত, লাজলজ্জাহীন, বিত্রপ, নিরপত্রপ, অপত্রপ, গতত্রপ, গতলজ্জ, বিলজ্জ, নিলাজ, বেহায়া, বেশরম, লজ্জাশূন্য; বেল্লিক, বেলেল্লা, ক্ষপণ।

কানকাটা, দুকানকাটা; কালামুখো।

**ক্রি-বিণ·** লজ্জা না পেয়ে, অনায়াসে, অসংকোচে [দ্র ২১৮], নির্লজ্জভাবে।

## ২৪৭ কৃতজ্ঞতা

**বি·** কৃতজ্ঞতা, উপকার স্বীকার(ক), উপকার স্মরণ(ক), উপকারীর উপকার স্মরণ(ক), দায় স্বীকার, ঋণ স্বীকার(ক), নিমকহালালি, ইমানদারি, বিশ্বস্ততা, অকৃতঘ্নতা, অকৃতঘ্নত্ব। ধন্যবাদ জানানো-।

কৃতজ্ঞতাবোধ।

**বিণ·** কৃতজ্ঞতাবদ্ধ, কৃতজ্ঞ(থাকা-), সকৃতজ্ঞ, নিমকহালাল, ধন্য(হ), বাধিত(হ), অনুগৃহীত(হ) [দ্র ২৩৯], কৃতার্থ; বিশ্বস্ত; ঋণী।

কৃতজ্ঞচিত্ত, কৃতজ্ঞমন; অকৃতঘ্ন।

কৃতজ্ঞতাপূর্ণ।

**ক্রি-বিণ·** কৃতজ্ঞচিত্তে, কৃতজ্ঞমনে, কৃতজ্ঞতার সঙ্গে।

## ২৪৮ অকৃতজ্ঞতা

**বি·** অকৃতজ্ঞতা, কৃতঘ্নতা, বেইমানি(ক), নিমকহারামি(ক), আনুবিধিৎসা, উপকারীর উপকার স্বীকার না করা-, উপকার ভুলে যাওয়া-। বিশ্বাসঘাতকতা(ক), বিশ্বাসভঙ্গ(ক)। গাছে তুলে মই কাড়া-।

কাজের বেলায় কাজি কাজ ফুরলে পাজি। পার হলে পাটনি মন্দ।

**বিণ·** অকৃতজ্ঞ, কৃতঘ্ন, বেইমান, নিমকহারাম; বিশ্বাসঘাতক, বিশ্বাসঘাতী, বিশ্বাসহন্তা।

মিরজাফর; বিভীষণ; ঘরভেদী বিভীষণ; কুইসলিং।

গৃহশত্রু, ঘরভেদী।

## ২৪৯ ঈর্ষা

**বি·** ঈর্ষা(ক), হিংসা(ক), দ্বেষ, অসূয়া, বিদ্বেষ, রিষ, রেষারেষি, নিহিংসন, আকচাআকচি, আঁকশা আঁকশি; অন্তর্দাহ, গায়ের জ্বালা, মনের বিষ, মনের ঝাল; মৎসর, মাৎসর্য; বিরাগ, বিরক্তি, অসন্তোষ; চোখ টাটানো-, গায়ে জ্বালা ধরা-, সহ্য করতে না পারা-।

পরহিংসা, পরদ্বেষ, প্রদ্বেষ; দ্বেষণ, হিংসন, ঈর্ষাকরণ।

হিংসার আগুন, ঈর্ষানল, বিদ্বেষানল।

বিদ্বেষবুদ্ধি, হিংসাবৃত্তি; হিংসুটেপনা; ঈর্ষাপরায়ণতা, ঈর্ষাকাতরতা, বিদ্বেষপরায়ণতা।

পরশ্রীকাতরতা, পরের ভালো দেখতে না পারা-।

**বিণ·** ঈর্ষণীয়, হিংস্য, হিংসনীয়, হিংসিতব্য; ঈর্ষাউদ্রেককারী।

ঈর্ষামূলক, হিংসাত্মক, হিংসাপূর্ণ; ঈর্ষাযুক্ত, বিদ্বেষযুক্ত; ঈর্ষাপ্রসূত, বিদ্বেষপ্রসূত; হিংসিত।

**বিণ·/বি·** হিংসুটে, হিংসুক, ঈর্ষান্বিত(হ), ঈর্ষাপরায়ণ, ঈর্ষাকাতর(হ) ঈর্ষালু, ঈর্ষী, হিংসাপরায়ণ, হিংসালু, হিংসক, হিংসাকারী, বিদ্বেষ্টা, বিদ্বেষকারী, দ্বিষৎ, দ্বেষ্টা, দ্বেষী, বিদ্বিষ্ট, দ্বেষকারী, বিদ্বেষী, দ্বেষশীল, বিদ্বেষপরায়ণ, প্রদ্বেষ্টা, প্রদ্বেষী, অসূয়ক, বিদ্বেষশীল, হিংসাশীল, অসূয়াপরতন্ত্র, অসূয়াপরবশ, অসূয়াবশ।

পরশ্রীকাতর, মৎসরী, পরদ্বেষী, পরহিংসক; নিন্দক, নিন্দুক [দ্র ৩৪৯]।

দ্বেষ্য, বিদ্বিষ্ট, বিদ্বেষভাজন, বিদ্বেষের পাত্র; বৈরী, শত্রু [দ্র ৬৮৫]।

## ২৫০ ঈর্ষাহীনতা

**বি·** ঈর্ষাহীনতা, ঈর্ষাশূন্যতা, দ্বেষহীনতা, বিদ্বেষাভাব, অবিদ্বেষ, অহিংসতা, অহিংসা, অনসূয়া।

**বিণ·** অমৎসর, অনসূয়, দ্বেষহীন, ঈর্ষাহীন; অহিংস।

## ২৫১ স্বার্থপরতা

**বি·** স্বার্থপরতা [৬৩৪], স্বার্থপরায়ণতা, স্বার্থান্বেষিতা, আত্মপরায়ণতা, আত্মকেন্দ্রিকতা, আত্মগ্রাহিতা, আত্মসর্বস্বতা।

স্বার্থ, নিজের ভালো, আত্মাদর, আত্মোপকার, আত্মপ্রেম, আত্মপূজা, আত্মপ্রীতি, স্বাদর।

স্বার্থচিন্তা(ক), স্বার্থান্বেষণ(ক), স্বার্থান্ধতা, আত্মহিতচিন্তা।

স্বার্থপূরণ(ক), স্বার্থসিদ্ধি(ক), স্বার্থরক্ষা(ক), স্বার্থসাধন(ক)।

স্বজনপোষণ(ক), স্বজনতোষণ(ক), স্বজনপ্রিয়তা, স্বজনপ্রীতি।

সুবিধাবাদ, সুযোগসন্ধান, তক্কে তক্কে থাকা-, ঝোপ বুঝে কোপ মারা-।

নিজের কোলে ঝোল টানা-, নিজেকে নিয়ে মত্ত থাকা-; নিজের বেলায় আঁটিসাঁটি পরের বেলায় দাঁতকপাটি। কেবল নিজেরটা বোঝা-।

অনুদারতা, সংকীর্ণতা [২৫৪]; হীনতা, নীচতা; সংকীর্ণমনস্কতা। আত্মরতি।

**বিণ·** স্বার্থপ্রণোদিত।

**বিণ·/বি·** স্বার্থপর, স্বার্থান্বেষী, স্বার্থপরায়ণ, স্বার্থবাদী, স্বার্থিক, স্বার্থোন্মত্ত, স্বার্থোদ্ধত, স্বার্থসাধক, অসূয়ক, আত্মপরায়ণ, আত্মসর্বস্ব, আপনসর্বস্ব, আত্মসার, আত্মগ্রাহী, আত্মরত, আত্মার্থ, আপ্তসার, আপ্তয়াসী, আত্মকেন্দ্রিক; স্বার্থান্ধ; একলসেঁড়ে, কেঁয়ে, আপ্তগরজি।

হিংসুটে [দ্র ২৪৯]। সুবিধাবাদী, সুযোগসন্ধানী, মতলবি; স্বার্থসিদ্ধ; স্বোদরপূরক।

স্বজনতোষণকারী, স্বজনপোষক, স্বজনপোষণকারী।

অনুদার, সংকীর্ণমনা; হীন, নীচ, নীচাশয় [দ্র ৫৫১]।

**ক্রি-বিণ·** স্বার্থে, নিজের স্বার্থে।

## ২৫২ স্বার্থহীনতা

**বি·** স্বার্থহীনতা, নিঃস্বার্থতা, স্বার্থশূন্যতা; স্বার্থত্যাগ(ক), স্বার্থবিসর্জন(ক); আত্মত্যাগ(ক), আত্মবিসর্জন(দে), আত্ম বলিদান(দে), আত্মদান(ক) [৭০৭, ৫৮], আত্মোৎসর্গ(ক), আত্মনিবেদন(ক), আত্মাহুতি(দে)। উদারতা [দ্র ২৩৮]।

পরহিতৈষণা, পরহিত, পরোপকার [৬৩৫], পরার্থপরতা, পরার্থবাদ, পরার্থিতা, লোকের উপকার(ক), লোকহিত, লোকহিতৈষণা, জনহিত, মানবহিতৈষণা, জনক .ণ, সমাজকল্যাণ, সমাজহিত, সমাজমঙ্গল, সমাজসেবা(ক)।

পরহিতব্রত, পরহিতাকাঙ্ক্ষা, পরোপকারেচ্ছা, লোকহিতব্রত, লোকব্রত।

মানবপ্রেম, মানবপ্রীতি; বিশ্বপ্রেম, বিশ্বভ্রাতৃত্ব [৬৪৮], বিশ্বমৈত্রী; বিশ্বজনীনতা, বিশ্ববোধ।

মনুষ্যত্ব, মানবিকতা [দ্র ৬১], মানবধর্ম, নৃধর্ম; মানবিকতাবাদ, মানবতাবাদ; বিশ্বমানবতা।

নিজেকে বিলিয়ে দেওয়া-, নিজেকে উজাড় করে দেওয়া-, নিজেকে সঁপে দেওয়া-; আত্মবঞ্চনা, আত্মপ্রতারণা, আত্মপ্রবঞ্চনা। পরের দিকে তাকানো-।

**বিণ·** নিঃস্বার্থ, স্বার্থহীন, স্বার্থশূন্য, অস্বার্থ, আত্মহীন; নিষ্কাম;

জনহিতকর [দ্র ৬৮৩], লোকহিতকর, জনকল্যাণমূলক; বিশ্বজনীন।

**বিণ·/বি·** পরোপকারী, পরহিতৈষী, পরহিতব্রতী, পরহিতাকাঙ্ক্ষী, পরার্থপর; উপচিকীর্ষু; দেশহিতৈষী, লোকবান্ধব, সমাজহিতৈষী, সমাজহিতার্থী; মানবদরদি, মানবপ্রেমিক, সমাজপ্রেমিক; সমাজসেবী, সমাজসেবক, সমাজবন্ধু, দেশসেবক, দেশপ্রেমিক [দ্র ৬৫৬]; সমাজসংস্কারক। বিশ্বপ্রেমিক, বিশ্বপ্রেমী।

আত্মবঞ্চক।

**ক্রি-বিণ·** নিঃস্বার্থভাবে; পরার্থ, পরার্থে, পরের কারণে।

# ৯ সম্পর্ক-সাদৃশ্য-নির্ভরতা

## ২৫৩ সম্পর্ক

**বি·** সম্পর্ক (হ), সম্বন্ধ, যোগ, সংযোগ, সংস্রব, যোগাযোগ, সংসর্গ, সাহচর্য, সংস্পর্শ, সংসৃষ্টি, সংশ্লেষ; একাত্মতা, অবিচ্ছিন্নতা, অবিচ্ছেদ্যতা; অনুবন্ধ, অন্বয়, অনুষঙ্গ; সমভিব্যাহার; সংযুক্তি, সংশ্লিষ্টতা, সংলগ্নতা [দ্র ২০৫]।

সমন্বয়, সামঞ্জস্য, মিল, মিলন, সন্ধি, নির্বন্ধ, সন্নিবেশ, সংযোজন(ক), যোজন।

যোগসূত্র, সূত্র, মাধ্যম, বন্ধন [দ্র ৩৬৩], বাঁধন। যোটক।

সঙ্গ, আসঙ্গ, সান্নিধ্য [দ্র ২০৪], সাথ [৬০৩], সংসৃতি, সাহিত্য।

প্রাসঙ্গিকতা, প্রসঙ্গ, বিষয়; কথায় থাকা-, কথার মধ্যে থাকা-। প্রসঙ্গান্তর, অন্যপ্রসঙ্গ।

আত্মীয়তা [দ্র ৬৩১]। একাত্মতা।

পাতানো-, সম্পর্কস্থাপন(ক), সম্পর্ক পাতানো-।

**বিণ·** সম্পর্কিত, সম্বন্ধযুক্ত, সম্পর্কযুক্ত, যুক্ত, সংযুক্ত, সমন্বিত, সম্বন্ধিত, সংশ্লিষ্ট, শ্লিষ্ট, সংস্রবযুক্ত, সন্নিবিষ্ট, জড়িত, বিজড়িত, সংযোগিত, লিপ্ত, সংলগ্ন [দ্র ২০৫], অন্বিত, অন্বয়ী, অনুবন্ধী, সান্বয়, একাত্ম, অবিচ্ছিন্ন [দ্র ২০৫], অন্তর্ভুক্ত, সন্নিবিষ্ট।

সম্পর্কীয়, সম্বন্ধীয়, সম্বন্ধী, সংক্রান্ত, সম্পর্কী; সংযোগী, সংযোজ্য। তৎসংক্রান্ত, তদবিষয়ক।

আনুষঙ্গ, আনুষঙ্গিক, অনুষঙ্গী, অনুবন্ধী।

সহিত, সমেত, সহযুক্ত, সহ, সঙ্গের, সাথের, বিশিষ্ট, শালী, শালিনী।

প্রাসঙ্গিক, বিষয়ক, সংক্রান্ত। জনিত, ঘটিত, মুতালিক।

**ক্রি-বিণ·** সঙ্গে, সাথে; সম্বন্ধে, সম্পর্কে, বিষয়ে, প্রসঙ্গত, প্রসঙ্গক্রমে; যোগে, মাধ্যমে; সমভিব্যাহারে।

মধ্যবর্তিতায়।

**অব্য·** দ্বারা, দিয়া, কর্তৃক, মারফত।

## ২৫৪ পক্ষ

**বি·** পক্ষ, দিক, তরফ [৪৬৩], সাইড; পক্ষ নেওয়া-, টানা-, সাইড নেওয়া-, ভিড়ে যাওয়া-, দলে ভেড়া-, ভেড়া-; কোলে ঝোল টানা-। গণতা, তরফদারি।

পক্ষপাতিত্ব(ক), পক্ষপাত, অনিরপেক্ষতা, একদেশদর্শিতা, পক্ষানুরাগ, পক্ষপাতিতা, একচোখামি, অসমদর্শিতা, সপক্ষতা, পক্ষাবরণ(ক), পক্ষভাব, পক্ষাবলম্বন(ক), পক্ষসমর্থন(ক), পক্ষগ্রাহিতা; সংকীর্ণতা [দ্র ২৫১]।

নিজের দল, সপক্ষ; একপক্ষ, একদল; মিত্রপক্ষ, মিত্রদল।

হাত করা-, দলে টানা-, দলে আনা-।

সমর্থন(ক) [দ্র ২৭৯], প্রতিপোষকতা, প্রতিপোষণ, সমর্থনা, অনুকূলবর্তিতা, আনুকূল্য প্রদর্শন, সাপোর্ট(ক)।

দলাদলি(ক), দলবাজি(ক), পক্ষাপক্ষ, দলীয়তা, দলীয় মনোভাব, দলপাকানো, দলবাঁধা-; ঘোঁট পাকানো-।

**বিণ·** একতরফা, তরফা, একপেশে; পক্ষপাতদুষ্ট, পক্ষপাতমূলক, পক্ষাশ্রয়ী, পক্ষপাতপূর্ণ, পক্ষপাতযুক্ত, পক্ষপাতদোষদুষ্ট, পক্ষভুক্ত, নিরপেক্ষতাহীন; দলীয়, পক্ষীয়; একচক্ষু হরিণ।

উভয়পক্ষীয়, দোতরফা।

**বিণ·/বি·** পক্ষপাতী, অনিরপেক্ষ, একদেশদর্শী, পক্ষাবলম্বী, পক্ষানুরাগী, একচোখা, অসমদর্শী, পক্ষগ্রাহী, তরফদার, নিরপেক্ষতাহীন। সংকীর্ণ [দ্র ২৫১]।

সমর্থক, প্রতিপোষক, সমর্থনকারী, সাপোর্টার।

## ২৫৫ নিরপেক্ষতা

**বি·** নিরপেক্ষতা, সমদর্শিতা, সমদর্শন, অপক্ষপাত, অপক্ষপাতিতা, পক্ষপাতশূন্যতা, অপক্ষপাতিত্ব, সমদৃষ্টি, নৈরপেক্ষ্য; ব্যক্তিনিরপেক্ষতা।

যথার্থবাদ, সদ্বিচার(ক), ন্যায়বিচার(ক), সুবিচার(ক) [৬৬৭], ন্যায়কারিতা; ঔদার্য [দ্র ২৩৮]।

কিছুর মধ্যে না থাকা-, সাতে পাঁচে না থাকা-, দলমতের ঊর্ধ্বে থাকা-। সূক্ষ্মবিচার(ক)।

**বিণ·/বি·** নিরপেক্ষ, সমদর্শী, অপক্ষপাতী, পক্ষপাতহীন, ভেদজ্ঞানরহিত, সমদর্শনকারী, সমদৃষ্টিসম্পন্ন, পক্ষপাতশূন্য; নির্বিকার; দলাদলিহীন; যথার্থবাদী; ন্যায়দর্শী; উদার [দ্র ২৩৮]।

স্বাধীন ভাব, স্বাধীনচেতা।

ব্যক্তিসম্পর্কহীন, নৈর্ব্যক্তিক, ব্যক্তিনিরপেক্ষ; অনাত্ম।

**বিণ·** ন্যায্য [দ্র ৫১৫]। সত্য [দ্র ৫৪৩]। যথার্থ [দ্র ৫৬১]।

**ক্রি-বিণ·** নিরপেক্ষে, অপক্ষপাতে; জাতিধর্মনির্বিশেষে; দলমতনির্বিশেষে; স্বাধীনভাবে; নিরপেক্ষভাবে। খোলাচোখে, মুক্তমনে, অসংকুচিতচিত্তে, অসংকোচে।

## ২৫৬ মৌলিকতা

**বি·** মৌলিকতা, মৌলিকত্ব; সর্জনা, স্বকীয়তা, স্বাতন্ত্র্য [২৬১], স্বকীয়ত্ব, স্বতন্ত্রতা, প্রাতিস্বিকতা, নিজস্বতা [দ্র ৬৩৪]; অনন্যতা, বৈশিষ্ট্য [২৭২], বিশিষ্টতা, অসাধারণত্ব, অদ্বিতীয়তা। পার্থক্য, পৃথকত্ব [দ্র ২৬১]। অননুকরণ। ওরিজিনালিটি; অনন্যতন্ত্রত্ব, অনন্যতন্ত্রতা; অপূর্বতা।

মূল, আদি [৫৫], নিদান।
মূলপদার্থ, উপাদান, মৌল, মূলাংশ।
সৃজন [দ্র ৪০৭]।
**বিণ**· মৌলিক, মৌল, মূলগত, মূলোৎপন্ন, ওরিজিনাল, অকৃত্রিম; অনন্যতন্ত্র।
স্বতন্ত্র, স্বকীয়, স্বীয়, প্রাতিস্বিক, স্বক, নিজস্ব [দ্র ৬৩৪]। অনন্য, অসাধারণ, বিশিষ্ট, বিশেষ, সবিশেষ, বিশেষিত, অনন্যসাধারণ, অসামান্য, অবিকল্প, অলোকসামান্য; অলোক, অলোকসাধারণ; অদ্বিতীয়, অতিদ্বয়, একমাত্র, অনন্যপূর্ব, অপূর্ব; মার্কামারা।
আদিম, আদি- [দ্র ৫৫]। পৃথক [দ্র ২৬১]। আসল, সাচ্চা [দ্র ৫৫৮]।
অননুকরণীয়, অননুকার্য; নির্বিকল্প, অপ্রতিরূপ; জবাব নেই, না-জবাব।

## ২৫৭ অনুকরণ

**বি**· অনুকরণ(ক), নকল(ক) [দ্র ৪২৫], অনুসরণ(ক), সাদৃশীকরণ, সদৃশকরণ, অনুহার, অনুবিধান, অনুহরণ।
অনুকৃতি, অনুকর্ম, অনুক্রিয়া, অনুকার, অনুবৃত্তি, অনুসৃতি; পুনর্বৃত্তি; ছায়া।
পদাঙ্ক অনুসরণ(ক)।
সাদৃশ্য [দ্র ২৫৮]; আদল, আভাস, ছাঁচ, ছাঁদ, আকার; মডেল।
প্রতিমূর্তি, প্রতিরূপ, প্রতিকৃতি, প্রতিমা, প্রতিচ্ছবি, প্রতিবিম্ব [৩৪], প্রতিচ্ছায়া। প্রতিধ্বনি [১০৪]।
ভেংচানো- [৪৬৪], ভ্যাংচানো-, ভাঁড়ামো-(ক), ভাঁড়ামি, ক্যারিকেচার(ক)। বহুরূপী; হরবোলা।
অনুচিকীর্ষা, অনুকরণপ্রিয়তা; তোতাবৃত্তি, অনুকরণবৃত্তি, অনুকরণস্পৃহা, অনুকরণপ্রবৃত্তি।
নকলনবিশি।
টোকা-, টোকাটুকি(ক), টুকলি(ক); ঝেপে দেওয়া-, মেরে দেওয়া-। প্রতিলিপি(ক), অনুলিপি, অনুলেখন; কপি(ক), ট্রেস(ক), ট্রেসিং(ক)। ডুপ্লিকেশন, ডুপ্লিকেট করা-। জেরক্স কপি, প্রতিচিত্র।
অনুবাদ [দ্র ৪২৪]।
প্রত্যয়িত নকল, অ্যাটেস্টেড কপি।
**বিণ**· অনুকৃত, অনুসারী; নকল, কৃত্রিম, জাল [দ্র ৫৫৯]।
সদৃশ [দ্র ২৫৮]।
অনুকরণীয়, অনুকার্য।
অবিকল, অবিকৃত, যথাযথ, একইরকম, হুবহু, অক্ষরে অক্ষরে, একেবারে, একদম।
এইপ্রকার, অনুযায়ী, ইত্যাকার, অভেদ, অবিশেষ।
তদনুসারী, তদনুগ, তদনুগামী, তদনুবর্তী, তদনুযায়ী, তদ্রূপ [দ্র ২৬০]।
**বিণ**·/**বি**· অনুকরণকারী, অনুকারী; অনুকারক, অনুকর্তা; নকলনবিশ, নকুলে।
অনুচিকীর্ষু; অনুকরণপ্রিয়; অনুকরণক্ষম, অনুকরণশীল; তোতাপাখি। মাছিমারা কেরানি।
চন্দ্ররেণু, কুম্ভিলক।
**ক্রি-বিণ**· অনুকরণে, অনুসরণে, অনুসারে, ছায়াবলম্বনে; অনুসারী, অনুযায়ী, দেখাদেখি; আদলে, ছাঁচে। ইত্যনুসারে। যথাযথভাবে, ঠিক ঠিক। সেইমতো, তদনুসারে।

## ২৫৮ সাদৃশ্য

**বি**· সাদৃশ্য, মিল, সদৃশতা, সৌসাদৃশ্য, আনুরূপ্য, একরূপতা, সমরূপত্ব, অনুরূপতা, সাযুজ্য, সমানয়ন, সরূপতা, সমানতা, সমকক্ষতা, তুল্যতা, সমরূপতা, সংগতি, সারূপ্য, সাম্য, সমত্ব, সমতা, সমভাব, সামঞ্জস্য, অভেদ, অভিন্নতা [দ্র ২৬২]।
সদৃশলক্ষণ, অভিলক্ষণ।
ছায়া, আভাস, প্রতিকায়, আদল, আদরা।
একত্ব, ঐক্য [দ্র ৬৪৮], সমন্বয়। সর্বসমতা।
সমভাব; একরূপ, সাধর্ম্য, একভাব; সমপদ।
মানানো-, মানিয়ে নেওয়া-। সাদৃশীকরণ [দ্র ২৫৭]।
**বিণ**· সদৃশ [২৫৭], অনুরূপ, একইরকম, তুল্য [দ্র ২৬০], প্রতিম, সংকাশ, সরূপ, সমঞ্জস, সম্মিত, সমরূপী, অভিন্ন [দ্র ২৬২]; সমতুল্য, সমতুল, সমকক্ষ, সমান, সমবস্থ, সংবাদী, সম; সবিধ; ধরনের, গোছের, রূপ, মতো, মতন, প্রায়; সমানীত।
অবিকল, অবিকৃত, হুবহু, আক্ষরিক, বজনিশ, একেবারে।
সমাকৃতি, সর্বসম, একঢল, একডৌল, একাকার; সমজাতীয়, সমগোত্রীয়, সমপ্রকৃতি; একজাতীয়, সমধর্মী, একধর্মী, একধর্মা।
সমপদস্থ; সমশ্রেণীভুক্ত; তুল্যমূল্য, সমান সমান; জোড়া, জুটি, জুড়ি, দোসর, জুড়িদার, যুগল; এক ক্ষুরে মাথা কামানো-; উনিশ বিশ; যাহা বাহান্ন তাহা তিপ্পান্ন।
এইরকম, এইরূপ, এতদ্রূপ, এতাদৃশ, ইত্যাকার, ঈদৃক, ঈদৃশ, ঈদৃশী, এতাদৃক, এবম্প্রকার, এবংবিধ, এরূপ, এতদ্‌রূপ, এতত্তুল্য, এমদ্বৎ, এবম্ভূত। সেইরকম, সেরকম, তদাকার, তদাকৃতি, সেইপ্রকার।
একার্থক, সমার্থক, সমার্থ, একার্থবোধক; একভাব, সমভাব।
এক, একই, একইরকম, একইপ্রকার।
মানানসই, জুতসই [৩৫১, ৬৮১], যোগ্য, উপযুক্ত [দ্র ৩৩৭], লাগসই।
**ক্রি-বিণ**· অক্ষরে অক্ষরে, প্রত্যক্ষর, যথাযথ, ঠিক ঠিক, যথাযথভাবে, সর্বাংশে, সঠিক, বর্ণে বর্ণে। ঠিকঠাক।
**অব্য**· এমন, অমন, তেমন, তেমতি, ওইরকম, ওইপ্রকার, অমনিই, অমনি, এমনতর, এমত, এমতি, এহেন।
যেমন, যেমতি, যেন, যাদৃশ; তথা।
মতো, মাফিক।

## ২৫৯ বৈসাদৃশ্য

**বি**· বৈসাদৃশ্য, অসাদৃশ্য, ভিন্নরূপতা, অন্যরূপতা, অসমরূপতা, বিসদৃশতা, অমিল, বেমিল, মিলহীনতা, অসমতা, অসামঞ্জস্য, ভেদ, বিভেদ, বিভিন্নতা, পার্থক্য [দ্র ২৬১], বৈষম্য, বিষমতা, বিষমত্ব, অসমতা, অসমত্ব,

অতুলনা, বিরোধ [দ্র ৬৮৬], বৈপরীত্য [দ্র ২৬১], প্রভেদ, আলাদাভাব, অমিলন, গরমিল, অমিল; বেসুরো ঠেকা-, একরকম না লাগা-, খাপছাড়া লাগা-, বেপোট। মৌলিকতা, স্বাতন্ত্র্য [দ্র ২৫৬]। নতুনত্ব [দ্র ১৫২]।

**বিণ·** অসদৃশ, বিসদৃশ, সাদৃশ্যহীন, অন্যরকম, ভিন্ন, পৃথক [দ্র ২৬১], অপ্রতিম, মিলহীন, বিষম, অসম, আলাদা, বিপরীত [দ্র ২০৭], বেমানান, অসমঞ্জস; খাপছাড়া; বিসংগত, বিরুদ্ধ; দলছাড়া [৬৫০], দলছুট, অসংগত, উলটো; বিজাতীয়; অন্যরূপ, অন্যপ্রকার, ভিন্নরূপ; মৌলিক [দ্র ২৫৬], স্বতন্ত্র; নতুন [দ্র ১৫২]। দুরন্বয়।

অতুলনীয়, তুলনাহীন, নিরুপম, অনুপম, উপমারহিত, অতুলিত, অনুপমিত, তুলনারহিত, অতুল্য, অতুল, বেনজির।

সৃষ্টিছাড়া; অনাসৃষ্টি। অন্যজাতের; বেলাইনের।

## ২৬০ তুলনা

**বি·** তুলনা(ক), তুলন, সাদৃশ্যনিরূপণ(ক), তুল্যতা নির্ধারণ(ক); উপমা(দে), সাদৃশ্য, মিল, অনুরূপতা, তুল্যতা, সমতুল্যতা, সমরূপতা [দ্র ২৫৮], আন্তর্য। মানানো-, মানিয়ে নেওয়া-, খাপ খাওয়ানো-।

সমকক্ষতা, উপযুক্ততা, যোগ্যতা [দ্র ৩৩৭], উপযুক্তি, ঔপম্য, সমতা।

উপমিতি, সাদৃশ্যজ্ঞান; একাসনে বসানো-, সমীকরণ(ক্), এক করে দেখা, তফাত না করা-, ভিন্ন মনে না করা-।

নজির, দৃষ্টান্ত [৩৮৪], উদাহরণ(দে), নিদর্শন, উপমান, প্রতিমান, প্রমাণ [দ্র ৩৭৭], প্রতীক; উল্লেখ, উদ্ধৃতি; নমুনা।

আপেক্ষিকতা; তুলনীয়তা।

**বিণ·** তুলনীয়, উপমেয়; তুল্য, তুল, সমতুল, তুল্যমূল্য, সমতুল্য, তুল্যরূপ, সধর্মী, সধর্মা, সন্নিভ, সম, অনুরূপ [দ্র ২৫৮], প্রতিম, একইরকম, তুল্যাকৃতি।

তুলনামূলক; তুলনাত্মক, সোপম; ঔপমিক। আপেক্ষিক। অপেক্ষাকৃত।

উপমিত, তুলিত, তুল্য; উদাহৃত, উল্লিখিত [৩৮৪], উদ্ধৃত, চিহ্নিত। উপমান। উদাহরণস্বরূপ, দৃষ্টান্তস্বরূপ।

সমকক্ষ, সমান, সমান সমান; লাগসই, মানানসই [দ্র ২৫৮], যোগ্য, যথাযোগ্য, উপযুক্ত, শোভন।

তেমনি, তদ্রূপ, তাদৃক, তাদৃশ, তথাবিধ, তথা, সেরকম, সেইরকম, সেইরূপ, সেরূপ, সেইমতো, তদনুরূপ, তারমতো, তত্তুল্য, তৎসদৃশ, তদ্বিধ, তৎস্বরূপ; তদেক, তথাহি, তথাভূত।

এইরকম, এইরূপ, এরূপ, একপ্রকার, একরকম, একতর।

যেমন বুনো ওল তেমনি বাঘা তেঁতুল; সেয়ানে সেয়ানে; শঠে শাঠ্যং; সোনায় সোহাগা; মণিকাঞ্চন; মাণিকজোড়; রাজযোটক।

**অব্য·** চেয়ে, থেকে, অপেক্ষা, সর্বাপেক্ষা, চাইতে, সবচাইতে, সবচেয়ে, সবার চেয়ে, সাপেক্ষ, সাপেক্ষে, তুলনায়।

## ২৬১ পার্থক্য

**বি·** পার্থক্য [২৫৯], ভিন্নতা, প্রভেদ(ক), ভেদ, ভেদাভেদ, বিভেদ, তফাত(ক), ফারাক, বিচ্ছেদ, ব্যতিরেক, পৃথকত্ব, অন্যত্ব, অন্যতা; স্বাতন্ত্র্য [দ্র ২৫৬], স্বতন্ত্রতা, অনন্যতা, অনন্যত্ব, বিশেষত্ব, বৈশিষ্ট্য, বিশিষ্টতা [২৫৬], অসাধারণত্ব, অসাধারণতা; ব্যতিক্রম, ব্যত্যয়, বৈলক্ষণ্য, বৈপরীত্য [২০৭], ব্যত্যাস, ব্যষ্টি, অন্তর, পর্যয়, পরত্ব, পরভাব।

বিভিন্নতা, বৈভিন্ন্য, বৈচিত্র্য [দ্র ২৬৩]। বৈলক্ষণ্য, বিকল্পতা। দ্বৈবিধ্য, দ্বিবিধতা।

অসামান্যতা, চমৎকারিত্ব, উৎকর্ষ [দ্র ৫৫৬]।

রকমফের, অন্যকিছু, ইতরতা; কমবেশি, বেশিকম, ইতরবিশেষ, উনিশবিশ, হেরফের, তারতম্য, অসামঞ্জস্য; অন্যথাভাব, বিকার, বৈকল্য, বৈগুণ্য।

পৃথক্‌করণ, আলাদা করা-, পৃথক করা-, পৃথক করণ, বিচ্ছিন্ন করা, অঙ্গচ্ছেদ, অঙ্গচ্ছেদন, অংশকরা-, কাটা- [দ্র ৩৫৬]।

ভেদজ্ঞান, ভেদবুদ্ধি; বিচ্ছিন্নতাবাদ, সংহতি-বিরোধিতা।

মতপার্থক্য [২৮০, ৬৮৬], মতান্তর [৬৪৯]; অন্তর্বিরোধ, স্ববিরোধ; পরস্পর বিরোধিতা।

বৈসাদৃশ্য [দ্র ২৫৯]।

**বিণ·** পৃথক(ক) [২৫৬], আলাদা, ভিন্ন, ভিন, অন্য [দ্র ৬৩৫], অপর, পর, আন, বিকল্প, অনুকল্প, ব্যতিক্রান্ত, ব্যত্যস্ত। বৈকল্পিক, বৈভাষিক। অসংলগ্ন [২০৬]।

অন্যবিধ, অন্যরকম, অন্যান্য, অপরাপর, আর আর, অনেকানেক; ইতর, ব্যতীত, ব্যতিরিক্ত, স্বতন্ত্র, বিশিষ্ট, সবিশেষ; অনন্য, অন্যতম, অসামান্য, বিশেষ, অসাধারণ, অনন্যসাধারণ, অনন্যসুলভ, একতম। সর্বাতীত, সবকিছুর বাইরে, দুনিয়ার বার।

দুরকম, দ্বিবিধ।

অসমঞ্জস, বেখাপ্পা, অমিল, বেমিল, বেমানান, অশোভন, বেখাপ; হংসমধ্যে বকো যথা; আশমান জমিন ফারাক, আকাশ পাতাল।

স্ববিরোধী; বিবাদী, প্রতিবাদী, পরস্পরবিরোধী, অন্যোন্যবিরোধী।

পৃথক্‌কৃত, অন্তরিত।

**বিণ·/বি·** অসমকক্ষ, অপ্রতিযোগী, অপ্রতিদ্বন্দ্বী। পৃথককারী, প্রভেদকর্তা, বিভেদক।

**অব্য·** এছাড়া, এভিন্ন, বই, এতদ্ভিন্ন, এতদ্ব্যতীত; শুধু, কেবল, কেবলমাত্র, একমাত্র; বিনা, ছাড়া, বাদে, ব্যতীত, ভিন্ন; কিংবা, অথবা, বা।

তদ্ব্যতীত, তদ্ভিন্ন, তদন্য, তদ্ব্যতিরিক্ত।

**ক্রিবিণ·** বিকল্পে, পক্ষান্তরে, অন্যথায় [৩৭৭]। মতান্তরে, অন্যমতে।

## ২৬২ একত্ব

**বি·** অভিন্নতা [২৫৮], অভিন্নত্ব, অভেদ, একত্ব, ভেদরাহিত্য, অবিকল্পতা, বিকল্পহীনতা, একতা [দ্র ৬৪৮], ঐক্য, একীভাব, অদ্বিতীয়ত্ব, অবিশেষ, অপার্থক্য, অবিচ্ছেদ্যতা, অবিচ্ছিন্নতা [২০৫], সমতা [২৬০], সামঞ্জস্য।

একীকরণ, একতাবিধান(ক), একত্রীকরণ।

**বিণ**· এক, অভিন্ন, অপৃথক, ভেদরহিত, বিকল্পহীন; তদভিন্ন, নির্বিভেদ; অবিচ্ছেদ্য, অবিচ্ছিন্ন [দ্র ২০৫], সম, তুল্য [দ্র ২৫৮, ২৬০]। একীভূত।

অবিশেষ, সাধারণ, নির্বিশেষ, এইরকম, এমন, হেন।

## ২৬৩ বৈচিত্র্য

**বি**· বৈচিত্র্য [২৬১], বিভিন্নতা, বৈভিন্ন্য, বিচিত্রতা, নানারূপতা, বহুরূপতা, বহ্বাকার; রকম, প্রকার, বিধা, কিসম, কছম। নতুনত্ব, অভিনবত্ব [দ্র ১৫২]। ভেদ [দ্র ২৬১]; ব্যতিক্রম [দ্র ২৬১]। নানামত, মতবৈভিন্ন্য; মতভেদ [দ্র ৬৮৬, ৬৪৯]।

**বিণ**· বিচিত্র, বিভিন্ন, নানাপ্রকার, হরেকরকম, রকমারি, রকমফের, তরবেতর, বহুবিধ, বিবিধ, হরেক, নানান, নানা, প্রভিন্ন, কত কী, হরকিসম, অনেকরকম, অনেকধা, বহুধা, পুরুধা, অনেকপ্রকার, অনেকবিধ, নানাবিধ, নানারকম, নানানরকম, বহুপ্রকার, বহুরকম, অনেকরূপ, নানারূপ; পাঁচমিশেলি, সাতসতেরো, সাতপাঁচ; শতেকপ্রকার।

সবরকম, সর্ববিধ, সর্বপ্রকার; অশেষপ্রকার, অশেষবিধ।

কতবিধ, কতরকম, কত কী, কতকিছু।

**অব্য**· কেমন, কীরকম, কীপ্রকার, কেমনতর, কীদৃশ, কীদৃশী।

## ২৬৪ বৈচিত্র্যহীনতা

**বি**· বৈচিত্র্যহীনতা, গতানুগতিকতা, একঘেয়েমি, নতুনত্বহীনতা। অপরিবর্তন [দ্র ২৬৭]। থোড় বড়ি খাড়া খাড়া বড়ি থোড়।

**বিণ**· বৈচিত্র্যহীন, একঘেয়ে, গতানুগতিক, নতুনত্বহীন, নতুনত্ববর্জিত, চিরাচরিত, সনাতন, পুরাতন, পুরনো [দ্র ১৫৪]; বিরক্তিকর।

সাধারণ, সাদামাটা, মামুলি, অকিঞ্চিৎকর, সাদাসিধা, সাদাসিধে, প্রায়িক, সোজাসুজি, সরল, অনাড়ম্বর, সাদাসাপটা, বিশেষত্বহীন, বিশিষ্টতাবর্জিত, চলনসই, অর্ডিনারি।

## ২৬৫ ক্রম

**বি**· ক্রম, অনুক্রম, পরম্পরা, আনুপূর্ব, পারম্পর্য, ধারা, বিপর্যায়, পালা, ধারাবাহিকতা [১৩৭]।

সূচি, সূচিপত্র, অনুক্রমণিকা, অনুক্রমণী, ইনডেক্স, নির্ঘণ্ট, কুঞ্চিকা।

তালিকা, সারণি, ফর্দ, লিস্ট, টেব্‌ল। তফসিল, সিডিউল, জায়।

ক্রমানুসারিতা, ক্রমিকতা, আনুপূর্বিকতা; যথাক্রম, আনুলোম্য।

ঐতিহ্য, ট্র্যাডিশন। জের(টানা-)। পারম্পর্যোপদেশ।

সারি, পঙ্‌ক্তি, লাইন, পাঁতি।

**বিণ**· ক্রমিক, পরম্পরাগত, পরম্পরীণ, ক্রমানুসারী, অনুক্রমিক, আনুপূর্বিক।

পরম্পরাগত, শ্রৌত, ক্রমায়াত।

**ক্রি-বিণ**· ক্রমে, ক্রমানুযায়ী, ক্রমানুসারে, পরপর, পরম্পরায়, পরম্পরাক্রমে, পর্যায়ক্রমে, যথাক্রমে, আনুপূর্বিকভাবে, অনুক্রমিকভাবে; একাদিক্রমে, একনাগাড়ে [দ্র ১৩৫], ক্রমান্বয়ে, একটার পর একটা, একের পর এক, একে একে; সারি সারি।

তালিকানুযায়ী, জায়মাফিক।

**বি**· বর্ণানুক্রম, অকারাদিক্রম [দ্র ১৩৭]; সংখ্যানুক্রম, মানানুসার।

**বিণ**· বর্ণানুক্রমিক; মানানুসারী, সংখ্যানুক্রমিক।

**ক্রি-বিণ**· মানানুসারে, সংখ্যানুক্রমে। অকারাদিক্রমে।

[**বিপ**·] উৎক্রম, ক্রমভঙ্গ [দ্র ৬৭০], বিপরীতক্রম, ব্যুৎক্রম।

## ২৬৬ পরিবর্তন

**বি**· পরিবর্তন(ক), বদল(ক), পরিবৃত্তি, রূপান্তর, রূপান্তরণ, বিপরিণতি, অনুকল্প, অদলবদল(ক), বদলে নেওয়া-, পরিবর্ত, বদলানো-, পালটানো-, পালটা, বদলি, রদবদল(ক), হেরফের(ক), পর্যাস, ফেরাফিরি, তরমিম; উলটপালট(ক), উলটাপালটা; অবস্থান্তর [১২৬]; অবস্থাভেদ; ক্রান্তি; সংস্কার, সংশোধন [দ্র ৩৬১]।

ভোল পালটানো-, চেহারা পালটানো-, খোলনলচে বদলানো। বিপরিবর্তন, বিপরিণাম।

বিবর্তন, ক্রমপরিবর্তন, ধারাবিকাশ, ক্রমবিবর্তন, ক্রমবিকাশ, অভিব্যক্তি, ক্রমোন্নতি, এভলিউশন।

ওঠানামা-, উত্থানপতন [৪৪৯]; বাড়াকমা-, কমাবাড়া-, ক্ষতিবৃদ্ধি, হ্রাসবৃদ্ধি। তারতম্য [দ্র ৪৪৯]।

বিকৃতি, রং চড়ানো-, রং ফলানো-।

বিনিময় [দ্র ৭২০], পালটে নেওয়া-, বদলাবদলি(ক), পরাবর্ত, ব্যতিহার।

ভাবান্তর; ভাববৈলক্ষণ্য, ভাববিকার, বিকার; গুণান্তর।

পরিবর্তনশীলতা, পরিবর্তনীয়তা, অস্থিতি, অস্থিতাবস্থা।

অভিব্যক্তিবাদ, বিবর্তনবাদ।

প্রগতিশীলতা।

পরিবর্তনের সময়, সন্ধিক্ষণ; যুগসন্ধি [দ্র ১৫৯]।

**বিণ**· পরিবর্তনশীল, পরিবর্তমান, অস্থির, বিকারী, অনিশ্চিত, অধ্রুব, অনির্দিষ্ট, রূপান্তরশীল, পরিবর্তী। পরিবর্তনীয়, বিকার্য, অরক্ষণীয়, অরক্ষ্য; বিনিময়যোগ্য।

পরিবর্তিত, অবস্থান্তরিত, রূপান্তরিত, বিপরিণত; বদলি, পালটা।

বিকল্প, বিকল্পিত।

বিকৃত(ক), অপভ্রষ্ট।

**বিণ**·/**বি**· পরিবর্তনকারী, পরিবর্তক; বিনিময়কারী।

প্রগতিশীল, পরিবর্তনপন্থী।

## ২৬৭ অপরিবর্তন

**বি**· অপরিবর্তন [২৬৪], অক্ষুণ্ণতা, বলবৎ(থা), বজায়(থা), বহাল(থা)।

অমোচন।

অপরিবর্তনীয়তা, ধ্রুবতা [১৩৪], ধ্রুবত্ব, স্থিতি, সংস্থিতি, স্থৈর্য [দ্র ১২৩], অচঞ্চলতা, অটলতা; অবিকৃতি, বিকাররাহিত্য; চিরস্থায়িতা, চিরস্থায়িত্ব [দ্র ১৩৪]।

পূর্বাবস্থা, তদবস্থা, আগের অবস্থা।

রক্ষণশীলতা, রক্ষকতা, গোঁড়ামি, পরিবর্তন বিমুখতা, সংস্কারবিমুখতা; স্থিতাবস্থা, স্থিতিশীলতা [দ্র ১২৩]।

শিকড়গাড়া-, মাটি আঁকড়ে থাকা-, মাটি কামড়ে থাকা-, যক্ষের ধনের মতো আগলে থাকা-।

**বিণ·** অপরিবর্তিত; অবিকৃত, অবিকার, অবিকারী, বিকারহীন, অক্ষুণ্ণ(থা), অব্যাকৃত; যেমনকার তেমন, যা ছিল তাই, আগের মতো, পূর্ববৎ, পূর্বের মতো, যথাপূর্ব, পূর্বানুগ, পূর্বাবস্থ, তদবস্থ; তথৈব, তথৈবচ।

স্থিতিশীল, বর্তিষ্ণু [দ্র ১২৩]।

ধ্রুব, অপরিবর্তনীয়, পরিবর্তনহীন, বর্তিতব্য, অপরিবর্তনশীল, স্থির, অনড়, অটল, অচঞ্চল, অবিচল, স্থাণু; নিত্য, চিরস্থায়ী [দ্র ১৩৪], মুদামি।

রক্ষিত [দ্র ১২৮]।

পাকা, মজবুত, শক্ত [দ্র ৩৫৯]।

অমোচ্য, অমোচনীয়, দুর্মোচ্য, অনপনেয়, দুরপনেয়।

মজ্জাগত, অস্থিগত, জন্মগত, বদ্ধমূল, দৃঢ়বদ্ধ; অবিচ্ছেদ্য।

অসংশোধনীয়, অপ্রতিবিধেয়, অপ্রতিকার্য, অপ্রতিকরণীয়; অচিকিৎস্য [দ্র ৮৯]।

**বিণ·/বি·** রক্ষণশীল, গোঁড়া; অপ্রগতিশীল; প্রাচীনপন্থী, সেকেলে।

**ক্রি-বিণ·** তদবস্থায়।

## ২৬৮ আকর্ষণ

**বি·** আকর্ষণ(ক), টান [৩৬৪], টানা-, আকর্ষ, প্রকর্ষণ, সংকর্ষণ, অনুকর্ষণ, পরিকর্ষ, সমাকর্ষণ, প্রতিকর্ষ, খিচা-, খেঁচা-; হ্যাঁচকা টান, হ্যাঁচকা, হ্যাঁচড়ানো-, টেনে হিঁচড়ে নেওয়া-, হিড় হিড় করে টানা-; ছ্যাঁচড়ানো-, ছেঁচড়ে টানা-, হ্যাঁচকানো-, টানাহ্যাঁচড়া(ক)।

ঝটকা(মারা-), ঝটক, ঝড়কা, ঝটকানো-, ঝটকানি, ঝড়কানো-।

গোটানো-, জড়ানো-, গুটিয়ে ফেলা-, গুটিয়ে নেওয়া-।

মাধ্যাকর্ষণ, মহাকর্ষ, অভিকর্ষ [দ্র ৮]। চুম্বক [দ্র ৪৯৬]।

আকর্ষণীশক্তি; আকর্ষণীয়তা।

প্রবণতা [দ্র ৬০৬]; ভালোবাসা [দ্র ৬০৪]; স্নেহ [দ্র ৬০৫]।

**বিণ·** আকর্ষণী, আকর্ষক, আকর্ষিক, আকর্ষণীয়।

আকৃষ্ট, আকর্ষিত, সমাকৃষ্ট; আকর্ষী, সমাকর্ষী; আকৃষ্যমাণ।

কেন্দ্রাভিগ, অভিকেন্দ্র।

## ২৬৯ বিকর্ষণ

**বি·** বিকর্ষণ(ক), বিপ্রকর্ষ, বিপ্রকর্ষণ, দূরে ফেলা-; ঠেলা-, ঠেলন, ধাক্কা(দে, মা), ধাক্কানো-, পেলা; সরানো- [দ্র ৩১০]; ছোঁড়া-, নিক্ষেপ [দ্র ৩১১]; তাড়ানো- [দ্র ১২৯]।

পরিত্যাগ(ক), বর্জন(ক), বিবর্জন, ত্যাগ(ক) [দ্র ৭০৭, ৭১৬], পরিবর্জন, ছাড়া-, ছেড়ে দেওয়া-; প্রত্যাখ্যান(ক) [দ্র ৭১৬, ২১৬, ২৮০]।

বিকেন্দ্রণ, বিকেন্দ্রীকরণ।

গায়ে জ্বর আসা-; গায়ে ঝাঁটা মারা-; দেখতে না পারা-, সইতে না পারা-, অপছন্দ [দ্র ২১৬]।

বিরোধিতা(ক) [দ্র ২৭৬]; অবনিবনা [দ্র ৬৮৬]। পরস্পরবিরোধিতা।

**বিণ·** বিপ্রকৃষ্ট, বিকর্ষী; বিবাদী, প্রতিবাদী।

বিবর্জিত, পরিত্যক্ত [দ্র ৭১৬], পরিবর্জিত, বর্জিত, বিকৃষ্ট।

বেমানান [২৫৯]। বিরোধী [দ্র ২৭৬]।

বিকর্ষক, বিকর্ষণকারী।

বিকেন্দ্রিত, বিকেন্দ্রীকৃত, বিকেন্দ্রীভূত।

কেন্দ্রাতিগ, অপকেন্দ্র, বহির্মুখী।

## ২৭০ নির্ভরতা

**বি·** নির্ভরতা, নির্ভর(ক), অবলম্বন, অবলম্ব, আলম্ব, সহায়, উপস্তম্ভ, ভরসা, আস্থা, আস্থান, বিশ্বাস [দ্র ৫৪৯], শ্রয়, শ্রয়ণ, সংশ্রয়, আলম্বন; সম্বল [দ্র ৭২৭], সংস্থান।

নিরাপত্তা [দ্র ৬৭১]। স্থিরতা, নিশ্চয়তা [দ্র ৩৮৮]। সাহায্য [দ্র ৬৮৩]। রক্ষণাবেক্ষণ [দ্র ১২৮]। তত্ত্বাবধান [দ্র ১২৮, ৬৩৮]। আশ্রয় [দ্র ১৮৬]। প্রয়োজন [দ্র ৭১৭]।

নির্ভরযোগ্যতা, বিশ্বাসযোগ্যতা।

**বিণ·** নির্ভরযোগ্য [৫৪৯], বিশ্বাসযোগ্য [দ্র ৫৪৯]; নিরাপদ [দ্র ৬৭১]; ভরসাযুক্ত; চিরনির্ভর।

পরস্পর সাপেক্ষ, অন্যোন্যাশ্রয়, অন্যোন্যসাপেক্ষ।

অবলম্বিত [দ্র ২৭১]।

**বিণ·/বি·** অবলম্বী, আলম্বী, অবলম্বনকারী; আস্থাবান, বিশ্বাসী।

সাহায্যকারী [দ্র ৬৮৩]।

## ২৭১ পরনির্ভরতা

**বি·** পরনির্ভরতা, নির্ভরতা [দ্র ২৭০], পরমুখাপেক্ষিতা, মুখাপেক্ষিতা, পরমুখাপেক্ষা, পরনির্ভরশীলতা, নির্ভরশীলতা।

বশ্যতা, পরাধীনতা, অধীনতা [দ্র ৬৫৮], পারবশ্য, পরবশতা, পরতন্ত্রতা, পারতন্ত্র্য; বাধ্যতা, আনুগত্য [দ্র ৬৫৮]। নির্ভর [দ্র ২৭০]।

পরোয়া(ক), ধার ধারা-, তোয়াক্কা(ক) [৬১৩, ৬৬২], ওয়াস্তা।

আপেক্ষিকতা; বশবর্তিতা; সম্বন্ধ [দ্র ২৫৩]।

দাসত্ব(ক), গোলামি [দ্র ৩২৫]। পদচ্ছায়া।

পরাশ্রয়, পরায়তি; পরজীবিতা, পরাশ্রয়িতা; পরগাছা [দ্র ৩৮]। হাতের লোক।

পরের মুখের দিকে তাকিয়ে থাকা-, অন্যের মুখ চেয়ে থাকা-, মুখ চাওয়া-, অন্যের মুখ চাওয়া-।

**বিণ·** পরনির্ভর, পরমুখাপেক্ষী, মুখাপেক্ষী, পরায়ত্ত, অন্যগত, পরনির্ভরশীল; পরজীবী, পরোপজীবী, পরগাছা, পরভৃত, পরাশ্রিত, পরাশ্রয়ী, উপাশ্রিত, আশ্রিত [দ্র ১৮৬]; অবলম্বিত [২৭০], সংশ্রিত, আলম্বিত; অন্যকৃত। অধীন, অন্যাধীন, পরাধীন [দ্র ৬৫৮]।

পরবশ, বশীভূত [দ্র ৬৯৯], পরচ্ছন্দ, পৃষ্ঠপোষিত; পেটোয়া, অনুগত [দ্র ৬৫৮], তাঁবেদার, ধামাধরা,

তোয়াজকারী [দ্র ২৮২], পোঁ-ধরা, লেজ ধরা-; ল্যাংবোট; হাতেতোলা, হাতের পুতুল, কলের পুতুল, ক্রীড়নক।
দাস, গোলাম [দ্র ৩২৫], কেনাগোলাম(হ), জো হুজুর।
সাপেক্ষ, নির্ভরশীল; সর্বাধীন, অধ্যধীন।
অন্যপুষ্ট, অন্যৎপুষ্ট, অন্যবর্ধিত, অন্যভৃত; পরঘরী, পরের ঘরে মানুষ।

## ২৭২ অনির্ভরতা

**বি·** অনির্ভরতা; স্বয়ংসম্পূর্ণতা, স্বয়ম্ভরতা, অনন্যপরতা, অনন্যনির্ভরতা, আত্মনির্ভরতা, স্বনির্ভরতা, স্বাবলম্বিতা, স্বাবলম্বন(ক), স্বাবলম্ব, আত্মনির্ভরশীলতা, আত্মাশ্রয়িতা, আত্মাশ্রয়, আত্মসহায়তা, অনন্যমুখাপেক্ষিতা; অনবলম্বন।
আত্মশক্তি, আত্মক্ষমতা।
আত্মবিশ্বাস [দ্র ৫৪৯]। স্বমতাবলম্বিতা। স্বাতন্ত্র্য, বৈশিষ্ট্য [দ্র ২৫৬]। স্বাধীনতা [দ্র ৬৫৭]।
স্বয়ংক্রিয়তা।
স্বৈরাচার, স্বৈরতা, স্বৈরিতা, স্বেচ্ছাচারিতা [দ্র ৫৬৩, ২২৩]।
নিজের পায়ে দাঁড়ানো-; নিজেরটা নিজে সামলানো-; যার যার তার তার। আপন হাত জগন্নাথ।
নিজমত, স্বমত [দ্র ৬৩৪]। স্বকাজ [দ্র ৬৩৪]। স্বোপার্জন [৬৩৪]।
**বিণ·/বি·** আত্মনির্ভর, স্বনির্ভর, স্ববশ, স্বতন্ত্র [দ্র ২৫৬], স্বয়ংসম্পূর্ণ, স্বয়ম্ভর, অনন্যপর, অনন্যসাপেক্ষ, অনন্যনির্ভর, আত্মনির্ভর, স্বাবলম্বী, আত্মনির্ভরশীল, স্বয়ংবশ, আত্মাশ্রয়ী, অনন্যমুখাপেক্ষী। অনির্ভর, নিরালম্ব [দ্র ২০৬], অবলম্বনহীন; আধারহীন, নিরাধার।
আত্মবিশ্বাসী [দ্র ৫৪৯]। স্বমতাবলম্বী। স্বাধীন [দ্র ৬৫৭], আত্মাধীন, স্বেচ্ছাধীন।
অনন্যসহায়, আত্মসহায়, আত্মাবলম্বী, আত্মোপজীবী।
স্বেচ্ছাচারী [দ্র ৫৬৩]।
স্বয়ংলব্ধ, স্বোপার্জিত, স্বার্জিত।
**বিণ·** স্বতঃপ্রবৃত্ত, স্বতঃপ্রণোদিত; স্বয়ংক্রিয়, অটোমেটিক [দ্র ৬৩৪]।
**ক্রি-বিণ·** স্বেচ্ছায় [দ্র ৬৩৪], আপনখেয়ালে, মর্জিমাফিক।

## ২৭৩ নিষেধ

**বি·** নিষেধ(ক), বারণ(ক), বাধানিষেধ, বাধা(দে), মানা(ক), নামঞ্জুর(ক), নিষিদ্ধকরণ, না করা-; বিধিনিষেধ আরোপ(ক), নিষেধাজ্ঞা জারি(ক) [দ্র ২৮১]।
বন্ধ করা-, আটকানো-, সামলানো-, ঠেকানো-, নিবৃত্ত করা-, নিরস্ত করা-, থামানো- [দ্র ২৮৮], ক্ষান্ত করা-, ঠাণ্ডা করা-।
নিবারণ(ক), সংবরণ(ক), নিয়ন্ত্রণ(ক), নিবৃত্তি, ক্ষান্তি, নিরোধ, সংযত করা-, প্রশমন(ক) [৩৪০], নিবার, সংরোধ, বিনিয়ম, স্তম্ভন, শমন, প্রতিনিবৃত্তি, প্রতিষেধ।
রদ(ক), নাকচ(ক), মকুফ(ক), ছাড়া-, বাদ(দে), বর্জন(ক), বাতিল(ক), পরিহার(ক) [দ্র ৭১৬], খারিজ(ক), ডিশমিশ(ক); প্রত্যাহার(ক), উঠিয়ে নেওয়া-, তুলে নেওয়া-, তোলা-; ভেঙে দেওয়া-, ভণ্ডুল(ক) [৩৫০], বানচাল(ক)।
বাগড়া(দে), বাদ, বাদসাধা- [২৭৬], ফ্যাঁকড়া (বার ক), ব্যাঘাত (সৃষ্টি ক)।
বিঘ্ন, বাধা [দ্র ৬৮২]। প্রতিরোধ [দ্র ৬৯৪]। দমন [দ্র ৬৯৮]। অসহযোগিতা [দ্র ২৭৮]। বিরোধিতা, বিরুদ্ধবাদিতা [দ্র ৬৯৪]। প্রতিবাদ [দ্র ২৭৬]। অসম্মতি [দ্র ২৮০]। অবাধ্যতা [দ্র ২৭৫]।
অবৈধতা।
ভেটো। হুকুমনামা, ইনজাংশন। সেন্সর(ক)।
নিষিদ্ধবস্তু; হারাম।
পথের কাঁটা হওয়া-; বেঁকে দাঁড়ানো-; উলটো গাওয়া-।
**বিণ·** নিষিদ্ধ, নিবারিত, বারিত, বিনিয়ত, বিনিবারিত।
নিয়ন্ত্রিত [দ্র ৩৪০], নিবৃত্ত(ক), নিরস্ত, বিরত, ক্ষান্ত, উপরত, প্রশমিত, প্রতিষিদ্ধ; উপারত, শমিত, ব্যাসিদ্ধ; ব্যাহত, বিঘ্নিত [দ্র ৬৮২]। প্রতিহত [দ্র ৬৯৪]। প্রতিনিবৃত্ত, ব্যাপাকৃত।
বাতিল(ক) [দ্র ৭১৬], অগ্রাহ্য(ক), রদ; বর্জিত, প্রত্যাহৃত, পরিত্যক্ত; বাজেয়াপ্ত।
নিবার্য, নিবারণীয়, পরিহার্য, ত্যাজ্য [দ্র ৭১৬], নিষেধ্য, বাধ্য, বারণযোগ্য।
বিধিবহির্ভূত, বে-আইনি [দ্র ৬৭০]। চোরা, চোরাগোপ্তা।
**বিণ·/বি·** নিষেধকারী, নিষেধক; নিবারক, সংরোধক, বারক, বারয়িতা, নিবারণকারী, নিবৃত্তিকারক, নিয়ন্ত্রণকারী, নিয়ন্ত্রক, নিয়ন্তা, প্রশমনকারী; প্রতিষেধক, প্রতিষেদ্ধা।
ব্যাঘাতক, ব্যাঘাতকারী, ব্যাঘাতসৃষ্টিকারী।

## ২৭৪ পালন

**বি·** পালন(ক) [২৮২], আদেশ পালন(ক), হুকুমতামিল(ক), আজ্ঞানুবর্তন, আজ্ঞানুবর্তিতা, তামিল(ক) [৩২২], মানা-, বাধ্যতা [দ্র ৬৫৮], অনুবর্তিতা, অনুগামিতা, গ্রাহ্য করা-, আমল(দে), নির্বাহ(ক), প্রতিপালন, সম্পাদন, নিষ্পাদন [দ্র ৩২২], হাসিল(ক), অনুসরণ(ক), অনুসৃতি, অনুবর্তন, মান্যকরণ, মান্য করা-, অলঙ্ঘন; মানিয়ে চলা-।
অক্ষরে অক্ষরে পালন করা-, মেনে চলা-; মাথা পেতে নেওয়া-, মেনে নেওয়া-, শিরোধার্য করা-, মাথায় করে নেওয়া-, কথা মতো চলা। মুচলেকা(দে), ট্যাঁ ফোঁ না করা-।
প্রতিজ্ঞাপালন(ক), কথা রাখা- [দ্র ২৮৪]।
বাধ্যবাধকতা, বাঁধাবাঁধি, অবশ্যপালনীয়তা, আবশ্যিকতা। কড়াকড়ি, ঠেলায় পড়া-, দায়ে পড়া-, দায় ঠেকা-।
বাধ্য করা-, বাধ্যকরণ, পালন করানো-, মানানো-। জোর করা-, জোরাজুরি করা-, চাপসৃষ্টি করা-, চাপ রাখা-, চেপে ধরা-, ঠেলা মারা-।
বিশ্বস্ততা [দ্র ৫৪৯]। আনুগত্য [দ্র ২৭১, ৬৫৮], বশ্যতা [দ্র ৬৫৮]। খিদমত [দ্র ৩২৫]।
**বিণ·** পালিত, কৃত, প্রতিপালিত; অলঙ্ঘিত।
পালনীয়, প্রতিপাল্য, মান্য, পাল্য; অবশ্যপালনীয়, বাধ্যতামূলক, আবশ্যিক, ধরাবাঁধা, অবশ্যকর্তব্য; শিরোধার্য; অলঙ্ঘ্য, অলঙ্ঘনীয়।

**বিণ·/বি·** পালক, পালনকারী, আজ্ঞাবহ [২৮১], আজ্ঞাধীন, আজ্ঞানুবর্তী, মতানুবর্তী, আজ্ঞাপালক, আদেশপালক, অনুগামী।

বশংবদ, বিশ্বস্ত [দ্র ৫৪৯], বাধ্য, বশ্য।

খিদমতগার [দ্র ৩২৫], হুকুমবরদার, আজ্ঞাবরদার; তল্পিবাহক।

যে-আজ্ঞে, যো-হুকুম।

**ক্রি-বিণ·** অনুসারে, অনুযায়ী, মোতাবেক, মুতাবিক, বাবদে, বাবদ; আজ্ঞানুসারে, আদেশানুযায়ী।

## ২৭৫ অবাধ্যতা

**বি·** অবাধ্যতা [২৭৩], অমাননা(ক), আদেশ অমান্য(ক), নিষেধ না মানা-, অমান্য(ক), আজ্ঞা লঙ্ঘন(ক), কথা না শোনা-, হুকুম না মানা-, অতামিল, অন্যথাচরণ(ক), অকরণ, অন্যথা(ক), অপালন(ক), আজ্ঞাবিঘাত, আজ্ঞাভঙ্গ(ক), খেলাপ(ক), খেলাপি, ব্যত্যয়, নড়চড়(ক), হেরফের, বরখেলাপ।

লঙ্ঘন(ক), ভঙ্গ(ক), গ্রাহ্য না করা-, বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখানো-, কলা দেখানো।

অবশীভাব; টেঁটামি।

এড়ানো-, এড়িয়ে যাওয়া-, ফাঁকি(দে); গাফিলতি [দ্র ৩৪৯]।

সত্যভঙ্গ(ক), সত্যের অপলাপ(ক), সত্যলঙ্ঘন, কথার নড়চড়, কথা নড়ানো-, কথা পালটানো-, কথান্তর, কথার হেরফের, কথা না রাখা-; কথার অবমাননা(ক); শর্তভঙ্গ(ক), প্রতিশ্রুতিভঙ্গ(ক), প্রতিজ্ঞাভঙ্গ(ক); কথার খেলাপ(ক, হ) [৫৫০], কথা ফেলা-; অপহ্নব, অপহ্নুতি, অপলাপ।

বিশ্বাসভঙ্গ, বিশ্বাসঘাতকতা [দ্র ৫৪৮]। হেয় করা-, অবজ্ঞা(ক), অসম্মাননা [দ্র ৩৪৯]। অশিষ্টতা, বেআদপি [দ্র ৬০৮]। বিদ্রোহ [দ্র ৬৯৫]। ধৃষ্টতা, ঔদ্ধত্য [দ্র ২৪৩]। পরিহার [দ্র ৭১৬]। নিষেধ [দ্র ২৭৩]। প্রতিরোধ [দ্র ৬৯৪]। বিরুদ্ধাচরণ [দ্র ২৮০]।

আইনভঙ্গ, আইন অমান্য [দ্র ৬৯৫]।

**বিণ·** অপালিত; লঙ্ঘিত; অরক্ষিত।

**বিণ·/বি·** অবাধ্য, অমান্যকারী, অন্যথাকারী, লঙ্ঘনকারী।

আজ্ঞালঙ্ঘনকারী, অগ্রাহ্যকারী, অনববাদক। আদেশ অমান্যকারী।

কথাখেলাপকারী। প্রতিজ্ঞাভঙ্গকারী।

অশিষ্ট, বেআদপ [দ্র ৬০৮]; টেঁটা।

পরিহারকারী [দ্র ৭১৬]।

**ক্রি-বিণ·** অপার্যমানে।

## ২৭৬ প্রতিবাদ

**বি·** প্রতিবাদ(ক, জানানো-) [৬৯৪], আপত্তি(ক, জানানো-), অসম্মতি [দ্র ২৮০], বাধা [দ্র ৬৮২], বাদসাধা- [দ্র ২৭৩], প্রতিকূলবচন, প্রতিকূলতা, প্রতিকূলাচরণ(ক), বাগড়া [২৭৩]। বিক্ষোভ [৩৩১], ক্ষোভ। মৃদু প্রতিবাদ, উচ্চবাচ্য(ক), ট্যাঁ ফোঁ (ক)।

বিরোধিতা(ক) [দ্র ৬৯৪, ২৬৯], বিরুদ্ধাচার, বিরুদ্ধাচরণ(ক) [২৭৩, দ্র ২৮০], বিরুদ্ধতা(ক), বিরুদ্ধবাদিতা(ক); বিপক্ষতা, প্রতিপক্ষতা। নিষেধ [দ্র ২৭৩]।

অমান্য(ক) [দ্র ২৭৫], অন্যথাচরণ, অসহযোগিতা, অসহযোগ।

প্রতিরোধ(ক) [দ্র ৬৯৪], প্রতিরোধন; নিরোধ, সংরোধ, সংরোধন, অবরোধ, অবরোধন। প্রত্যাখ্যান(ক) [দ্র ৭১৬]। দ্রোহ, বিদ্রোহ [দ্র ৬৯৫]।

বিক্ষোভপ্রদর্শন [দ্র ৬৯৫], আন্দোলন। ধর্মঘট [দ্র ৩২৪]।

কালো পতাকা দেখানো-; কুশপুত্তলিকা দাহ [দ্র ৬৯৫]।

**বিণ·** প্রতিবাদমূলক, আপত্তিজনক, আপত্তিকর [২৮০]।

**বিণ·/বি·** প্রতিবাদী, প্রতিবাদকারী, প্রত্যর্থী; বিরোধী, বিরুদ্ধবাদী, প্রতিকূলাচারী, বিরুদ্ধাচারী; অমান্যকারী [২৭৫], অসহযোগী, অন্যথাচারী; বিপক্ষ, বিপক্ষীয়, প্রতিপক্ষ [দ্র ৬৮৪]।

বিক্ষোভকারী; আন্দোলনকারী [দ্র ৬৯৫]।

## ২৭৭ অভিযোগ

**বি·** অভিযোগ(ক), অনুযোগ, নালিশ(ক), ফরিয়াদ, তহমত, শিকায়ত, দোষারোপ(ক), দোষ চাপানো-, দোষ দেওয়া-, দূষণ, দোষা-, দূষা-, দোষী করা-, দায়ী করা-, অভিশংসন; অপবাদ(দে) [দ্র ৩৪৯]; কান ভাঙানো-, চুকলি কাটা-; লাগানো-, লাগানিভাগানি।

রিপোর্ট(ক), কমপ্লেন(ক), চার্জ(ক); আবেদন, দরখাস্ত, পিটিশন; অভিযোগপত্র, চার্জশিট। থানায় ডায়েরি করা-, এফ-আই-আর; এজাহার। মামলা(দায়ের ক, রুজু ক) [দ্র ৬৬৭]; সোপর্দ; দায়রা সোপর্দ।

পালটা নালিশ, প্রত্যভিযোগ, পালটা অভিযোগ; উলটে দোষ দেওয়া-।

যত দোষ নন্দ ঘোষ।

**বিণ·** অভিযোগ্য, অনুযোগ্য, নালিশযোগ্য; অভিশংসনীয়।

**বিণ·/বি·** অভিযোগকারী, বাদী, ফরিয়াদি, অভিযোগকর্তা, অনুযোগকারী, অনুযোজক, অনুযোক্তা, অভিযোক্তা, প্রসিকিউটার।

অভিযুক্ত, আসামি, বিবাদী, প্রতিবাদী, অনুযুক্ত।

দোষদর্শী [দ্র ৫৫৫]; দূষক [৩৪৯, ৫৫৫], দূষয়িতা।

## ২৭৮ অসহযোগিতা

**বি·** অসহযোগিতা(ক), অসহযোগ, প্রতিকূল আচরণ; বিরুদ্ধাচরণ, বিরোধিতা [দ্র ২৮০]; বিপক্ষতা [দ্র ২৭৬]; রেষারেষি [দ্র ৬৮৬]; বাগড়া(দে) [দ্র ২৭৩]; প্রতিবন্ধকতা [দ্র ৬৮২]; ব্যাঘাত [দ্র ২৭৩]; অসুবিধা ঘটানো [দ্র ৬৮২]; শত্রুতা [দ্র ৬৮৫]; অসহায়তা, অসাহায্য; প্রতিযোগিতা [দ্র ৬৮৪]।

এড়ানো-, এড়িয়ে যাওয়া-; এগিয়ে না আসা-; গা না করা-; পালানো-, পলায়নি মনোবৃত্তি; নিজেকে না জড়ানো-; মুখ ঘুরিয়ে থাকা-; মুখ লুকানো-; নিরাপদ

দূরত্বে থাকা-; দায়সারাভাব; দরজা বন্ধ করা-, দ্বাররোধ(ক), মুখের ওপর দরজা বন্ধ করা-, দরজা বন্ধ করে থাকা-।

**বিণ·** অসহায়ক; অসহযোগিতাপূর্ণ; দায়সারা।

**বিণ·/বি·** অসহযোগী; শত্রু [দ্র ৬৮৫]; বিরুদ্ধবাদী [দ্র ২৮০]; প্রতিযোগী [দ্র ৬৮৪]।

## ২৭৯ সম্মতি

**বি·** সম্মতি(দে), মত(দে), রাজি হওয়া-, মেনে নেওয়া-, ইচ্ছা(ক, জানানো-) [২১২], অভিপ্রায় (জানানো-, প্রকাশ), সায়(দে, জানানো-)। তথাস্তু।

অনুমতি(দে) [২৮১], অনুমত, হ্যাঁ বলা-, আজ্ঞা(ক, দে), পারমিশন(দে)।

অনুমোদন(ক), মঞ্জুর, মঞ্জুরি, পারমিট।

সমর্থন(ক, জানানো-) [২৫৪], মতে মত দেওয়া-; মদত(দে), প্রতিপোষণ; সামিল(হ); হাত তোলা-, পক্ষ নেওয়া-, মাথা নাড়া-, ঘাড় নাড়া।

নীরব সমর্থন, মৌন সম্মতি, নীরব সম্মতি; মৌনং সম্মতিলক্ষণম্।

সর্বসম্মতি, সর্বমত।

স্বীকার(ক), স্বীকৃতি, কবুল(ক), কড়ার, কবলানো-; স্বীকারোক্তি; স্বীকরণ, মুকির, এজাহার, বিবৃতি [দ্র ১০৭]।

অঙ্গীকার(ক), প্রতিশ্রুতি [দ্র ২৮৪]।

একমত(হ), সমঝোতা, মতৈক্য, মতের মিল, ঐকমত্য; একবাক্যতা, সমোক্তি, ঐকবাক্য, সমস্বর, একসুরে কথা বলা-, এক রা, একরার।

আপোশ(ক), বোঝাপড়া(ক), সন্ধি, মীমাংসা [দ্র ৬৮৭], চুক্তি, সংবিদা।

সম্মতিপত্র, অনুমতিপত্র, রাজিনামা, একরারনামা, কবুলিয়ত, কবুলতি, কবুলত, হলফনামা, সোলেনামা।

সমর্থন চাওয়া-, উপার্থন, ক্যানভাসিং, ক্যাম্পেন, প্রচার [দ্র ৪০৪]।

অনুমতিপত্র, ছাড়পত্র [১৭৮]; রাহাদারি; পাসপোর্ট; ভিসা; টিকিট; পারমিট; লাইসেন্স।

**বিণ·** সম্মত(হ), রাজি(হ) [২১২], স্বীকৃত(হ), প্রতীষ্ট, ইচ্ছুক, ইচ্ছু [দ্র ২১২]; নিমরাজি।

সমর্থিত, অনুমোদিত, অনুমোদনপ্রাপ্ত, মদতপুষ্ট, সমর্থনপুষ্ট; মঞ্জুরীকৃত, মঞ্জুর; সম্মতিসূচক; সর্বসম্মত।

স্বীকার্য, স্বীকর্তব্য; স্বতঃসিদ্ধ [দ্র ৫৪৩]।

ইচ্ছাকৃত, স্বেচ্ছাকৃত; ইচ্ছাপ্রযুক্ত।

**বিণ·/বি·** একমত, সমমতাবলম্বী, একমতাবলম্বী, অনন্যমত, এক পরামর্শী, মতাবলম্বী। অনুমতিপ্রাপ্ত, অনুজ্ঞাত। আগ্রহশীল, আগ্রহান্বিত [দ্র ৩৩৫]।

অনুমতিদাতা, অনুমন্তা, অনুমোদনকারী, অনুমোদক; আজ্ঞাকর্তা, আজ্ঞাদানকারী।

**ক্রি-বিণ·** সম্মতিক্রমে, মতে, ইচ্ছায়, অনুমতিক্রমে; স্বেচ্ছায়, ইচ্ছাকৃতভাবে; সর্বসম্মতিক্রমে, প্রশ্নাতীতভাবে।

ইচ্ছানুসারে, ইচ্ছানুযায়ী, ইচ্ছাপূর্বক, ইচ্ছাহেতু, ইচ্ছাতে, ইচ্ছাক্রমে, বাসনানুসারে, বাঞ্ছাপূর্বক।

সমস্বরে, একসুরে, একবাক্যে।

অনুমতি সাপেক্ষে।

**অব্য·** হ্যাঁ; আচ্ছা; বিলক্ষণ, অবশ্যই, নিশ্চয়ই, ঠিক আছে, আচ্ছা বেশ।

## ২৮০ অসম্মতি

**বি·** অসম্মতি(দে) [২১৪], অমত(ক), অননুমতি, বিমত, মত না দেওয়া-, নিষেধ(ক), আপত্তি(ক), মানা(ক) [দ্র ২৭৩], না করা-, রাজি না হওয়া-, বিমতি, নামঞ্জুর [৭১৬], অননুমত, অনভিমত, অনভিপ্রায়, অনভিলাষ, অনিচ্ছা [দ্র ২১৪], অসমর্থন(ক), অননুমোদন, প্রত্যাখ্যান(ক) [২১৬ ২৬৯, ৭১৬], অগ্রাহ্য করা-। অনুপদেশ।

অমান্য(ক), অন্যথাচরণ(ক), না মানা-, নাকচ [দ্র ২৭৩], নস্যাৎ(ক)।

মত পরিবর্তন(ক), মত পালটানো-, কথা ফেরত নেওয়া-, কথাফেলা-, কথা না শোনা-, অনুরোধ অস্বীকার(ক); ভিন্নমত পোষণ(ক), মতপার্থক্য (থাকা-); মতের অমিল(হ), মতবিরোধ [দ্র ৬৮৬], মতান্তর, মতানৈক্য, মতদ্বৈধ, দ্বৈধ, দ্বিমত পোষণ(ক), বিরোধ [দ্র ৬৮৬]।

অস্বীকার(ক), অস্বীকৃতি, অপলাপ, মনকির।

বাধা(দে), বাধাদান(ক) [দ্র ৬৮২, ২৭৩], বাগড়া(দে) [দ্র ২৭৩]; ফ্যাকড়া, বাহানা(ক), টালবাহানা(ক)।

নিষেধাজ্ঞা [দ্র ২৭৩]; বিরোধিতা [দ্র ৬৯৪]; বিরুদ্ধবাদিতা, বিরুদ্ধাচরণ [২৭৫]।

**বিণ·** অসমর্থিত, অননুমোদিত, অস্বীকৃত, অপলাপিত, অননুজ্ঞাত, অনাদিষ্ট। প্রত্যাখ্যাত, প্রত্যাহৃত।

আপত্তিজনক, আপত্তিকর [দ্র ২৭৬], অস্বীকার্য; নঞর্থক। ইচ্ছাবিরুদ্ধ, ইচ্ছাব্যতীত।

**বিণ·/বি·** অসম্মত(হ), অনিচ্ছুক [দ্র ২১৪], নারাজ, অরাজি(হ), গররাজি(হ), অনভিমত, অননুমত, অমতাবলম্বী।

অপ্রতিশ্রুত, অপ্রতিশ্রুতিবদ্ধ, অনঙ্গীকারবদ্ধ।

অসমর্থক, বিরোধী; প্রত্যাখ্যানকারী, অন্যথাচারী, অগ্রাহ্যকারী।

অস্বীকৃত, ব্যপাকৃত, গরস্বীকার, ভিন্নমতাবলম্বী।

**ক্রি-বিণ·** অমতে, অনিচ্ছায়, ইচ্ছার বিরুদ্ধে। বিনা অনুমতিতে, অসম্মতিক্রমে; অন্যথায়।

**অব্য·** না; উঁহু।

## ২৮১ নির্দেশ

**বি·** নির্দেশ(দে), আদেশ(দে, ক), আজ্ঞা(ক), অনুজ্ঞা, নির্দেশনা [৩৪০], নির্দেশন, অনুসূচন, আজ্ঞাপন, নিদেশ, ফরমায়েশ(ক); হুকুম(দে, ক, জারি ক), অর্ডার(দে), আজ্ঞপ্তি, বিজ্ঞপ্তি। অপদেশ।

অর্ডিন্যান্স, বিহিতক [দ্র ৬৬৮], আজ্ঞাপত্র, আজ্ঞালিপি, হুকুমনামা, ফরমান, নির্দেশনামা, আদেশনামা, আদেশপত্র, ফতোয়া(দে), ডিক্রি।

রায়; বিধান, অনুশাসন; বিচারফল, নিষ্পত্তিবাক্য।

সনদ, সনন্দ, সরখত।

ফাইফরমায়েশ(খাটা-)।

পরোয়ানা(জারি ক); ওয়ারেন্ট [দ্র ৬৭২], গ্রেপ্তারি পরোয়ানা, দস্তক; সমন, সপিনা [দ্র ৬৬৭]।

দখলনামা [দ্র ৭২৪], আমলনামা।

অনুরোধ [দ্র ২৮২]। উপদেশ [দ্র ২৮৩]। অনুমতি [দ্র ২৭৯]। হুমকি [দ্র ২৩৪]। আদেশপালন [দ্র ২৭৪]। নিষেধাজ্ঞা [দ্র ২৭৩]।

দৈববাণী [দ্র ৬৭৬], দৈবাদেশ, প্রত্যাদেশ, আকাশবাণী।

**বিণ·** আদিষ্ট, নির্দিষ্ট, উপদিষ্ট [দ্র ২৮৩]; আজ্ঞাপ্রাপ্ত, আদেশপ্রাপ্ত, অনুজ্ঞাপ্রাপ্ত, নির্দেশিত, আজ্ঞাপিত, অনুজ্ঞাত, আজ্ঞপ্ত, নির্দেশপ্রাপ্ত, সন্দিষ্ট।

অর্ডারি, ফরমায়েশি।

নির্দেশাত্মক, আদেশাত্মক; আদেশপ্রমাণ, আদেশসম্মত।

প্রত্যাদিষ্ট।

**বিণ·/বি·** আজ্ঞাকারী, আদেশক, আদেষ্টা, নির্দেষ্টা, নির্দেশক, আজ্ঞাকারক, হুকুমদাতা, আদেশকারী, আদেশকর্তা, ফরমানদার, আজ্ঞাদাতা, আদেশী, আদেশদাতা, অনুসূচক।

রায়দাতা, বিধায়ক, অনুশাসক, বিচারক [দ্র ৬৬৭]; ডিক্রিদাতা।

আজ্ঞাবহ [দ্র ২৭৪], আজ্ঞানুগত, আজ্ঞানুবর্তী, আজ্ঞানুসারী, হুকুমবরদার, আজ্ঞাবন্দী, আজ্ঞাধীন; ভৃত্য [দ্র ৩২৫], অনুচর।

**ক্রি-বিণ·** আদেশে, আদেশবলে, নির্দেশানুসারে, আদেশানুযায়ী, আদেশমাফিক, অনুমত্যনুসারে। আজ্ঞানুক্রমে, আজ্ঞানুযায়ী, আজ্ঞানুরূপ, আজ্ঞানুসারে, আদেশমতো, আদেশানুরূপ, অর্ডারমাফিক।

## ২৮২ অনুরোধ

**বি·** অনুরোধ(ক), উপরোধ(ক), অনুনয়, অনুনয় বিনয়(ক), অনুরোধ উপরোধ, নির্বন্ধ, অনুবন্ধ, মিনতি(ক), বিনতি, সনির্বন্ধ অনুরোধ, বিনীত অনুরোধ; ধরা-, পীড়াপীড়ি(ক), সাধা-, সাধাসাধি(ক), সাধ্যসাধনা(ক), কাকুতি মিনতি(ক), ধরা-, ধরে পড়া-, ধরে বসা-, ধরাধরি(ক), ধরাপড়া(ক), হাতে ধরা-, পায়ে ধরা-, হাতে পায়ে ধরা-; ঘ্যানঘ্যান(ক), প্যানপ্যান(ক), ঝুলোঝুলি(ক); জেদাজেদি(ক), কষাকষি(ক)।

আবদার(ক), বায়না(ক), বায়নাক্কা, অখটি, আখুটি; আর্জি(জানানো-), আবেদন(ক), নিবেদন(ক), আবেদন নিবেদন(ক), প্রার্থনা, সাধনা, যাচনা [দ্র ৭১০]।

তোষামোদ(ক), খোশামদ(ক), খোশামুদি, তোয়াজ(ক), ভজানো-, আকুতি, আকুত, আকুলতা, কাকুতি, কাকুবাদ, চাটুকারিতা, চাটুবাদ, চাটুবৃত্তি, স্তাবকতা, মোসাহেবি, শ্ববৃত্তি।

মন রাখা-, মনরক্ষা(ক)।

সুপারিশ(ক) [২৮৩], ক্যানভাস(ক), উমেদারি(ক), উপার্থন, তদবির(ক); ফোঁপর দালালি(ক)।

ধরনা(দে), ধন্না(দে), হত্যা দেওয়া-; মাথা খোঁড়া-; প্রার্থনা [দ্র ৭১০]।

তেল দেওয়া-, তেলানো-।

এত করে বলা-, বুঝিয়ে বলা-, করজোড়ে বলা-; হাত কচলানো-; মুখ চাওয়া-।

দরখাস্ত(ক), আপিল (ক, জানানো-), পিটিশন(ক)।

আবেদনপত্র, দরখাস্ত(ক); সুপারিশপত্র।

পদলেহন(ক), পা চাটা-। ব্যক্তিপূজা [৬১]; গলবস্ত্র হওয়া-।

উপরোধে ঢেঁকি গেলা-।

**বিণ·** অনুরুদ্ধ, উপরুদ্ধ; আবেদিত।

সানুনয়, সনির্বন্ধ, সানুবন্ধ, সানুগ্রহ, সোপকার, সাগ্রহ, একান্ত।

আবেদনীয়, আবেদ্য, অনুনেয়।

**বিণ·/বি·** অনুরোধকারী, উপরোধক, অনুনয়কারী, অনুনয়ী।

আবেদক, নিবেদক, নিবেদনকারী, আবেদনকারী, দরখাস্তকারী; আবেদ্যমান।

আবদেরে, আখুটে, আখটে।

উমেদার, অর্থী, প্রার্থী।

তদবিরকারক; তোষামোদকারী, খোশামোদকারী, খোশামুদে, তোষামুদে, তোয়াজকারী [২৭১]। চামচা [৬৫৮], চাটুকার, মোসাহেব; কাছাধরা; কর্তাভজা; স্তাবক; ধামাধরা, পোঁ ধরা। ফোঁপর দালাল।

ওপর পড়া; গায়েপড়া, গাচাটা, গাত্রলেহনকারী। পদলেহী, পাচাটা।

জি হুজুরের দল।

ছিনে জোঁক, নাছোড়বান্দা; ভবী।

## ২৮৩ উপদেশ

**বি·** উপদেশ(দে), পরামর্শ(দে), মন্ত্রণা(দে), মন্ত্রণ, সলা, সলাপরামর্শ; বুদ্ধি দেওয়া- [৩৭১]।

হিতোপদেশ, হিতোক্তি, নীতিকথা, নীতিবাক্য, অনুশাসন।

সদুপদেশ, দেশনা, সুমন্ত্রণা, সুপরামর্শ, সুবুদ্ধি(দে), সুযুক্তি(দে); ভালোর জন্য বলা-। প্রত্যুপদেশ।

অনুপ্রেরণা(দে), অনুপ্রেরণ, অনুপ্রাণনা, প্রেরণা (দে), প্রণোদন, প্রোৎসাহন, উৎসাহদান [দ্র ৩৩৫]।

সুপারিশ(ক), উমেদারি [দ্র ২৮২]।

সাবধান করা- [দ্র ৩৪১], হুঁশিয়ারি, বারণ(ক), নিষেধ(ক), মানা(ক), নিরস্ত করা-; নিষেধাজ্ঞা [দ্র ২৭৩]।

অসদুপদেশ(দে), কুবুদ্ধি(দে), দুর্বুদ্ধি(দে), কুপরামর্শ(দে), কুমন্ত্রণা(দে), কুমতলব, বদবুদ্ধি, অপরামর্শ, কুশিক্ষা(দে)।

গোপন উপদেশ, ফুসমন্তর(দে)।

ভাংচি(দে)। কলটেপা-, কলকাঠি নাড়া-।

প্ররোচনা(দে), উস্কানি(দে), ইন্ধন(যোগানো-); খোঁচানো-; কানে মন্ত্র দেওয়া-।

**বিণ·** উপদেশাত্মক, উপদেশমূলক, পরামর্শমূলক, উপদেশপূর্ণ, উপদেশগর্ভ; ঔপদেশিক, আনুশাসনিক।

উপদেশ্য, উপদেষ্টব্য, উপদেশনীয়, উপদেশযোগ্য, মন্ত্রণীয়, মন্ত্রণাযোগ্য।

অনুপ্রেরণামূলক, প্রেরণামূলক, অনুপ্রেরণাদায়ক, প্রেরণাদায়ক।

প্ররোচনামূলক।

**বিণ·/বি·** উপদেষ্টা, উপদেশক, পরামর্শদাতা, মন্ত্রণাদানকারী, যুক্তিদাতা, মন্ত্রকৃৎ, উপবক্তা, মন্ত্রণাদাতা, উপদেশদাতা, উপদেশী, উপাধ্যায়; সুবুদ্ধিদাতা; প্রত্যুপদেষ্টা; প্রত্যুপদেশক।

মন্ত্রণাপটু, মন্ত্রণাকুশল।

সুপারিশকারী; উমেদার।

কুবুদ্ধিদাতা, কুচক্রী।

প্রেরণাদানকারী; উৎসাহক, উৎসাহদাতা [দ্র ৩৩৫]।

প্ররোচক, প্ররোচনাদানকারী।

উপদিষ্ট [২৮১], উপদেশপ্রাপ্ত, গৃহীতোপদেশ, দত্তোপদেশ; প্রত্যুপদিষ্ট; অনুশিষ্ট।

প্ররোচিত(হ, ক)।

উপদিশ্যমান।

অনুপ্রাণিত, প্রণোদিত, প্রাণিত।

সাবধানকারী [দ্র ৩৪১]।

**২৮৪ অঙ্গীকার**

**বি·** অঙ্গীকার(ক) [২৭৯], প্রতিজ্ঞা(ক), সংকল্প(ক) [২১২], পণ, প্রতিজ্ঞান, শপথ, সত্যার্পণ, সত্য, প্রতিগ্রহ; প্রতিশ্রুতি(দে), আশ্রব, প্রতিশ্রব, সত্যাকৃতি, সত্যঙ্কার, জামিনি, কথা দেওয়া-, প্রতিজ্ঞাবন্ধন, অঙ্গীকরণ, কথা, মুখের কথা, জবান। বাগদান(ক)।

গায়ে মাখা-, নিজের ওপর নেওয়া-।

স্বীকার [দ্র ২৭৯]।

হলফ, কসম, একরার, কড়ার, ওয়াদা; মুচলেকা(দে)।

দিব্য, দিব্যি, কিরে, কিরা, দোহাই; তিনসত্য; মাথার দিব্যি; মা কালীর দিব্যি।

মানত, মানসিক। তামা-তুলসী।

ভীষ্মের প্রতিজ্ঞা; ধনুর্ভঙ্গ পণ; কঠিন শপথ; অগ্নিমন্ত্র। ভদ্রলোকের এক কথা।

শর্ত, চুক্তি; গ্যারান্টি, জামিন [৭৩৩]; প্রাত্যয়িক, প্রাতিভাব্য, প্রত্যাভূতি।

লিখে দেওয়া-, লিখিতভাবে দেওয়া-।

প্রতিজ্ঞাপত্র, একরারনামা, শপথনামা, হলফনামা; এফিডেভিট। জামিননামা।

কথারাখা [২৭৪], প্রতিজ্ঞাপালন(ক), সত্যরক্ষা, পণরক্ষা, প্রতিশ্রুতিপালন(ক)।

এককথা, একবাক্য।

**বিণ·** অঙ্গীকৃত, অঙ্গীকারবদ্ধ, প্রতিজ্ঞাবদ্ধ, প্রতিজ্ঞাত, সত্যবদ্ধ; সংকল্পিত, প্রতিজ্ঞ [২১২], দৃঢ়প্রতিজ্ঞ, অভ্যুপেত, পণবদ্ধ, কৃতপ্রতিজ্ঞ, স্থিরপ্রতিজ্ঞ।

প্রতিশ্রুত, প্রতিশ্রুতিবদ্ধ, উপশ্রুত, সংকল্পবদ্ধ, কৃতসংকল্প, বদ্ধপরিকর, যতব্রত; অধ্যবসায়ারূঢ়; শপথবদ্ধ, কৃতপণ, কড়ারি, আশ্রুত।

চুক্তিবদ্ধ, দায়বদ্ধ, দায়গ্রস্ত, মুচলেকাবদ্ধ।

অঙ্গীকার্য, প্রতিজ্ঞেয়, অঙ্গীকারযোগ্য।

**বিণ·/বি·** প্রতিজ্ঞাকারী, অঙ্গীকারকারী।

জামিনদার।

কথার মানুষ, বাঙ্‌নিষ্ঠ, সত্যপ্রতিজ্ঞ।

**ক্রি-বিণ·** প্রাণপণ, জীবনপণ; কায়মনোবাক্যে, মনেপ্রাণে।

# ১০ গতি-প্রবাহ-পরিবহণ

**২৮৫ গতি**

**বি·** গতি, জঙ্গমতা, জঙ্গমত্ব, সৃতি, অস্থিতি, অস্থবিরতা, অস্থিরতা, বীতি, ঋতি।

গতিময়তা, গতিময়ত্ব, গতিশীলতা, গম্যতা, গমনশীলতা, সচলতা।

বেগ [দ্র ১৪০], বেগবত্তা; গতিশক্তি, চলৎশক্তি, চালিকাশক্তি, তরস।

চলা-, নড়া- [দ্র ২৮৬], চলন, বিচলন, সংক্রম, সংক্রাম, সংক্রমণ, প্রসর, প্রসরণ, যাওয়া-, গমন [দ্র ২৯০], সরণ, পরিচলন, পরিবহণ, সঞ্চলন, ক্রান্তি, সঞ্চর, সর্পণ, প্রসর্পণ; ভ্রমণ, ক্রমণ, পরিক্রমণ, পরিক্রমা(ক) [দ্র ২৯১], প্রক্রম; চরা-, বিচরণ(ক), প্রচরণ, চরে বেড়ানো-; সঞ্চরণ(ক), সঞ্চার, ইঙ্গন।

চলাফেরা(ক), গমনাগমন(ক), গতায়তি, গতাগতি, গতায়াত, গতাগত, গমাগম, চলাচল(ক), আসাযাওয়া-, যাওয়া আসা-, যাতায়াত(ক), গতিবিধি, ঘোরাফেরা(ক), আনাগোনা। টানাপোড়েন।

চলিষ্ণুতা, চলনশীলতা, চলমানতা, চলনীয়তা; চলনধর্ম।

প্রগতি, অগ্রগতি [দ্র ২৯৪]।

চালানো-, সারণ, সঞ্চালন(ক), সচল করা-, চালু করা-, চালন, চালনা(ক); হাঁকানো-; ড্রাইভ(ক)।

গতিবেগ, স্পিড; ভেলোসিটি [দ্র ১৪০]।

গতিপথ, চলনপথ, চলার পথ, কক্ষ [৩১৩], কক্ষপথ, সঞ্চারপথ।

গতিবিদ্যা, গতিবিজ্ঞান, ডিনামিক্‌স।

**বিণ·** গতিশীল, জঙ্গম, অস্থবির, সচল, চলন্ত, চলমান, চলিষ্ণু, চলনশীল, চরিষ্ণু, গমনশীল [২৯০], সঞ্চরণশীল, অস্থির, অস্থিত, সঞ্চরমাণ, চলনদার, গমনরত, গন্তা, গন্তু, গম্যমান, গত্বর, গামুক, সর্পী, উরু, ধাবিত, সঞ্চারিত, সঞ্চরিত, ঋত, সঞ্চলিত, ক্রমমাণ, বিচরণশীল।

গতিময়, বেগবান, ধাবমান, ধাবিত, বেগার্ত [দ্র ১৪০], গতিযুক্ত, দ্রুতগামী, উদ্দ্রুত।

চলনযোগ্য, চলনক্ষম; সঞ্চারযোগ্য, সঞ্চারিক; চলনীয়,

চলিতব্য; বিচরণীয়; অস্থাবর। গম্য, গমনীয়, অভিগম্য, গমনার্হ, গন্তব্য।
গমনকারী, গামী।
গতীয়, গতিসংক্রান্ত।
চালিত, সারিত।
**অব্য**· সড়সড়; সড়াক; সুরসুর; সড়াৎ; তড়াক; বোঁ; হুট; গুড়গুড়।

## ২৮৬ নড়ন

**বি**· নড়া- [২৮৫], নড়ন, নড়াচড়া(ক), নড়নচড়ন।
আন্দোলন, আলোড়ন, বিলোড়ন, সংক্ষোভ; সঞ্চলন, সঞ্চরণ; চঞ্চলতা, চাঞ্চল্য।
দোলা-, দোলন, দুলুনি, দুলন, ললন, হিন্দোল, হিল্লোল, হিলোরা, দোদুল্যমানতা; টলা-, টলন।
দোলক, পেন্ডুলাম; দোলনা, ঝুলা।
ঢেউ, তরঙ্গ, উৎকলিকা [দ্র ১৮]।
কাঁপা-, কম্পন, কাঁপুনি, কম্প, আকম্পন, কাঁপন, স্পন্দন, পরিস্পন্দন, পরিস্পন্দ, আস্পন্দন, ধূনন, প্রকম্পন, বিধূনন, বিধুনন, উদ্ধূনন, উৎকম্পন, বিকম্পন, প্রকম্প, শিহরন, রোমাঞ্চ, বেপথু, বেপন, প্রস্ফুরণ, বিস্ফুরণ; থরথরানি, পতপতানি, থিরথিরানি, ঝিরঝিরানি, থরথর(ক), পতপত(ক), ঝিরঝির(ক), শিরশির(ক), ধুকপুক(ক), ধুকপুকানি, ধড়ফড়নি, ধড়ফড়(ক); ছটফটানি, ছটফট(ক); লটপট(ক)।
ঝাঁকি, ঝাঁকুনি(দে); ঝাপটানি, ঝটপটানি; হুটোপাটি(ক), লুটোপুটি(ক); হুড়োহুড়ি(ক); লাফালাফি(ক); মাতন, মাতামাতি(ক)।
ফোটা-, টগবগ(ক), টগবগানি; উছলন, উথলানো-, উৎলানো-, বলক, উথলে ওঠা-; ওঠানামা(ক)। টলা-, টলানো-। টালমাটাল।
নড়নশীলতা, স্পন্দনীয়তা; কম্পনীয়তা।
নড়ানো-, নাড়ানো-; ঝাঁকানো-, ঝাঁকি দেওয়া-, ঝাঁকরানো-; কাঁপানো-; দোলানো-।
**বিণ**· নড়নশীল, নড়ন্ত; নড়বড়ে।
আন্দোলিত, আলোড়িত, বিলোড়িত, সংক্ষুব্ধ, ক্ষুভিত, ক্ষুব্ধ; সঞ্চলিত, সঞ্চরিত, বিচলিত, চঞ্চল, আলোল, ক্রান্ত; আস্ফালিত, অশান্ত, অস্থির, সচকিত; সঞ্চরণশীল।
দোলায়িত, দোলিত, হিন্দোলিত, হিল্লোলিত, উল্লোল, দোদুল, দুদুল, উল্লোলিত, উল্লল, বিলুলিত, লোলায়মান, দলম্মল, উদ্বেলিত, উচ্ছলিত, উচ্ছল, উছল, বিচালিত, সমুচ্ছলিত, উথলিত, উথল, উতল; দোদুল্যমান, দোলনশীল।
কম্পিত, আকম্পিত, উৎকম্পিত, প্রকম্পিত, শিহরিত, স্পন্দিত, রোমাঞ্চিত, প্রস্ফুরিত, কম্পান্বিত, আকম্প্র, কম্প্র, কম্পমান, বেপমান, বেপথুমান, বিধূনিত, বিকম্পিত, বিধূত, নির্ধূত, বিনির্ধূত, ধূত, উদ্ধূত, আধূত, লোলিত, ললৎ, দুলিত; থিরথিরে, শিরশিরে।
স্পন্দনশীল, স্পন্দনময়; বিধূয়মান, ধূয়মান, দোধূয়মান।
অশান্ত, উত্তাল।

ফুটন্ত। টগবগে, ছটফটে; থিরথিরে, থরথরে।
স্পন্দ্য, স্পন্দনীয়, কম্পনীয়।
টলায়মান, লটপটে।

## ২৮৭ অকম্পন

**বি**· অকম্পন, না কাঁপা-, কম্পনহীনতা, কম্পনশূন্যতা, অপ্রকম্প, অক্ষুব্ধতা, অবিক্ষোভ, কম্পনরাহিত্য, অকম্প্রতা, স্পন্দনহীনতা, স্পন্দনশূন্যতা, অনড়তা [দ্র ২৮৮]।
ঝুম, ঝিমধরা-।
**বিণ**· কম্পনহীন, কম্পনশূন্য, নিষ্কম্প্র, নিথর, অকম্পিত, অকম্প, অকম্প্র, অক্ষুব্ধ, কম্পনরহিত, অস্পন্দ, অস্পন্দিত, স্পন্দনহীন, নিস্পন্দ, স্তব্ধ, নিস্তব্ধ, নিষ্কম্প, অধূত; শান্ত; স্থির, অনড় [দ্র ২৮৮]।
অনালোড়িত, অনান্দোলিত, অক্ষোভিত।
অকম্পনীয়, অকম্প্য।

## ২৮৮ গতিহীনতা

**বি**· গতিহীনতা, গতিশূন্যতা, গতিরাহিত্য, নিশ্চলতা, নিশ্চলত্ব, অচলতা, অচলত্ব, অচলন, স্তব্ধতা, অচঞ্চলতা, অচঞ্চলত্ব, অচাঞ্চল্য, স্থিরভাব, অনড়তা, অনড়ত্ব, স্থাণুত্ব, স্থিতি, স্থিতিশীলতা, স্থিরতা, স্থৈর্য, স্থিরত্ব, স্থিতাবস্থা, শান্ততা, অটলতা, অটলত্ব; আবদ্ধতা; জড়তা, জড়ত্ব, জাড্য।
থিতি, থিতনো-, থিতানো-, থিতিয়ে পড়া-।
থামা-, বাঁধা-, রোখা- গতিভঙ্গ, থেমে যাওয়া-, থেমে আসা-।
না চলা-, থাকা-, থেকে যাওয়া-, রয়ে যাওয়া-, না সরা-; বসে থাকা-; থিতু হওয়া-; মাটি কামড়ে থাকা-।
অপ্রবাহ; অস্রোত; অক্ষরণ, স্রাবরাহিত্য।
থমকানো-, থমকানি, থমকে যাওয়া-, থমক।
থামানো, গতিরোধ(ক), অবরোধ(ক), আটকানো-, ঠেকানো-, রোধ(ক), রোধন, বন্ধন(ক) [দ্র ৫১৮], প্রতিরোধ(ক), নিবারণ(ক), নিয়ন্ত্রণ(ক), সংযত করা-; গতি নিয়ন্ত্রণ(ক), গতি কমানো-, ব্রেক কষা-; ব্রেক।
টাল সামলানো-।
স্থিতিবিদ্যা, স্ট্যাটিকস।
**বিণ**· গতিহীন, স্থির, গতিশূন্য, গতিরহিত, স্তব্ধ, অচল, নিশ্চল, স্থাণু, অচরিষ্ণু, অচলিষ্ণু, সুস্থিত, বেগহীন, নির্বেগ, বেগশূন্য, স্থিতিশীল, স্থানী, স্থায়ী, স্থাবর, স্থিত, অনড়, অটল, অগম, অচর, অগতি, বর্তিষ্ণু, নগ, অগ; শান্ত, প্রশান্ত, অচপল, বিনিশ্চল, অচঞ্চল; নিথর, নিস্পন্দ [২৮৭], স্পন্দনহীন, অক্ষুব্ধ, থিতু, অবিচল।
স্তব্ধগতি, রুদ্ধগতি, গতিহারা, রুদ্ধবেগ।
জড়; স্থবির; জবুথবু; নিষ্ক্রিয় [দ্র ৩২৩]।
বদ্ধ, আবদ্ধ [দ্র ৫১৮], রুদ্ধ, অবরুদ্ধ, নিরুদ্ধ, প্রতিরুদ্ধ, সংরুদ্ধ। স্রোতহীন; অনভিষ্যন্দি, অক্ষরণশীল।
গট, গ্যাট; ঠায়।
স্থাতব্য, স্থেয়, স্থিতিযোগ্য।
স্থিতীয়।
**বিণ/বি**· গতিরোধকারী, গতিরোধক।

## ২৮৯ মন্থন

**বি·** মন্থন(ক), মথন, মন্থ, ঘোটন, মথা-, মওন, মওয়া-, উন্মথন, উন্মন্থন, উন্মন্থ। গোলানো-, ঘোটানো, ঘাঁটন, ঘট্টন, ঘাঁটা-, ঘোঁটা-, ঘাঁটানো-, ঘাঁটাঘাঁটি(ক), ব্যাঘট্টন। কাঁটা দেওয়া-। মিশ্রণ [দ্র ৪৯৪]।

সেন্ট্রিফিউজ(ক); সেন্ট্রিফিউজার; মিক্সার।

মন্থনপাত্র, মন্থনী, মন্থী, মন্থনদণ্ড, মউনি, মাথানি, মথী, ঘট্টিত, ঘোলমউনি, ছাঁচনি, তক্রাট, আবর্তনদণ্ড।

**বিণ·** মথিত, উন্মথিত; মথ্যমান।

কেন্দ্রাতিগ, অপকেন্দ্র।

কেন্দ্রাভিগ, অভিকেন্দ্র।

## ২৯০ যাওয়া

**বি·** যাওয়া-, গমন(ক), চলে যাওয়া-, রওনা(দে, হ), প্রস্থান(ক), অবগম, পরিযাণ, স্থানত্যাগ (ক), স্থানান্তর(ক), প্রগমন; বিদায়(নে), যাত্রা(ক); ওঠা-; গাত্রোত্থান(ক), গাত্রোৎপাটন(ক), গা তোলা-, উপসর; পা বাড়ানো-, উঠে পড়া-।

বার হওয়া-, বেরনো-, বেরিয়ে পড়া-, নির্গমন(ক), বেরিয়ে আসা-, বহির্গমন(ক), নিষ্ক্রমণ, নিঃসরণ, বিনিঃসরণ, নির্যাণ, নিষ্পতন, নিরয়ণ, উপনির্গম, নির্গম, বিনির্গমন, উৎক্রম, নিষ্কাশ, প্রসৃতি, সৃতি; নিঃসারণ, বহিষ্করণ [দ্র ১২৯]।

প্রবসন; অপসরণ, অপসার।

পালানো- [২৯৭], পালিয়ে যাওয়া-, বিদ্রব, পলায়ন(ক), ভাগা-, ভেগে পড়া-, কাটা-, কেটে পড়া-, সটকানো-, সটকে পড়া-, চম্পট(দে), সরা-, সরে পড়া-, লম্বা দেওয়া-, পিটটান(দে), পৃষ্ঠপ্রদর্শন(ক), পৃষ্ঠভঙ্গ, পৃষ্ঠদান, গা ঢাকা(দে), হাওয়া হওয়া-, পরাবৃত্তি, অপগমন, অপগম, বিগম, পগার পার; অন্তর্ধান(হ), অদৃশ্য হওয়া-, উধাও হওয়া-, অপক্রম, অপক্রমণ, অপায়ন, অপসর্প; অপসর্পণ; চোঁচা দৌড়; হারিয়ে যাওয়া-, হারানো-, নিরুদ্দেশ হওয়া-; গৃহত্যাগ(ক), বাড়ি থেকে পালানো-, ঘরছাড়া হওয়া-, বিবাগী হওয়া-; অজ্ঞাতবাস(ক); আন্ডার গ্রাউন্ডে চলে যাওয়া-; নির্জনবাস, উপাংশুবাস; পাড়ি(দে); দেশত্যাগ [দ্র ১২৯]; লুকানো [দ্র ৫১৭]; পাততাড়ি গোটানো-।

অগস্ত্যযাত্রা।

অপসারণ(ক), স্থানান্তরিতকরণ, উৎসারণ, দূরীকরণ [দ্র ১২৯], সরানো- [দ্র ৩১০]; তাড়ানো- [দ্র ১২৯], ভাগানো-। তাড়া(ক); ধাক্কা(দে); হুড়া(মা), ঠেলা-, ঠেলা(মা)।

যাওয়ার ইচ্ছা, জিগমিষা।

এগিয়ে দেওয়া-, এগোনো-, প্রত্যুদ্গম, প্রত্যুদ্গমন।

বাহিরপথ; বহির্দ্বার।

**বিণ·** গত, বিগত, প্রস্থিত, প্রগত।

যাতব্য, অভিগম্য। প্রাস্থানিক, বিদায়কালীন।

নির্গত, বহির্গত, নিঃসৃত, বিনিঃসৃত, বিনির্গত, প্রসৃত, সৃত, নিষ্ক্রান্ত, উৎক্রান্ত, নিষ্কাশিত, নির্যাত।

**বিণ·/বি·** পলাতক, পলায়িত, অপক্রান্ত, অপগত, অদৃশ্য, অন্তর্হিত, নিখোজ(হ), অনুদ্দিষ্ট, অনুদ্দেশ, অভিদ্রুত, বিদ্রুত, বিলক্ষ, বেপাত্তা(হ), নিরুদ্দেশ(হ), নিরুদ্দিষ্ট [২৯৩], গায়েব(হ), উধাও(হ); ফেরার, ফেরারি; পলায়নকারী; বিবাগী; গৃহত্যাগী, ঘরছাড়া; স্থানত্যাগী, দেশত্যাগী।

অপসৃত, স্থানান্তরিত [দ্র ৩১০], অপসারিত, উৎসারিত, দূরীভূত [দ্র ১২৯]।

প্রস্থানোদ্যত, গমনোদ্যত, প্রস্থানপর, প্রস্থানোন্মুখ, প্রস্থায়ী, গমনোন্মুখ, গমনোৎসুক, গন্তুকাম, জিগমিষু; বিদায়ী; প্রস্থানকারী, গমনকারী, গমনশীল, গমনরত [২৮৫]; বাহ্যমান; অপম্রিয়মাণ।

গাত্রোত্থিত, গাত্রোৎপাটিত।

পলায়নপর, পলায়মান। পলায়নী।

**ক্রি-বিণ·** উর্ধ্বশ্বাসে; ল্যাজ তুলে [দ্র ৩০০]। দুড়দাড়।

## ২৯১ ভ্রমণ

**বি·** ভ্রমণ(ক), বেড়ানো-, ঘুরে বেড়ানো-, ঘুরন, গস্ত, ঘোরা-, বিহার(ক), বিহরণ, ব্রজন, পারিব্রজ্য, ব্রজ্যা; প্রাতঃভ্রমণ, মর্নিংওয়াক; সান্ধ্যভ্রমণ; নিশাবিহার, নিশাভ্রমণ, নৈশভ্রমণ, নক্তঞ্চর্চা।

পর্যটন(ক), পরিব্রাজন, পরিভ্রমণ(ক), পরিব্রজ্যা, পরিক্রমণ, পরিক্রমা(ক) [২৮৫], সফর(ক), অটন, অটাট্যা; প্রদক্ষিণ, বিবর্ত, বিবর্তন; অভিযান, অভিযাত্রা; যাত্রা(ক)। আউটিং, বাইরে যাওয়া-, এক্সকারশন। দেশ বেড়ানো-, দেশভ্রমণ।

অভিসার(ক), অভিসার যাত্রা, অভিসারে যাওয়া-।

বিচরণ(ক), চরা-, প্রচরণ [২৮৫]।

বিশ্বভ্রমণ, বিশ্বপর্যটন, বিশ্বপরিক্রমা, বিশ্ববিহার, ভূপর্যটন, ভূপরিক্রমা, ভূপ্রদক্ষিণ, পৃথিবী ভ্রমণ। পর্বতাভিযান, মাউন্টেনিয়ারিং [২৮]। সমুদ্রাভিযান। মেরু অভিযান। মহাকাশযাত্রা।

ঘুরঘুর করা-, ঘোরাঘুরি(ক), ঘোরাফেরা(ক); পাড়া বেড়ানো-; টোটো(ক), টোটো কোম্পানি। বাউণ্ডুলেপনা। যাযাবরবৃত্তি।

প্রমোদভ্রমণ, আনন্দভ্রমণ। ভ্রমণবিলাস।

বায়ুসেবন, মুক্তবায়ুসেবন, হাওয়া খাওয়া-। হাওয়া বদল(ক), বায়ু পরিবর্তন(ক), চেঞ্জে যাওয়া-।

মধুচন্দ্রিকা, মধুচন্দ্রিমা, হনিমুন।

রাহা খরচ, পথখরচা; পথের সম্বল, পাথেয়। পথ [দ্র ৩১৩]।

পান্থশালা [দ্র ১৮৯]। টুরিজ্‌ম। পর্যটনশিল্প। পর্যটন সংস্থা।

ভ্রমণেচ্ছা, বিহারেচ্ছা, বিজিহীর্ষা।

**বিণ·/বি·** ভ্রমণকারী, পর্যটন, পর্যটি, ট্যুরিস্ট, পরিব্রাজক, প্রব্রাজক, সফরকারী, যাতায়াতকারী, যাত্রী [৩১৭], যাত্রিক, পরিক্রমণকারী, পরিভ্রমণকারী, প্রদক্ষিণকারী, পরিযায়ী; ভ্রামণিক। প্যাসেঞ্জার।

বিচরণকারী, চারী।

অভিযাত্রী, অভিযাত্রিক, অভিযানকারী।

অভিসারিকা, অভিসারিণী; অভিসারক, অভিসারী।
ভূপর্যটক, বিশ্বপর্যটক, ভূপর্যটনকারী, গ্লোবট্রটার, চক্রাট।
ভবঘুরে [১৮৭], বাউণ্ডুলে; যাযাবর।
পথিক, পান্থ, পন্থিক, পন্থী, সারণিক, বহতু, রাহি, মুসাফির, রাহগির, মার্গী [দ্র ৩১৩]।
ভ্রমণবিলাসী, ভ্রমণপ্রিয়, ভ্রমণরসিক; পা বাড়িয়েই আছে।
দূরযাত্রী, দূরের যাত্রী, দূরগামী, দূরগ, দূরযায়ী।
পর্বতারোহী, পর্বত অভিযাত্রী, মাউন্টেনিয়ার। সমুদ্রাভিযাত্রী, নাবিক [দ্র ৩১৭]। মহাকাশযাত্রী, মহাকাশ অভিযাত্রী, কসমোনট।
ভ্রমণরত, সফররত, ভ্রাম্যমাণ, ভ্রমমাণ, অটমান, ভ্রমণশীল।
**বিণ**· পরিক্রম্য, পরিক্রমণীয়, ভ্রাম্য।

## ২৯২ আসা

**বি**· আসা-, আগমন(ক), এসে পড়া-, আগম, অভ্যাগম, অভ্যাগমন, আগতি, উপনতি, উপনম্র, উপনিপাত, উপযান, উপসর্পণ, উপগম, উপগমন, উপনয়, উপনায়ন, সম্প্রাপ্তি।
পৌঁছানো-; পদার্পণ(ক); উপস্থিতি, উপস্থান, হাজিরা, হাজিরি, হাজরি, হাজির হওয়া- [১২৩]। সমাগম। ভিড়া-, ভিড়ে যাওয়া-, সামিল হওয়া-।
আবির্ভাব [৫৫], আবির্ভবন, উদয়, অভ্যুদয়।
প্রবেশ(ক), প্রবেশন, ঢোকা-, ভিতরে ঢোকা-, ঢুকা-, অনুপ্রবেশ(ক), সেঁধানো-; ঢোকানো-, পোরা-, পুরে দেওয়া-, গোঁজা- [৪৯৪], গুঁজে দেওয়া-; ভেড়ানো-, ভিড়ানো-। কাছে আসা-, ঘেঁষা-।
ফিরে আসা-, ফেরা- [২৯৭], ফেরত আসা-, ফিরতি, প্রত্যাবর্তন, বিনিবর্তন, প্রত্যাবৃত্তি, প্রত্যাগমন, প্রত্যাগতি, পরাবর্তন, পরাবৃত্তি, পরাবর্ত, আবর্তন, ব্যাবর্তন, প্রতিনিবৃত্তি, প্রতিবর্তন, ব্যাবৃত্তি, সন্নিবৃত্তি, সমাবর্তন; পুনঃপ্রবেশ, প্রতিযান, প্রতিগমন, অপাবর্তন, উপাবর্তন, প্রতিপ্রয়াণ, পুনরাগমন, ঘুরে আসা-, পুনরাবির্ভাব, পুনর্যাত্রা; দ্বিরাগমন।
আসা আসি, আসা যাওয়া-, যাওয়া আসা-।
পায়ের ধুলো দেওয়া-; ছায়া মাড়ানো-। দেখা দেওয়া-; ধার মাড়ানো-।
হঠাৎ আসা-, হুড়মুড় করে এসে পড়া-।
প্রবেশের ইচ্ছা, বিবিক্ষা।
প্রবেশপথ, অন্তর্দ্বার।
**বিণ**· আগত, উপস্থিত(হ), হাজির(হ), উপগত, উপনীত, সম্প্রাপ্ত, উপনত, উপাগত, আবির্ভূত, সমুদিত, উদিত; সমবেত।
প্রবিষ্ট, অনুপ্রবিষ্ট, প্রবেশিত।
প্রত্যাবৃত্ত, প্রত্যাগত, সমাবৃত্ত; পরাবৃত্ত, প্রত্যাবর্তিত, পরাগত, পরাপতিত, পরাবর্তিত, ব্যাবর্তিত, আবৃত্ত, বিনিবর্তিত, ব্যাবৃত্ত, প্রতিযাত, অপাবৃত্ত, উপাবৃত, ব্যপবর্তিত, সন্নিবৃত্ত, বিনিবৃত্ত; ফেরতা।
পুনরাগত, পুনরাবির্ভূত।
নিকটগামী, উপসর্পক।
আগতপ্রায়, সমাসন্ন, আসন্ন, এলো বলে; আগম্য, আগমনীয়।
প্রবেশ্য, প্রবেশনীয়, প্রবেশযোগ্য।
**বিণ/বি**· আগন্তুক, আগমনকারী, সমাগত, সমাগমকারী, উপযাত, আপাত্য।
অতিথি [১৮৯], অভ্যাগত, মেহমান, গৃহাগত, নিমন্ত্রিত, আমন্ত্রিত [দ্র ৬১১], প্রাঘুণ, প্রাঘুণিক।
দূরাগত। বহিরাগত, বাইরের লোক।
প্রবেষ্টা, প্রবেশকারী, প্রবেশক, অনুপ্রবেশকারী, অনুপ্রবেশক। বিবিক্ষু।
হঠাৎ আগত, ভুঁইফোড়।
প্রত্যাবর্তনকারী, পুনরাবর্তী।
নবাগত, সদ্যাগত, সদ্যঃপ্রবিষ্ট; নবোদিত।

## ২৯৩ অগমন

**বি**· অগমন, না যাওয়া-, অনির্গম, অনির্গমন, অনিঃসরণ।
অনাগমন, না আসা-, অনাগম, অনাবৃত্তি; অনুপস্থিতি, অনুপস্থান, অবিদ্যমানতা, অবিরাজমানতা [দ্র ১২৭]; গরহাজিরা, গরহাজিরি, কামাই(ক)।
এড়ানো- [দ্র ৭১৬], এড়িয়ে যাওয়া-, ছায়া না মাড়ানো-।
**বিণ**· অনাগত; অনুপস্থিত, গরহাজির; নিরুদ্দিষ্ট [দ্র ২৯০]; অবিদ্যমান [দ্র ১২৭]; অনুদিত।
অনির্গত।
অনুপগত, অনুপস্থায়ী, অনুপেত।

## ২৯৪ আগে যাওয়া

**বি**· আগে যাওয়া-, অগ্রগমন(ক), সামনে যাওয়া-, সম্মুখগমন(ক), পুরোগমন(ক), পুরোযাত্রা, সম্মুখযাত্রা, অগ্রযাত্রা, পুরোবর্তিত্ব, পূর্ববর্তিতা, অভিগম।
অগ্রগতি, এগোনো-, এগিয়ে চলা-, আগে বাড়া-, সম্মুখগতি, অগ্রসর(হ), অগ্রসরণ, অগ্রসরতা।
প্রগতি [২৮৫], উন্নতি [দ্র ৭৪৭]।
আগে ভাগে যাওয়া-, আগবাড়ানো-।
**বি**· অগ্রগামী, সম্মুখগামী, পুরোবর্তী, পুরোগামী [১৯৪], অগ্রগমনকারী, পুরোগ, পুরোযাত্রী, পুরোধা, অগ্রবর্তী, অগ্রসর(হ), অগ্রযায়ী, অগ্রগ, পুরোযায়ী, আগুয়ান(হ), অগ্রগত, পুরোগত, পুরঃসর, সম্মুখাগত, অভিগত।
সম্মুখের, সামনের, অগ্রস্থ, অগ্রস্থিত, সম্মুখস্থ [দ্র ১৯৪]।
পথিকৃৎ, পূর্বগামী; পথপ্রদর্শক, দিশারী।

## ২৯৫ অনুসরণ

**বি**· অনুসরণ(ক), অনুবর্তন(ক), অনুগমন(ক), অনুগম, অনুক্রমণ, অভিসরণ, অনুব্রজন, প্রত্যুদ্গমন, অনুব্রজ, অনুধাবন।
পিছু নেওয়া-, পিছনে পিছনে যাওয়া-, পিছন পিছন যাওয়া-, পিছু লাগা-, পশ্চাদ্গমন(ক), পশ্চাদ্ধাবন(ক), পশ্চাদনুসরণ(ক), ফলো(ক), অবধাবন(ক), অভিধাবন।
ধাওয়া(ক), ধাওয়ানো-, ধাবন, তাড়া(ক), ধেয়ে যাওয়া-, তেড়ে যাওয়া-।

অনুসৃতি, অনুবৃত্তি, অনুগতি, অনুযাত্রা, অনুসার, অনুবর্তিতা, অনুব্রজ্যা, আনুগত্য; পশ্চাদ্গামিতা।

পদানুসরণ, পদাঙ্ক অনুসরণ(ক)।

**বি·** অনুসৃত, অনুসরিত, অনুবর্তিত, অনুগত, অনুবৃত; পশ্চাদ্ধাবিত, অবধাবিত; ধাবিত, তাড়িত; অনুসারী, অনুযায়ী। পদানুসারী, পদাঙ্ক অনুসারী।

অনুগমনীয়, অনুগম্য।

অনুস্রিয়মাণ।

**বিণ·/বি·** অনুসরকারী, অনুসারক, অনুগমনকারী, অনুবর্তী(হ) [১৯৫], অনুগামী, অনুগ, অনুপদী, অনুযাত্রী, অনুযাত্রিক, অনুযাত, অনুব্রজী, আনুপদিক, অভিসর, অনুযাত্র, সংজাত, সংযাত; পদানুবর্তী, পদানুসরণকারী; পদাঙ্কচারী।

পশ্চদ্গামী [১৯৫], পশ্চাদ্বর্তী; ফেউ(লা)।

**ক্রি-বিণ·** পিছন পিছন, পিছনে পিছনে, পিছে পিছে; পায়ে পায়ে।

## ২৯৬ সহযাত্রা

**বি·** সঙ্গে যাওয়া-, সহগমন(ক), সহযাত্রা, সহচারণ, সংযাত্রা, একসঙ্গে যাওয়া-, একসাথে যাওয়া-, একযোগে যাওয়া-, সংসৃতি; একযাত্রা।

মিছিল, শোভাযাত্রা, প্রসেশন, জুলুস; পদযাত্রা।

**বি·** সহগম্য।

**বিণ·/বি·** সহগমনকারী, সহযাত্রী, সহচর, সহচারী, সহযায়ী, সহগামী, অনুষঙ্গী, সঙ্গযাত্রী, সংযাত্রিক, সংযাত্রী; অনুগামী, সহানুগামী, অনুগমনকারী [দ্র ২৯৫], সমভিব্যাহারী; সংসৃত।

চরণদার।

চলার সাথী, পথের সঙ্গী, পথের সাথী, সঙ্গী [দ্র ৬০৩], সাথী, সহগ। পার্শ্বচর, অনুচর [দ্র ৩২৫]।

**ক্রি-বিণ·** সঙ্গে সঙ্গে, সাথে সাথে, সমভিব্যাহারে; পদে পদে; পিছনে পিছনে [দ্র ২৯৫]।

**অব্য·** সঙ্গে, সহিত।

## ২৯৭ পশ্চাদ্গতি

**বি·** পিছুহটা-, পিছনো-, হটা-, হটে যাওয়া-, পশ্চাদপসরণ(ক), পিছিয়ে আসা-, পিছপা হওয়া-। পিছনে ফেরা-।

পশ্চাদ্গতি, পশ্চাৎমুখিতা , পশ্চাৎমুখীনতা।

ক্ষান্ত দেওয়া-, ক্ষান্তি দেওয়া-; রণে ভঙ্গ (দে); হাল ছাড়া-।

উলটো দৌড়(দে); দে ছুট।

উলটোযাত্রা, বিপরীত গমন, বিপরীত গতি।

পালানো-, লম্বা দেওয়া [দ্র ২৯০]।

পিছিয়ে পড়া-; পিছন ফেরা-, ফেরা-, [দ্র ২৯২]।

**বি·** পশ্চাৎপদ(হ), পশ্চাদ্বর্তী; পশ্চাদপসৃত , পশ্চাৎমুখী।

প্রতিসারী, বিপরীতগামী।

## ২৯৮ অতিক্রম

**বি·** অতিক্রম(ক) [৩৬০], অতিক্রমণ, লঙ্ঘন(ক), পার(হ), পেরিয়ে যাওয়া-, পেরনো-, ডিঙানো-, ডিঙিয়ে যাওয়া-, টপকানো-, টপকে যাওয়া-, উল্লঙ্ঘন(ক), উৎক্রম, উৎক্রমণ, উতরানো-, অতিবর্তন, অত্যায়, উৎক্রান্তি, উদ্গমন।

উত্তরণ, তর, তরণ, তার, উত্তার; উতরে যাওয়া-; কাটানো-; আরোহণ [দ্র ৩০৬]। খেয়া [দ্র ৩১৭]।

ছাপানো-, ছাড়ানো-, ছাড়িয়ে যাওয়া-।

সীমা ছাড়ানো-, মাত্রা ছাড়ানো-, বাড়াবাড়ি(ক) [দ্র ৪৫৬]।

অতিক্রম্যতা, অতিক্রমণীয়তা, উল্লঙ্ঘনীয়তা।

**বিণ·** অতিক্রান্ত, অতিক্রমিত, লঙ্ঘিত, উল্লঙ্ঘিত; অতিবর্তিত, উত্তীর্ণ(হ), উত্তরিত, উৎক্রান্ত।

অতিক্রম্য, অতিক্রমণীয়, উল্লঙ্ঘনীয়, লঙ্ঘনীয়, লঙ্ঘনসাধ্য, লঙ্ঘ্য, লঙ্ঘনযোগ্য। উল্লঙ্ঘ্য, অতিবর্তনীয়।

**বিণ·/বি·** অতিক্রমকারী, অতিক্রমণকারী, লঙ্ঘনকারী।

উত্তীর্ণ; তীর্ণ, পারগত।

অতিচর, অতিপাতী, অতিবর্তী; তরমাণ। তরণেচ্ছু, তিতীর্ষু। তারক।

## ২৯৯ হাঁটা

**বি·** হাঁটা-, পায়ে হাঁটা-, হট্টন, হণ্টন, হাঁটন, হাঁটুনি, পদযাত্রা, পদব্রজ, পদব্রজন, পায়ে চলা-, পায়দল, পয়দল, পদচারণ, পদচারণা(ক), পদসঞ্চার, পদসঞ্চরণ, পা ফেলা-, পদন্যাস, পদবিন্যাস, পদক্ষেপ, পদক্ষেপণ, পা চালানো-, পদচালনা(ক); টহল(দে), টহলানো-; ক্রমণ; কদম ফেলা-; পায়চারি(ক), চঙ্ক্রমণ, পদসঞ্চালন(ক); হাঁটাচলা(ক)।

রণপা।

কুচ, কুচকাওয়াজ, মার্চ(ক), কাওয়াজ; প্যারেড(ক)।

গজেন্দ্রগমন, গজগতি, গজগমন; ধীরগমন। চুপচাপ হাঁটা, নিঃশব্দচারণ।

**বিণ·** আস্কন্দিত; কদম; প্লুত; দুলকি; রেচিত [দ্র ৬০·৪]।

**বিণ·/বি·** পদব্রজী, পদযাত্রী; হাঁটিয়ে; পদচারণাকারী, পদসঞ্চরণকারী। পথিক, পাদবিক, ভ্রমণকারী [দ্র ২৯১]।

গমনদক্ষ, পাদুক।

নিঃশব্দচারী।

**ক্রি-বিণ·** গুটিগুটি; হন হন করে, হনহনিয়ে; গটমট করে, গট গট করে; গুট গুট করে; সুড় সুড় করে। এক পা দু পা করে, পা টিপে টিপে। টগবগিয়ে।

নিঃশব্দচরণে।

## ৩০০ দৌড়

**বি·** দৌড়(দে, লা), দৌড়ানো-, দৌড়নো-, ছোটা-, ছুট (লা, দে) ধাবন, ধাওয়া-, দ্রুতগমন; ছোটাছুটি, দৌড়াদৌড়ি, দৌড়ঝাঁপ; রান, স্প্রিন্ট, ড্যাশ।ভোঁ দৌড়। জগিং।

ছোটানো-, দৌড় করানো-।

দৌড় প্রতিযোগিতা [দ্র ৭৫৪·২৪], রেস; ম্যারাথন দৌড়।

বিণ· দৌড়রত, ছুটন্ত, ধাবিত, প্রদ্রুত, ধাবমান, ধাবক।
দৌড়নিপুণ, দৌড়বীর, দৌড়পটু; দৌড়বাজ; রানার; স্প্রিন্টার।
ক্রি-বিণ· ঊর্ধ্বশ্বাসে; তেড়ে; পড়ি কি মরি; ল্যাজতুলে [২৯০]; চোঁ চা।

## ৩০১ হামাগুড়ি

বি· হামাগুড়ি(দে), হামা(দে, টানা-), জানুগতি; বুকে হাঁটা-, গুঁড়ি মারা-, গুঁড়িশুড়ি মারা-; অতিসর্পন, রিঙ্খণ, রিঙ্গণ।
লেপটে চলা-, হেঁচড়ে চলা-, ছ্যাচড়ানো-; হেঁচড়ানো।
বিণ· রিঙ্গিত।

## ৩০২ লাফ

বি· লাফ(দে, মা), লাফানো-, লম্ফ, লম্ফন, উল্লম্ফন, বিলঙ্ঘন, লাফানি, উল্লম্ফ, উলঙ্ঘন, প্লব, উৎপ্লব, উৎপ্লবন, উৎফাল; কূর্দন, কোঁদন, লাফঝাঁপ, লাফালাফি(ক), লম্ফঝম্প(ক), কোদন, কুদন, কুঁদন, কোদা-, কুদা-, কুন্দন।
ঝাঁপ (দে মা), ঝাঁপানো-, ঝম্পন, ঝম্প(দ), লাফিয়ে পড়া-, ঝাঁপ দিয়ে পড়া-।
ছোঁ(মারা-), গোত্তা; ঘাইমারা-; ডাইভ (দে, মা); ডিগবাজি(খা), সমারসল্ট; ভল্ট; পোলভল্ট; হাইজাম্প [৭৫৪·২৯]; লং জাম্প; ট্রিপ্ল জাম্প।
লাফিয়ে চলা-। গ্যালপ। প্লবগতি, প্লুতগতি। অবপ্লুত; বল্গ।
তিড়িংবিড়িং(ক); ধুপধাপ(ক); ঝুপঝাপ।
বিণ· লম্ফনযোগ্য, উল্লম্ফনীয়, উল্লঙ্ঘ্য।
লঙ্ঘিত, উল্লঙ্ঘিত, বিলঙ্ঘিত।
বিণ·/বি· লাফানে, লম্ফনপটু, লম্ফননিপুণ; লম্ফমান।
ক্রি-বিণ· লাফে, একলাফে।
অব্য· ঝপাং, ঝপাৎ, ঝপ; ধুপ; ধুপধাপ।

## ৩০৩ সাঁতার

বি· সাঁতার(কাটা-, দে) [দ্র ৭৫৪·৩৬], সন্তরণ, সাঁতরানো-।
সাঁতার শেখা-; সাঁতার জানা-।
ভাসা-, ভেসে থাকা-, ভাসন, প্লবন, উন্মজ্জন, প্লবতা; ভাসানো-।
ডুবসাঁতার; চিৎসাঁতার; ফ্রি স্টাইল; বাটারফ্লাই; ব্যাকস্ট্রোক।
লাইফবেল্ট, লাইফজ্যাকেট, বয়া; লাইফবোট।
বিণ· ভাসমান, ভাসন্ত, প্লবমান, উন্মজ্জক, উন্মগ্ন; জলোত্থিত।
বিণ·/বি· সাঁতারু, সাঁতারিয়া, সন্তরিক, সন্তরণকারী; সাঁতারবিদ, সন্তরণবিদ।

## ৩০৪ ডোবা

বি· ডোবা-, ডুবে যাওয়া-, ডুবানি, ডুবন, ডুবি, চোবানি, চুবুনি, চুবানি, চুবানো-, মজ্জন, নিমজ্জন(ক,হ), হাবুডুবু(খা-); ডোবানো-, চোবানো-, ডুবানো-; ভাসানো-, ভাসান(দে), বিসর্জন(দে), নিরঞ্জন।
ভরাডুবি(হ); সলিলসমাধি(হ); জলে ডোবা-।
তলানো-, তলিয়ে যাওয়া-, অতলে তলানো-, অতলে যাওয়া-।
নৌকাডুবি; জাহাজডুবি; নৌকায় জল ওঠা-।
ডুবুরি, ডুবারু, ডাইভার, ফ্রগম্যান।
বিণ· নিমজ্জিত, গাহিত, জলমগ্ন, মগ্ন, নিমগ্ন, নিলীন; প্লুত, প্লাবিত [দ্র ২১]; ডুবন্ত, মজ্জমান, নিমজ্জমান, নিলীয়মান, ডুবুডুবু। ভগ্নপোত।

## ৩০৫ ওড়া

বি· ওড়া- [৬০·৪১], উড্ডয়ন, উড়ন, উড়ান; উড়ে যাওয়া-, উৎপতন; ওড়ানো-; ডয়ন, নভোগতি, ডীন, প্রডীন; অতিডীন; সুডীন।
আকাশবিহার, আকাশভ্রমণ, নভশ্চারণ, আকাশযাত্রা, ব্যোমযাত্রা।
বেলুন; প্যারাসুট; বিমান [দ্র ৩১৭]।
বিণ· উড়ন্ত, উড্ডীন, উড্ডীয়মান, সমুড্ডীন, উড়ুক্কু, উড়তি।
বিণ·/বি· আকাশচারী, আকাশগামী, গগনচারী, আকাশবিহারী, গগনবিহারী, নভশ্চর, নভশ্চারী। উৎপতনশীল, উৎপতিষ্ণু।
আকাশচর, গগনচর, খেচর; ঊর্ধ্বযানী।
ক্রি-বিণ· হুশ করে; ফুড়ুত করে; বোঁ করে; শোঁ করে।

## ৩০৬ ওঠা

বি· ওঠা-, উঠা-, উত্থান [৫৫], উত্থিতি, উন্নয়ন, উন্নতি, উন্নমন, উন্নয়, সমুন্নয়ন, ঊর্ধ্বগমন, ঊর্ধ্বগতি, উদ্গমন, উদ্গতি, সমুৎক্রম, উৎসর্পণ, উদ্গম।
চড়া-, আরোহণ(ক) [২৯৮], চড়ন, চাপা-, চড়তি, রোহণ, অধিরোহণ(ক), অধিরোপণ, ঊর্ধ্বারোহণ(ক), রোহ, ওপরে ওঠা-।
অতিক্রম [দ্র ২৯৮]।
তোলা-, ওঠানো-, উঠানো-, উত্তোলন(ক), তোলন, উত্থাপন(ক), টেনে তোলা-, তুলে ধরা-, উচানো, উচোনো-, ওঁচানো-, উঁচিয়ে ধরা-; চাড়ি(দে), চাড়(দে), চাগানো-, চাড়া(দে), চাড়ানো-, তোলানো-, চড়ানো-, ঊর্ধ্বীকরণ, উৎসঞ্জন।
উদ্গিরণ(ক) [৩১১], উগরনো-; উপড়ানো-, উপড়ে ফেলা- [দ্র ১২৯]।
না পড়া-, অপতন, অস্খলন, অচ্যুতি।
আরোহণীয়তা, উদ্গম্যতা; উন্নমনীয়তা।
সিঁড়ি, সোপান, অধিরোহণী, অধিরোহিণী, ধাপ, আরোহণী। মই, ল্যাডার, ঘড়াঞ্চি। লিফ্ট, এলিভেটর, এস্কেলেটর। ক্রেন।
বিণ· উত্থিত, উন্নীত, উন্নমিত; ঊর্ধ্বগত, উদীর্ণ, উদিত্বর; উদ্গত।
ঊর্ধ্বগামী, উদ্গামী। ঊর্ধ্বগ, উৎসর্পী।
উদ্গীর্ণ, নিষ্ঠ্যূত।
উত্তোলিত, তোলিত, উদিত, সমুত্থ, উত্থ; উত্থাপিত; অধিরোপিত।

তোলনীয়, উত্তোলনীয়, উত্তোলনযোগ্য, উদ্গমনীয়, উদ্গান্তর।

অস্খলিত, অপতিত, অচ্যুত, অবিচ্যুত।

**বিণ·/বি·** আরোহী [৩১৭], আরোহণকারী, উর্ধ্বারোহী, অধিরোহণকারী, অধিরোহী, রোহী; অধিরূঢ়, অধ্যারূঢ়, আরূঢ়, সমারূঢ়, আস্থিত। উত্তিষ্ঠমান।

উত্তোলক, উত্থাপক, উন্নেতা, উত্তোলনকারী, উন্নায়ক।

**ক্রি-বিণ·** চড়চড় করে, চড়চড়িয়ে।

উঁচু করে, উঁচিয়ে।

### ৩০৭ নামা

**বি·** নামা-, নাবা-, অবরোহণ(ক), অবতরণ(ক); অধোগমন(ক), অধোগতি, নিচে নামা-, নিম্নগামিতা, অবনমন, অবনতি, অবক্রান্তি, অবপাত, উতরণ, অধোনমন, নিম্নগমন, অধঃপতন; নিম্নগতি, অবডীন।

পড়া-, পতন, পড়ে যাওয়া-, পড়ন, পাত, সম্পাত, আপতন, সন্নিপাত, আপাত, পাতিত্য, নিপতন, পড়তি, স্খলন, নতি, ভ্রংশ, ওলন, ওলা, গোত্তা(খা), চ্যুতি, বিচ্যুতি, খসা-, খসে যাওয়া-, খুলে যাওয়া-, স্রংস, স্রংসন, অবস্রংসন, প্রভ্রংশ, খলকানো-, খসন, ঢসা-, ঢসন; ফসকানো- ফসকে যাওয়া-, ফেলা- [৩১১], ফেলে দেওয়া-।

ঝরা-, ঝরে পড়া-, ঝরন, ঝরানো-, ঝরে যাওয়া-।

পিছলে যাওয়া-, পিছলানো-, হড়কানো-, আছাড়(খা) [দ্র ৩১১], পা হড়কানো-, পদস্খলন; হোঁচট(খা)।

নামানো-, অবনয়, অবনয়ন, নমন, নুয়নো-, নমিত করা-, আনমন, অবনায়, অবরোপণ, অবতারণ, নিপাতন, পাতন, ওলানো-; পাড়া-, পাড়ানো-, পাড়ন; পাতিত করা-; নোয়ানো-, নুয়ে পড়া-, ঝোঁকানো-; খসানো-, খুলে ফেলা-। লোটানো-, লুটিয়ে পড়া-, লুটনো

**বিণ·** অধোগত, নিম্নগত, অধোনমিত, আপতিত।

পতিত, ভ্রষ্ট, স্খলিত, চ্যুত, বিচ্যুত, পরিচ্যুত, প্রচ্যুত, প্রভ্রষ্ট, পরিভ্রষ্ট, প্রহীণ, সৃপ্ত, অবস্রস্ত, প্রস্কন্ন, অবরূঢ়, সন্নিপতিত, স্রস্ত, বিস্রস্ত, অধঃপতিত, নিপতিত, ভ্রংশিত।

অবতীর্ণ; অবতারিত। ঝরিত।

অবনত(ক), অবনমিত, আনত, নত, আনমিত, অবরোপিত; নিপাতিত, পাতিত(ক), পড়ানো-; নিম্নগামী, অধোগামী, অধোমুখী, অবরোহী, অধশ্চর।

পতনশীল, পড়ন্ত, পড়পড়, পতৎ, পাত্যমান, পতনোন্মুখ, স্রংসী, পাতী, পতী।

অবরোহণীয়, অবতরণীয়, অবরোপণীয়, অবনমনীয়, আনম্য, আনমনীয়; পতনীয়, পতনার্হ; টলায়মান।

**বিণ·/বি·** অবরোহণকারী, অবতরণকারী, অবরোহী।

**ক্রি-বিণ·** হুড়মুড় করে, ধপাস করে, ধুপ করে, ধুম করে। টুপ, টুপটাপ।

### ৩০৮ না ওঠা

**বি·** না ওঠা-, অনতিক্রম, অনতিক্রমণ, অনুল্লঙ্ঘন, অলঙ্ঘন, অনতিবর্তন।

অনুদয়, অনুদ্গম, অনুদ্ভেদ।

**বিণ·** অনতিক্রম্য, অনতিক্রমণীয়; অনুল্লঙ্ঘনীয়, অনুল্লঙ্ঘ্য, অলঙ্ঘ্য, অলঙ্ঘনীয়, অনিবর্তনীয়।

অনতিক্রান্ত, অলঙ্ঘিত, অক্রান্ত, অনুল্লঙ্ঘিত, অনিবর্তিত।

অনুত্থিত, অনুদ্গত।

### ৩০৯ আনা

**বি·** আনা-, নিয়ে যাওয়া-, নিয়ে আসা-, নেওয়া [দ্র ৭১৫], লওন, আনয়ন(ক)। ফিরিয়ে আনা-, ফেরানো-, প্রত্যানয়ন।

আনানো-; আমদানি(ক); ইমপোর্ট(ক)।

বহন [দ্র ৩১০], বহা-। পরিবহণ [দ্র ৩১৭]। সংগ্রহ [দ্র ৭০২]।

**বিণ·** আনীত, নীত, উপনীত; গৃহীত [দ্র ৭১৫]; বাহিত, পরিবাহিত [দ্র ৩১০]। নীয়মান। প্রত্যানীত।

আনয়নীয়।

**বিণ·/বি·** আনেতা, আনয়নকারী। বহনকারী, বহ [দ্র ৩১০]।

### ৩১০ সরানো

**বি·** সরানো-, সরিয়ে রাখা-, সরণ, স্থানচ্যুতি, জায়গাবদল(ক), ঠাঁইনাড়া-, ঠাঁইবদল(ক), নড়ানো-, নাড়াচাড়া(ক), নাড়ানো-, ঘাঁটাঘাঁটি(ক); অপসারণ [দ্র ১২৯], অপসরণ, দূরীকরণ, হটানো-, অবসারণ, ব্যপনয়ন।

বওয়া-, বহন(ক), পরিবহণ [দ্র ৩১৭], পরিবাহিতা, বয়ে নিয়ে যাওয়া-, আবহন, উদ্বহন, সংবহন; পাঠানো-, প্রেরণ(ক), প্রেষণ, প্রেষণা, প্রস্থাপন, পাচার(ক); চালান(দে), পার করা-; রপ্তানি(ক) [৭৩৮]।

ঠেলা-, ঠেলা মারা-, ধাক্কা (দে, মা, লা), ধাক্কানো-, ধাক্কাধাক্কি(ক), ঠেলাঠেলি(ক); টানা-, টান লাগানো-, টানাটানি(ক), টানাহ্যাঁচড়া(ক), হিঁচড়ানো-, হেঁচড়ে নিয়ে যাওয়া-; ঘষটানো-, ঘষটে নিয়ে যাওয়া-। ফেলা-, ফেলে দেওয়া-; জলাঞ্জলি(দে), বিসর্জন।

**বিণ·** অপসারিত, অবসারিত, অপসৃত, দূরীভূত, দূরীকৃত [দ্র ১২৯], স্থানচ্যুত, স্থানান্তরিত, ব্যপনীত, বিদূরিত।

অপসারণীয়, দূরীকরণীয়।

বাহিত, পরিবাহিত [৩০৯], উদ্বাহিত; প্রেরিত, প্রেষিত, প্রস্থাপিত; রপ্তানীকৃত [দ্র ৭৩৮]।

বহনীয়, বহনযোগ্য, বহ্য, বাহ্য, পরিবহণীয়; সুবহ।

প্রেরণীয়, প্রেষ্য।

**বিণ·/বি·** পরিবাহক, বাহক, পরিবাহী; বরদার; বাহন [দ্র ৩১৭]।

কুলি [৪৮৬], মুটে, মোটবাহক, মুটিয়া; মুটে মজুর; ঝাঁকা মুটে; বারবরদার; বহনকারী, বহ [৩০৯], বাহিক, বাহ; তল্পিবাহক।

প্রেরক, প্রেষক, প্রেরয়িতা।

### ৩১১ নিক্ষেপ

**বি·** ছোঁড়া-, নিক্ষেপ(ক), ক্ষেপণ(ক), নিক্ষেপণ, ক্ষেপ, প্রক্ষেপ(ক), প্রক্ষেপণ, বিক্ষেপণ, বিক্ষেপ, পরিক্ষেপ, আক্ষেপ, আক্ষেপণ, অভিক্ষেপ, অভিক্ষেপণ; দাগা-, দাগানো-; ছুঁড়ে মারা-, ছুঁড়ে দেওয়া-, আতঞ্চন; এড়া-, ছাড়া-।

উৎক্ষেপ(ক), উৎক্ষেপণ(ক), ঊর্ধ্বক্ষেপ, ঊর্ধ্বক্ষেপণ, উৎপ্রাস, উৎপ্রাসন, উদ্ধূপন।

উদ্গার(ক), উদ্গিরণ(ক); উগরানো-; উদ্বমন।

অবক্ষেপ, অবক্ষেপণ; অধঃক্ষেপণ, নিচে ফেলা-, ফেলা- [৩০৭], পাতন, নিপাতন।

ঢালা-, ঢেলে দেওয়া-, ঢালন, ঢেলে ফেলা-, ঢালাঢালি(ক); ঢালানো-।

আছাড়(দে মা), আছড়ানো-, আছড়া; তুলে আছাড় দেওয়া-, আছড়ে ফেলা-, পটকানো-, পটকান(দে); পাছাড়, পাছড়ানো; ভূপাতিত করা-।

থুবড়ানো-, থুবড়ে পড়া-।

পড়া- [দ্র ৩০৭]। নামানো- [দ্র ৩০৭]। বর্ষণ [দ্র ২০]। সেচন, সিঞ্চন [দ্র ৪৭], উৎসেচন।

ছড়ানো-, ছিটানো-, ছড়ানো ছিটানো-, ইতস্তত ছড়ানো-; ছিটা, ছিটে, ঝাপটা।

ঢিল মারা-, ঢিল ছোঁড়া; বর্শা ছোঁড়া-, বর্শা নিক্ষেপ; তীর ছোঁড়া-, শরনিক্ষেপ, শরক্ষেপণ।

**বিণ**· নিক্ষিপ্ত, নিক্ষেপিত, আক্ষিপ্ত, বিক্ষেপিত, বিক্ষিপ্ত, প্রক্ষিপ্ত, ক্ষিপ্ত, পরিক্ষিপ্ত, প্রতিসৃষ্ট, সন্ন্যস্ত; ক্ষিপ্যমাণ, কীর্যমাণ।

উৎক্ষিপ্ত, উৎক্ষেপিত, ঊর্ধ্বক্ষিপ্ত।

উদ্গীর্ণ, সমুদ্গীর্ণ।

অবক্ষিপ্ত, অধঃক্ষিপ্ত, অধঃকৃত; ভূপাতিত(ক), পতিত [দ্র ৩০৭]; ভূপতিত, অধরীকৃত; ভূতলশায়ী(ক), ধরাশায়ী(ক)।

বর্ষিত [দ্র ২০]।

সিঞ্চিত [দ্র ৪৭], উৎসিক্ত।

কীর্ণ, আকীর্ণ, অবকীর্ণ।

ক্ষেপণীয়, নিক্ষেপণীয়, প্রক্ষেপণীয়, উৎক্ষেপণীয়।

**বিণ·/বি**· নিক্ষেপক, ক্ষেপক, ক্ষেপণকারী, নিক্ষেপকারী, উৎক্ষেপক, ক্ষেপ্তা; প্রক্ষেপক, প্রক্ষেপণকারী।

## ৩১২ প্রবাহ

**বি**· প্রবাহ, ধারা, প্রবহ, প্রবহণ, স্রোত [১১, ১৫], স্রোতধারা, স্রবণ, প্রস্রবণ, প্রস্রব, বিস্রাবণ, বিস্রুতি, স্রাব, স্রব, স্যন্দ, নিঃস্রব, নিঃস্রাব, নিঃসৃতি, স্রুতি, স্যন্দন, নিষ্যন্দ, অবস্যন্দন, সংসৃতি, রয়, তোড়।

পরিবাহ, প্লাবন [দ্র ২১], বন্যা।

ক্ষরণ, ক্ষর, নিঃসরণ, চোয়ানো-, চুইয়ে পড়া-, চুয়ন, চুয়ানি, চুয়ানো-, অভিষ্যন্দ, বিস্রংস, বিস্রংসন, চ্যবন।

উপচে পড়া-; উছলে ওঠা-, অতিস্রুত।

প্রপাত, জলপ্রপাত [১৫]; ঝরনা [দ্র ১৫]। নদী [দ্র ১২]।

ফোঁটা, বিন্দু, দ্রপ্স।

প্রবহমানতা, আবহমানতা, বহমানতা, বহা-, বয়ে চলা-।

**বিণ**· প্রবাহিত, বহতা, বহমান, প্রবহমান, আবহমান, বহন্ত, বাহী, প্রবাহী, স্রোতা, স্রোতোময়; খরস্রোতা, খরবাহিনী।

সংসৃত, প্রস্রুত, স্রুত, স্রস্ত, বিস্রুত, স্রাবক। দরবিগলিত।

ক্ষরিত, নিঃসৃত, স্যান্দী, নিষ্যন্দী, নিষ্যন্দিত, স্যন্দিত; স্রাবিত, ক্ষারিত; ক্ষরণশীল, ক্ষরী, স্যন্দমান, অবশ্চ্যুত, বিস্রংসী।

দরদর, গ্যাল গ্যাল।

## ৩১৩ পথ

**বি**· পথ, রাস্তা, সড়ক, সরণি, সরণী, সরাণ, সঞ্চর, প্রচর, নিগম, খুল্লম, পদ্যা, সংসরণ, বর্ত্ম, মার্গ, সন্মার্গ, সৃতি, রাহা, সরণ, রথ্যা, বীথি, বীথিকা, অধ্ব,অয়ন; পথঘাট, রাস্তাঘাট; বাট; রোড, স্ট্রিট।

অ্যাভিনিউ; রাজপথ, রাজবর্ত্ম, উপনিষ্কর, রাজমার্গ, নাছ; বড় রাস্তা, সদর রাস্তা, মেইন রোড, প্রতোলী; হাইওয়ে, হাইরোড; জাতীয় সড়ক, ন্যাশানাল হাইওয়ে; স্টেট হাইওয়ে।

পাকারাস্তা, বাঁধানো রাস্তা, পিচের রাস্তা।

গলি, অলিগলি, গলিপথ, গলিঘুঁজি, অনুরথ্যা, চোরাগলি, সুঁড়ি, ঘুঁজি, লেন; সরুরাস্তা; কানাগলি, ব্লাইন্ড লেন। গ্যাংওয়ে, অ্যালি।

পায়ে চলার পথ; ফুটপাত, পেভমেন্ট, সাইড ওয়াক।

রেলপথ, রেল লাইন, লাইন। সমুদ্রপথ; নৌপথ, নদীপথ, জলপথ। স্থলপথ। আকাশপথ, ব্যোমপথ, গগনপথ।

কাঁচা রাস্তা; সুরকির রাস্তা; ধূলিপথ, ধুলাপথ, ধুলোর রাস্তা; রাঙামাটির পথ; গ্রামপথ; আলপথ; মেঠোপথ; গোপথ, গোড়হর।

**বনপথ, বনবীথি, বনের রাস্তা**, গিরিবর্ত্ম [২৮]।

মরুপথ। গিরিপথ, গিরিসংকট, পর্বতসংকট, গিরিদ্বার, গিরিখাত, পাস। পাহাড়ি রাস্তা, পার্বত্য পথ। পাকদণ্ডী। সিধেপথ, সিধেরাস্তা, সোজারাস্তা। ঘুরপথ, উপপথ।

কক্ষ [২৮৫], কক্ষপথ, পরিভ্রমণ পথ, অরবিট, সঞ্চারপথ, লোকাস।

মোড়; চৌমাথা, চৌরাস্তা, চতুষ্পথ, চৌপথ, চৌমোহনা; তেমাথা; পাঁচমাথা; চক; ক্রসিং, জংশন।

রাস্তার ধার, পথপাশ, পথপার্শ্ব, পথের ধার।

ব্রিজ, পুল, সেতু; কালভার্ট [দ্র ২০৫]।

মাঝরাস্তা, মাঝপথ, মধ্যপথ, অর্ধপথ।

পাথেয়। পান্থশালা [দ্র ১৮৯]।

**বিণ·/বি**· পথচারী, পথিক [দ্র ২৯১], পান্থ, রাহি, রাহগির, মার্গী, মুসাফির, দেশিক; পাদবিক, পথগামী, অধ্বগামী, অধ্বজ।

**ক্রি-বিণ**· মাঝপথে, মধ্যপথে; পথিমধ্যে, পথে।

## ৩১৪ বিপথ

**বি**· বিপথ, ভুলপথ, অপথ, অপন্থা, অমার্গ, কুপথ, ভুলরাস্তা, বে-রাস্তা।

মন্দপথ, অসৎপথ।

পথ হারানো-, পথ ভোলা-।

বিপথচারিতা, বিপথগামিতা; কুপথগামিতা।

**বিণ**· বিপথচারী, বিপথগামী; কুপথগামী।

পথভ্রষ্ট, পথভ্রান্ত, পথহারা, পথভোলা।

কক্ষচ্যুত, কক্ষভ্রষ্ট।

### ৩১৫ সুগম

**বিণ**· সুগম, সহজ, সোজা, সিধা, সিধে; বাধাহীন, বিঘ্নহীন, বাধাবিঘ্নহীন, বাধাবন্ধহারা, অবাধ, অসম্বাধ, বাধারহিত, অবন্ধুর।

সহজগম্য, অনায়াসগম্য, সুগম্য।

মসৃণ; কুসমাস্তীর্ণ।

**বি**· সুগমতা, সহজগম্যতা, অবন্ধুরতা, অনায়াসগম্যতা, বাধারাহিত্য।

**ক্রি-বিণ**· অবলীলাক্রমে, সহজে, অক্লেশে [দ্র ৩৫১]।

### ৩১৬ দুর্গম

**বিণ**· দুর্গম, দুরধিগম্য, দুর্গমনীয়, দুরবগম, দুরবগম্য, অসুগম, কুচল, দুশ্চর, সুদুশ্চর, দুরুপস্থান; দুরতিক্রম্য, দুরতিক্রমণীয়, দুর্লঙ্ঘ্য, অনতিক্রম্য, অনতিক্রমণীয়, দুরতিক্রম, অতর, দুরারোহ, দুরত্যয়; দুস্তর [২০৩], সুদুস্তর; দুষ্প্রবেশ্য, দুষ্প্রবেশ, দুরধিগম; অগম্য, অগন্তব্য, অগমনীয়।

কঠিন, বিঘ্নসংকুল, বিঘ্নপূর্ণ, বিঘ্নযুক্ত, বাধাপূর্ণ; বন্ধুর।

উঁচুনিচু, এবড়ো খেবড়ো, ঘাটাল। চড়াই উৎরাই, অসমতল; অরণ্যসংকুল। পর্বতসংকুল। মরুময়। কণ্টকাকীর্ণ।

পিছল, পিচ্ছিল [৪৭৪], পিচ্ছল, হড়কা, হড়হড়ে, শ্লক্ষ্ণ। কর্দমাক্ত।

**বি**· দুর্গমতা, অগম্যতা, দুরধিগম্যতা, দুর্গমনীয়তা; দুরতিক্রমণীয়তা, দুর্লঙ্ঘনীয়তা, অনতিক্রম্যতা, অনতিক্রমণীয়তা, দুরবগম্যতা, কঠিনতা।

বন্ধুরতা; দুস্তরতা; দুর্ভেদ্যতা; বাধা, বিঘ্ন, বিপত্তি।

কান্তার, দুর্গমপথ, বন্ধুর পথ, বন্ধুর পন্থা।

পথকষ্ট, পথের কষ্ট, দুর্ভোগ; পথশ্রম, পথের ক্লান্তি। পথের বিপদ, বিপদ সংকুলতা।

পিচ্ছিলতা, হড়হড়।

### ৩১৭ পরিবহণ

**বি**· পরিবহণ, পরিযাণ, প্রবহণ, বহন [দ্র ৩১০]। সড়ক পরিবহণ, রোড ট্রান্সপোর্ট। ট্র্যাফিক।

যান, যানবাহন, যুগ্য, বাহন।

গাড়ি, শকট; শকটিকা; ধোরণ।

চক্রযান, চক্রাঙ্গ; দুই চাকার গাড়ি, দ্বিচক্রযান; তিনচাকার গাড়ি; চারচাকার গাড়ি।

কলের গাড়ি। বাষ্পীয় যান, বাষ্পযান, বাষ্পীয় শকট, বাষ্পীয় রথ; বাষ্পীয় পোত।

**বিণ**· যানী, যান্য; শাকট।

**বি**· স্থলযান; জলযান, পোত; আকাশযান, অন্তরীক্ষ যান, ব্যোমযান।

শকটারোহী, শাকটিক।

যাত্রী [দ্র ২৯১], প্যাসেঞ্জার, আরোহী, সওয়ার, সওয়ারি, রাহি; চড়নদার; নিত্যযাত্রী, ডেইলি প্যাসেঞ্জার; ডেইলি প্যাসেঞ্জারি। যাত্রীদল।

রথ, শকটিকা, চক্রপাদ, শতাঙ্গ, চক্কুর। সারথি, রথী, সাদী, অধিরথ, যন্তা, যুঞ্জান, প্রাজিতা, প্রাজক, চাতুরিক। রথারোহী, রথারূঢ়। সারথ্য।

পালকি, শিবিকা, পল্যঙ্কিকা; তাঞ্জাম; দোলা, দোল, চতুর্দোলা, চৌদোল; ডুলি, দুলি, হিন্দোলক, দোলিকা, কর্ণীরথ, ডোলা; কাণ্ডি, ডাণ্ডি। বেহারা, পালকিবাহক, পথিবাহক, বাহক, কাহার।

স্ট্রেচার। খাটুলি, চ্যাং।

ঘোড়ারগাড়ি, অশ্বযান; ফিটন; হ্যাকনি ক্যারেজ; জুড়িগাড়ি; চৌঘুড়ি; এক্কাগাড়ি, টাঙা, টমটম; ছেকড়াগাড়ি, ছক্কর, ছাকরা, ছকড়া, ছ্যাকড়া, শকটী। সহিস, কোচম্যান, কোচোয়ান।

গোরুর গাড়ি, গোযান, গোশকট, গন্ত্রী, কেরাঞ্চি; বয়েলগাড়ি; মোষের গাড়ি। জোয়াল [দ্র ৫৩৬·৮]। গাড়োয়ান, যানবাহ, যানবাহক, যানবাহী।

ঠেলাগাড়ি, ঠেলা। ঠেলাওয়ালা।

সাইকেল, বাইসাইকেল, বাইক; ট্রাই সাইকেল; মোটর সাইকেল, মোটর বাইক; মোপেড; স্কুটার; রিক্সা, সাইকেল রিক্সা; টানা রিক্সা; অটোরিক্সা, অটো।

মোটরগাড়ি, মোটর কার, হাওয়াগাড়ি, মোটরযান, অটোমোবাইল; বাস; মিনিবাস; ডাব্‌লডেকার; লরি; ট্রাক; ট্রেলার; ট্রাকটার; টেম্পো; ট্যাক্সি, ক্যাব; অ্যাম্বুলেন্স; ভ্যান, পিকআপ ভ্যান; জিপ; স্টেশন ওয়াগান। চালক, ড্রাইভার, শোফার; বাসচালক; বাসড্রাইভার; কন্‌ডাক্টর, বাস কন্‌ডাক্টর। বাসস্টপ, বাসস্ট্যান্ড; বাস টার্মিনাস, বাসস্টেশন; ট্যাক্সিচালক, ট্যাক্সিড্রাইভার; ট্যাক্সিস্ট্যান্ড।

রেলগাড়ি, রেল, ট্রেন; যাত্রীবাহী ট্রেন, প্যাসেঞ্জার ট্রেন; লোকাল ট্রেন, লোকাল; মালগাড়ি, গুডসট্রেন; মেলট্রেন, মেল, ডাকগাড়ি; এক্সপ্রেস। রেললাইন [৩১৩], লাইন, রেল। ফিসপ্লেট; স্লিপার। পাতালরেল, ভূগর্ভরেল, টিউবরেল, মেট্রো। রেলইঞ্জিন, লোকোমোটিভ; ইলেকট্রিক ইঞ্জিন; বাষ্পীয় ইঞ্জিন, স্টিম ইঞ্জিন; ডিজেল ইঞ্জিন; ডিজেল ইলেকট্রিক ইঞ্জিন। কামরা, কম্পার্টমেন্ট; কোচ, বগি, ডিব্বা; কুপে; বাঙ্ক, বার্থ। রেলযাত্রী, ট্রেনযাত্রী, প্যাসেঞ্জার। স্টেশন, রেলস্টেশন; প্ল্যাটফর্ম; ওভারব্রিজ। গার্ড; ড্রাইভার। ওয়াগন। ব্রেকভ্যান।

ট্রাম, ট্রামগাড়ি; ট্রামলাইন; ট্রাম কন্‌ডাকটার।

নৌকা, নৌ, নৌকো, তরী, তরণী, তারণি, কিস্তি, বার্বট, তরসান, বুহিত, মঙ্গিনী, ভাওয়ালিয়া, বাবুট, তরান্ধু; ডিঙি, ডিঙা; পানসি; তরিক; ভেলা, ভেলক; ডোঙা; উড়ুপ; মান্দাস; ভড়, বজবজ, হোড়; সাম্পান; ছিপ; বজরা, পাটুলি; শালতি; পানিত্রাস, পানিতরাস। দাঁড়, বৈঠা, বহিত্র, ক্ষেপণি, ক্ষপণী; হাল, অরিত্র, কর্ণ; কাণ্ডার, কেনিপাত; লগি, লগা, নৌদণ্ড; মাস্তুল, গুণবৃক্ষ; পাল, বাতপট্ট, বাদাম। অগ্রমন্দিরা, গলুই, গলই, মঙ্গ; গুণ(টানা-)। খেয়া, খেয়াতরী, খেয়া নৌকো, তরিত্র; গুদারা, পারাপার (ক), খেয়ানো-, খেয়ারি-; খেয়াঘাট, পারঘাট, পারাঘাটা, তরস্থান, তরঘাট; পারগামী, পারীণ, পারাবারীণ। পারানি [দ্র ৭৪১, ৭২৯]। মাঝি, মাল্লা, মাঝিমাল্লা, দাঁড়ী, হালী, নাইয়া, নেয়ে ক্ষেপণিক, বুহিতাল, নৌকাবাহক, নৌকাচালক, নৌবাহ; নৌকাজীবী, নৌজীবিক; পাটনি, খেয়ামাঝি; কাণ্ডারী, কর্ণধার, কাণ্ডার, কাঁড়ার, কাঁড়ারি, কর্ণগ্রাহ, কর্ণক।

নৌকাযাত্রী, নৌযায়ী, পোতারোহী, নৌকারোহী। নৌকাবাঁধা-, নৌকা ভিড়ানো-, নৌকা ভেড়ানো-; নোঙর(ক) [৩৬৩]; বাঁধা। পাটাতন, চরাট, চেরয়াট। নৌবাহ্য; বহর, নৌবহর; গহনার নৌকা, গয়নার নৌকা; পাতিলা। আড়কাটি।

স্টিমার; লঞ্চ; ফ্ল্যাট; গাদাবোট, গাধাবোট, টাগ।

ঘাটবাবু, ঘাটোয়াল।

জাহাজ, সমুদ্রযান, অর্ণবপোত, অর্ণবযান, সিন্ধুরথ, সুলুপ; প্যাসেঞ্জার লাইনার; ট্যাঙ্কার, অয়েলট্যাঙ্কার; কারগোশিপ। হোভারক্রাফ্ট। বন্দর, পোতাশ্রয়, পোর্ট; জাহাজঘাটা, স্টিমার ঘাট, নদীবন্দর; ডক, ড্রাইডক। নাবিক [২৯১], নির্যাস; সারেং, সুকানি; ক্যাপ্টেন, পাইলট, পোতাধ্যক্ষ, নাখুদা; খালাসি, লশকর।

নৌকাবিহার, নৌকাবিলাস, নৌকাভ্রমণ, জলভ্রমণ। নৌকারোহী, নৌকাযাত্রী। জাহাজি। মাস্তুল, মালুমকাঠ।

বিমান [৩০৫], অ্যারোপ্লেন, প্লেন, উড়োজাহাজ, বিমানপোত, বায়ুযান, খপোত, দিব্যরথ, বায়ুতরী, মরুদ্রথ, সুভদ্রক, ব্যোমযান, আকাশযান; বেলুন; গ্লাইডার; মহাকাশযান, স্পেসশিপ; রকেট। বিমানবন্দর, এয়ারপোর্ট, এরোড্রোম, এয়ারফিল্ড; রানওয়ে। হেলিকোপ্টার; হেলিপ্যাড। বৈমানিক, বিমানচালক; পাইলট, ক্যাপ্টেন। বিমানসেবিকা। মহাকাশচারী, অ্যাস্ট্রনট।

গাড়িভাড়া-, ভাড়া, মাশুল; পারানি, পারের কড়ি।

[পৌরা] বাহন: শিব—ষাঁড়; কার্তিক—ময়ূর লক্ষ্মী – পেঁচা; দুর্গা – সিংহ; গণেশ – ইঁদুর; সরস্বতী – রাজহাঁস; নারায়ণ – গরুড়; নারদ – ঢেঁকি; ইন্দ্র – মেষ, হাতি; ষষ্ঠী – বিড়াল; শীতলা – গাধা; বিশ্বকর্মা – হাতি; যম-মহিষ।

### ৩১৮ বক্রগতি

**বি·** বক্রগতি, এঁকে বেঁকে চলা-, তির্যকগতি, তির্যকগমন, সংসর্প, সর্পিল গতি। পাকদণ্ডী।

ঘোরা-, আবর্তন, পাক খাওয়া-, প্রদক্ষিণ(ক), বিবৃত্তি, ঘূর্ণন, চক্রগতি, ঘুর, আঘূর্ণন, বিঘূর্ণন, ঘুরণ, অবঘূর্ণন, ঘুরপাক(খা), স্পিনিং।

আবর্ত, ঘূর্ণি, আওড়, ঘূর্ণাবর্ত, ঘূর্ণ, ভ্রমি, কুণ্ডলী, ঘূর্ণিকা, পাক, আরণি, আবর্তক, ভৃমি, তানূর; ঘূর্ণিপাক, ঘূর্ণিজল, জলভ্রমি, জলাবর্ত, পাকজল।

টোটো; বন বন; বাঁই বাঁই; বোঁ বোঁ; ভোঁ ভোঁ; ভনভন।

অক্ষ, মেরু, অ্যাক্সিস।

**বিণ·** সংসর্পী, সর্পিল; আঁকাবাঁকা, তেড়াব্যাঁকা। আবর্তমান, ঘূর্ণমান, ঘূর্ণায়মান; প্রদক্ষিণকারী।

আবর্তিত, ঘূর্ণিত, পরাবৃত্ত, বিবৃত্ত, বিঘূর্ণিত, আঘূর্ণিত, নিবর্তিত, বিবর্তিত।

বক্রগামী, কুটিলগামী, কুটিলগ।

দক্ষিণাবর্ত; বামাবর্ত।

## ১১ কাজ-প্রয়োগ-ব্যবস্থা

### ৩১৯ কাজ

**বি·** কাজ(ক), কর্ম(ক), কাজকর্ম(ক), কম্ম(ক), কাজকাম(ক), কাম(ক), কার্য(ক), ক্রিয়াকাণ্ড, কার্যকরণ, ক্রিয়া, কৃতি, ক্রিয়াকলাপ, ক্রিয়াকর্ম, ক্রিয়াঙ্গ, কর্তব্যকর্ম; কর্মকাণ্ড, কর্মযজ্ঞ, কাণ্ডকারখানা, কাণ্ড, ব্যাপার [১২৬], হাতের কাজ।

কার্যকলাপ, ক্রিয়াকলাপ; চরিত, আচরণ; কৃতকর্ম।

কার্যবিধি, ক্রিয়াবিধি, কাজের ধারা, কর্মধারা, কর্মপদ্ধতি, কার্যপদ্ধতি, কর্মপথ; প্রক্রিয়া, প্রকরণ; বিক্রিয়া, প্রতিক্রিয়া।

কর্মণ্যতা, কর্মনৈপুণ্য, কর্মসম্পাদন নৈপুণ্য, দক্ষতা [দ্র ৩৩৭]।

কার্যকারিতা, উপযোগিতা, উপযুক্ততা, কার্যকরতা।

কর্মপরায়ণতা, কর্তব্যপরায়ণতা [৬৩৭], কর্তব্যপরতা, কর্মনিষ্ঠা, কর্মনিষ্ঠতা, কর্মশীলতা, কর্তব্যনিষ্ঠা, কর্তব্যবোধ; অধ্যবসায়, নিষ্ঠা [দ্র ৩৪৩]।

কর্তব্যপালন(ক), কর্তব্যসম্পাদন(ক)।

কর্মক্ষমতা, কর্মিষ্ঠতা, কর্মপরতা, কর্মিকতা, পারগতা, পারংগমতা, সাধ্যতা, ক্ষমতা, শক্তি, সামর্থ্য, সাধ্য, মকদুর।

কার্যাবলি, কার্যগতিক।

কারিত্ব, করণ [দ্র ৩২২]। পরিশ্রম [দ্র ৩২৫]। জীবিকা [দ্র ৭২৮]।

কর্মক্ষেত্র, কর্মস্থল, কর্মস্থান, কর্মভূমি; কার্যালয়, অফিস [দ্র ৬৬৬]।

পরিকল্পনা(ক), প্রকল্প, প্রজেক্ট; কর্মক্রম, কার্যক্রম, কর্মসূচি, প্রোগ্রাম; কর্মপরম্পরা, কর্মধারা, কার্যধারা, কার্যপ্রণালী, কর্মপদ্ধতি, কাজের রীতি।

কর্মাকর্ম, কাজ অকাজ, কর্তব্য ও অকর্তব্য, কার্যাকার্য, সাধ্যাসাধ্য, বিধেয় ও অবিধেয়। কর্মবাদ।

**বিণ·** করণীয়, কর্তব্য, অনুষ্ঠেয়, আচরণীয় [৩২২], কৃত্য, চর্য, করণ, বিধেয়, পালনীয়, বিহিত, ফরজ, কন্না, করনা, সম্পাদ্য, বিধাতব্য, সম্পাদনীয়, নিষ্পাদ্য, সাধনীয়, নিষ্পাদনীয়; অভিযোজ্য।

পারংগম, পারগ, সাধ্য।

কার্যকর, কার্যক্ষম, কার্যকরী, কার্যকারী, উপযোগী, উপযুক্ত, ফলদায়ক।

**বিণ·/বি·** কর্তব্যপরায়ণ [৬৩৭], কর্মনিষ্ঠ, কর্মপরায়ণ। কেজো, কাজুয়া, কর্মী, কর্মশীল, কর্মোপযোগী, কর্মকারী, কর্মক্ষম, কর্মাহ, কর্মকর্তা, ক্রিয়াসক্ত, কর্তব্যনিষ্ঠ, কর্তব্যসাধক, কর্তব্যপর, কাজি।

কর্মরত, ক্রিয়াশীল, ক্রিয়ান্বিত, ক্রিয়াবান, কর্মশীল; কার্যাধীন, কর্মবশ।

কর্মঠ, কর্মিষ্ঠ, কর্মপর, আটপিঠা, কর্মার্হ; কর্মবীর,

কর্মশূর, করিতকর্মা, **কর্মক্ষম**; অক্লান্তকর্মী; কাজপাগল, অধ্যবসায়ী; কর্মদক্ষ, **কর্মকুশল** [৩৩৮], কর্মনিপুণ, কুশলী, **দক্ষ** [দ্র ৩৩৭]; অদ্ভুতকর্মা।

অনন্যকর্মা, এককর্মা, একক্রিয়।

কর্মবাদী।

**ক্রি-বিণ·** কার্যত, ফলত, প্রকৃত, আদতে, প্রকৃত প্রস্তাবে, আসলে, বস্তুত, প্রকৃতপক্ষে।

কার্যগতিকে, কার্যোপলক্ষে, কার্যানুরোধে, কাজবশত, কার্যবশে, কর্মবশে, কর্মবশত, কর্তব্যের খাতিরে, কাজের জন্য, কার্যবশত, কাজের প্রয়োজনে, কার্যঞ্চাগে।

যথাসাধ্য, সাধ্যানুযায়ী, সাধ্যানুরূপ, সাধ্যমতো, সামর্থ্যানুযায়ী।

## ৩২০ ভালোকাজ

**বি·** ভালোকাজ, সুকাজ, সুকৃতি, সদাচরণ, সদাচার, সৎকাজ, সদনুষ্ঠান, সৎকার্য; ঠিক কাজ, উচিত কাজ, কাজের কাজ; ইষ্টকর্ম, ইষ্টকাজ; সুবৃত্তি।

কর্তব্যকর্ম, ইতিকর্তব্য, ইতিকর্তব্যতা।

ধর্মকর্ম(ক) [দ্র ৫৯০]। সাধুসঙ্গ [দ্র ৫৯০]। দানশীলতা [দ্র ৭০৬]। সেবা [দ্র ৮৮]। পরোপকার [দ্র ৬৭৪]। কীর্তি [দ্র ৩৪৮]।

**বিণ·বি·** সৎকর্মকারী, সুকৃৎ, সুকর্মা; সদাচারী।

## ৩২১ অকাজ

**বি·** অকাজ, বাজে কাজ, আজেবাজে কাজ, আকাম, অকর্ম, পণ্ডশ্রম(ক), নিষ্ফল কাজ, অকাজের কাজ, বৃথা কাজ। তানা নানা(ক)। অকর্তব্য [দ্র ৫৪৬]।

কুকাজ, অকাজ কুকাজ, খারাপ কাজ, কুবৃত্তি, কুকর্ম, দুষ্কর্ম, দুষ্কার্য [দ্র ৫৬৩]।

**বিণ·/বি·** অক্রিয়ান্বিত, অকৃত্যকারী। অকাজিয়া, অকাজুয়া।

দুষ্কৃতকারী [দ্র ৫৬৩]।

**বিণ·** বাজে, অনর্থক, বেহুদা, অফলদায়ী, ফালতু, বেকার, বৃথা [৩৫০], আজেবাজে।

লক্ষ্যশূন্য, উদ্দেশ্যহীন, উদ্দেশ্যবিহীন, অভিপ্রায়শূন্য।

**ক্রি-বিণ·** মিছামিছি, শুধুশুধু, এমনি এমনি, খামোখা; উদ্দেশ্যহীনভাবে।

## ৩২২ সংঘটন

**বি·** করা-, ঘটানো-, করানো-, সংঘটন(ক), সংঘটনা, কর্মানুষ্ঠান, ক্রিয়া, করণ, কারিত্ব [৩১৯], কাজ করা-[৩১৯], সম্পাদন(ক) [২৭৪], অনুষ্ঠান(ক), কার্যনির্বাহ(ক); কাজ চলে যাওয়া-, অনুসূচনা, কাজ চলা-, নিষ্পাদন(ক), নির্বাহ(ক), সংবৃত্তি, সংবিধান, সংঘট্ট, নিবর্তন, সংসিদ্ধি, নিবৃত্তি।

ঘটা-, ঘটে যাওয়া-, ঘটন, হওন, হওয়া-, হওয়ানো-, ঘনানো-। বাধানো-, বাধিয়ে বসা-, বাধিয়ে ফেলা-।

কাজ মিটানো-, কাজশেষ করা-, কার্যোদ্ধার, কাজ নিষ্পত্তি, কার্যনিষ্পত্তি, কার্যসিদ্ধি, চুকানো-, চুকিয়ে দেওয়া-, চুকিয়ে ফেলা-, মিটানো-, সমাধা(ক), সমাপন [দ্র ১৪৩]; উদ্‌যাপন(ক), পূরণ(ক), সম্পূরণ(ক), হাসিল(ক); সুসমাপন [দ্র ৩৪৭]।

পালন(ক), তামিল(ক) [দ্র ২৭৪]।

কাজ শুরু(ক), কর্মারম্ভ(ক), কার্যারম্ভ, কাজে হাত দেওয়া-, হাত লাগানো-, হাত দেওয়া-, কাজে লাগা-, লেগে পড়া-, লাগা-, হস্তক্ষেপ(ক), হস্তক্ষেপণ, হস্তার্পণ(ক), হাতপড়া-; শুরু(ক) [দ্র ১৪২]। আবার শুরু(ক), কেঁচে গণ্ডূষ(ক)।

কাজ করানো-, কাজ আদায়(ক)।

পরিশ্রম(ক) [দ্র ৩২৫], মেহনত।

সিদ্ধি, সাধন(ক), পারা-, সার্থকতা [দ্র ৩৪৭], সাধা-।

ক্রিয়াশীলতা, সক্রিয়তা, ক্রিয়মাণতা, করণশীলতা, করিষ্ণুতা, অভিযোজন, অভিযোজ্যতা, তৎপরতা, সচেষ্টতা, প্রয়াস, চেষ্টা(ক) [দ্র ৩৩৫]।

কার্যকারিতা, উপকারিতা [দ্র ৬৮৩]; প্রয়োজনীয় [দ্র ৭১৭]।

নিযুক্তি [দ্র ৩২৬], ব্যাপৃতি; ব্যস্ততা [১৪০], অনবসর, অনবকাশ, নিরবকাশ, কর্মব্যস্ততা, কর্মতৎপরতা, কর্মচাঞ্চল্য, কর্মচঞ্চলতা। হিমশিম খাওয়া-। কাজ দেখানো-।

জড়িয়ে পড়া-, নিজেকে জড়ানো-, নাক গলানো-, মাথা গলানো-।

কর্মক্ষমতা, কর্মশক্তি; বল [দ্র ৬৯১]; উৎসাহ [দ্র ৩৩৫]।

অসাধ্যসাধন(ক)।

ঘটনা, ঘটন, ব্যাপার [১২৬], বিষয়, প্রসঙ্গ।

সম্ভাবনা [দ্র ৩৩২], সম্ভাবন, সম্ভব।

করার ইচ্ছা, চিকীর্ষা, উন্মুখতা; হাত বাড়িয়ে থাকা-; হাত নিশপিশ(ক), নিশপিশ(ক)।

ফলাফল, ফল, পরিণাম, আখের, পরিণতি।

কর্মানুবন্ধ, কার্যব্যপদেশ, কাজের বাঁধন, কাজের তাগিদ।

**বিণ·** কৃত, সম্পন্ন(ক), সাধিত(ক), ঘটিত, আচরিত, বিহিত, সুবিহিত, অনুষ্ঠিত, সম্পাদিত, নিষ্পন্ন(ক) [১৪৩], সংঘটিত, নির্বাহিত(হ), নিষ্পাদিত, সংসিদ্ধ, বর্তিত, সংবৃত্ত, ভূত, নির্বৃত্ত, সংশিত।

সমাপ্ত(ক) [দ্র ১৪৩], সম্পন্ন(ক), সমাপিত, সম্পূর্ণ(ক); উদ্‌যাপিত, পালিত [দ্র ২৭৪]; আচরিত; কৃতপূর্ব। সুসম্পন্ন [দ্র ৩৪৭]।

সিদ্ধ, সাধিত, সুসিদ্ধ; সার্থক [দ্র ৩৪৭]।

সক্রিয়, ক্রিয়াশীল, ক্রিয়মাণ, করিষ্ণু, করণশীল; কর্মরত, কর্মনিরত, কর্মব্যস্ত, কর্মতৎপর, কর্মশীল, ক্রিয়াসক্ত, ক্রিয়ান্বিত, কর্মান্বিত, কার্যান্বিত, কার্ম, কর্মমত্ত, সকর্মক; নিরত, নিযুক্ত, রত, লিপ্ত, ব্যাপৃত, ব্রত, ব্রতী, প্রবৃত্ত, আযুক্ত, নিয়োজিত, মোতায়েন(ক), বহাল; ব্যস্ত [১৪০], তৎপর, উদ্যত, মত্ত। হাতজোড়া(থাকা-)।

কাজের, কার্যকরী, কার্যকর [৩৪৭]; উপকারী [দ্র ৬৮৩]; প্রয়োজনীয় [দ্র ৭১৭]। **কর্মক্ষম**, কেজো, **ক্ষমতাসম্পন্ন** [৭২২], ক্ষমতাশীল; কর্মোপযোগী; কর্মঠ [দ্র ৩২৫]।

ঘটমান; করিষ্যমাণ।

অনুষ্ঠেয়, আচরণীয় [দ্র ৩১৯]।
সম্ভাব্য, সম্ভাবনীয়, সম্ভাবিত [দ্র ৩৩২], ঘটনীয়, সংঘটনীয়, ঘটিতব্য।
কর্মজ, কর্মজাত।
সদ্যঃকৃত; হাতে গরম।
আগে করা-, পূর্বকৃত, পুরাকৃত।
কর্মচঞ্চল, কর্মমুখর; সরগরম, জমজমাট; গুলজার; ঘটনাপূর্ণ। ঘটনাবহুল।
কর্মকর, কার্যনির্বাহক, ধুর্য।
চিকীর্ষু, উন্মুখ, কর্তুকাম; উদ্যত, তৎপর, উৎসুক।
**বিণ·/বি·** কর্তা, সংঘটক, ঘটক, কারক, সম্পাদক, অনুষ্ঠানকারী, অনুষ্ঠাতা, প্রযোজক, নির্বাহী, নির্বাহক, নিবর্তক, সম্পাদনকারী, নিষ্পাদক, নিষ্পাদনকারী; সমাপনকারী।
সহকর্মী, সহযোগী, সহকারী [দ্র ৬৮৩]।

## ৩২৩ নিষ্ক্রিয়তা

**বি·** নিষ্ক্রিয়তা, নিষ্ক্রিয়া, অক্রিয়া, [৩৩৪], অক্রিয়তা, অক্রিয়ত্ব, নিষ্কর্ম, নৈষ্কর্ম্য, অকাজ, অকর্ম, অকাম, অকার্যকরতা।
অপ্রয়াস, অচেষ্টা [দ্র ৩৪৬]।
না করা-, অকরণ, অননুষ্ঠান, অসম্পাদন, অপালন, চুপচাপ থাকা-, চুপ করে বসে থাকা-, হাত গুটিয়ে থাকা-, হাত গোটানো-; অনারম্ভ, হাত না দেওয়া-; চুপটি মারা-।
অকরণীয়তা; অঘটনীয়তা, অঘটন, না ঘটানো।
থামা-[দ্র ২৮৮, ১৪৩], নিবৃত্তি, ক্ষান্তি, নিবর্তন, বিরাম, বিরতি [দ্র ১৪৪], সন্নিবৃত্তি, সন্নিবর্তন, সংবরণ(ক), সংহরণ; স্থগন; স্থগিত রাখা-, ফেলে রাখা-; অসমাপন, অসমাপ্তি। অবকাশ [দ্র ৩৩৪]। হচ্ছে তো হচ্ছেই; আজও হচ্ছে কালও হচ্ছে।
অলসতা, আলস্য [দ্র ৩৪৬]; গা না করা-, হালকা দেওয়া-, ঢিলে দেওয়া-, গায়ে হাওয়া লাগানো-; ঘোড়া দেখে খোঁড়া হওয়া-; ভেরেণ্ডা ভাজা-, ফ্যা ফ্যা করা; ঘোড়ার ঘাস কাটা-; গতরপোষা-, অকর্মণ্যতা।
কর্মবিমুখতা, কর্তব্যবিমুখতা, কর্মবৈমুখ্য।
কর্মহীনতা, ক্রিয়াহীনতা, কর্মশূন্যতা, কর্মাভাব, বেকারত্ব [দ্র ৩৩৪], বেকারি।
কামাই(ক), ছেদ, কাজে না আসা-, গরহাজিরা- [দ্র ২৯৩], অনুপস্থিতি; ছুটি নেওয়া-; ছুটি [দ্র ৩৩৪]।
এড়ানো-, এড়িয়ে যাওয়া-, এড়িয়ে চলা-, পরিহার(ক), ফাঁকি(দে), ফাঁকিবাজি, গা বাঁচানো-, জড়িয়ে না পড়া-, নিজেকে না জড়ানো-, ছাড়ানো-; পিছ পা (হ)।
কাজ নষ্ট হওয়া-, পণ্ডশ্রম(হ) [দ্র ৩৫০], পণ্ড হওয়া-, শ্রমনাশ(হ), নিষ্ফল হওয়া-, ব্যর্থ হওয়া-।
বিকলতা, বিগড়ানো-, বিগড়নো-, বিগড়ে যাওয়া-, খারাপ হওয়া-, বৈকল্য, বারোটা বাজা-।
**বিণ·** নিষ্ক্রিয়, অক্রিয়, ক্রিয়াহীন, অক্রিয়াশীল, অকার্যকর, অচল [দ্র ২৮৮], অক্রিয়ান্বিত, অকৃত্যকারী [৩২১]।
অকৃত, অননুষ্ঠিত, অসম্পাদিত, অনিষ্পন্ন, অসাধিত, অনবসিত, অসম্পন্ন, অসমাপ্ত, অসমাপিত, অসংঘট, অঘটিত, অভূত, অসংঘটিত; বকেয়া, বাকি, জের।
অকৃত্য, অকর্তব্য, অকরণীয়, অকার্য, অঘটনীয়, অসংঘটনীয়, অনারব্ধ, অননুষ্ঠেয়; অসম্ভব, সম্ভবাতীত, অবাস্তব [দ্র ১২৫]।
অকেজো, খারাপ, অচল, বিকল, নিষ্ক্রিয়।
ক্ষান্ত, নিবৃত্ত(ক), নিরস্ত(ক), বিরত(ক), সংযত(ক), সন্নিবৃত্ত, স্থগিত।
**বিণ·/বি·** অকর্মা, নিষ্কর্মা, অকর্মণ্য, অকম্মা, অকর্মিষ্ঠ, অকর্মঠ, অপদার্থ, অকেজো; অপ্রয়াসী, অচেষ্ট, নিরুদ্যম [দ্র ৩৪৬]; ঠুঁটো জগন্নাথ; অকম্মার ঢেঁকি; সাক্ষীগোপাল; কাজের বার।
অপ্রবৃত্ত, অনিয়োজিত, অব্রতী, অকর্মান্বিত।
কর্মহীন, কর্মশূন্য, বেকার, নিকাম।
নিবর্তক, নিবারক, নিবৃত্তিকারক।
অসমাপক, অনিষ্পাদক অসম্যককারী।
গরহাজির, অনুপস্থিত [দ্র ২৯৩]।
কর্মপরাঙ্মুখ, পরাঙ্মুখ, কর্মবিমুখ, কর্মকুণ্ঠ, কর্তব্যবিমুখ; কর্মত্যাগী।
ফাঁকিবাজ; জড়ভরত; জড়সড়।

## ৩২৪ ধর্মঘট

**বি·** ধর্মঘট(ক), হরতাল, স্ট্রাইক(ক), বন্‌ধ্; সাধারণ ধর্মঘট; লাগাতার ধর্মঘট; পিকেটিং(ক), গেট বন্ধ(ক)।
কর্মবিরতি, কর্মচ্ছেদ; পেনডাউন, কলম বন্ধ; গণছুটি।
অনশন ধর্মঘট; অনশন(ক), হাঙ্গার স্ট্রাইক, আমরণ অনশন; রিলে অনশন।
ধীরে চলা-, গো স্লো; ওয়ার্ক টু রুল, আইন মাফিক কাজ।
বর্জন, বয়কট(ক)।
আইন অমান্য(ক), গ্রেপ্তার বরণ(ক); অসহযোগ, অসহযোগ আন্দোলন; সত্যাগ্রহ; ধরনা(দে)।
ঘেরাও(ক), আটক(ক); অবস্থান ধর্মঘট, সিট ইন স্ট্রাইক।
লক আউট(ক), তালা বন্ধ(ক), তালা ঝোলানো-।
**বিণ·/বি·** ধর্মঘটী, ধর্মঘটকারী।
সত্যাগ্রহী; অসহযোগী; আইন অমান্যকারী।
ধরনাদার।
ঘেরাওকারী, আটককারী, অবস্থানরত।
অনশনকারী, অনশনব্রতী।

## ৩২৫ পরিশ্রম

**বি·** পরিশ্রম(ক) [৩২২], খাটুনি, খাটনি, খাটা-, খাটাখাটনি; আয়াস, গা ঘামানো-; কাজ(ক), কাজকর্ম [দ্র ৩১৯]। কাজের চাপ; কাজের ধাক্কা।
শ্রম, মেহনত, পেরেশানি, লেবার। শ্রমসাধ্যতা।
ধকল, কষ্ট, হয়রানি, পরিশ্রান্তি, ক্লান্তি [দ্র ৮৫]।

হাড়ভাঙা খাটুনি, হাড়ভাঙা পরিশ্রম; মাথার ঘাম পায়ে ফেলা-; দম ফাটা-, দম বেরিয়ে যাওয়া-; উদয়াস্ত খাটা; গাধার খাটুনি; কালঘাম ছোটা-; গলদঘর্ম হয়ে খাটা-; প্রাণপাত(ক), জান লড়িয়ে দেওয়া-।

কৃচ্ছ্র, ক্লম, কৃচ্ছ্রসাধনা(ক), কৃচ্ছ্রসাধন(ক), কষ্ট করা-, ক্লেশ [দ্র ৮৫]।

কায়িক শ্রম, কায়িক পরিশ্রম, দৈহিক পরিশ্রম, শারীরিক পরিশ্রম, কায়ক্লেশ, দেহের খাটুনি, গতরের খাটুনি; গতর খাটানো-; শরীরপাত(ক), দেহক্ষয়(ক)।

মাথার খাটুনি, মানসিক শ্রম; মস্তিষ্ক চালনা(ক), মাথা ঘামানো-। চেষ্টাচরিত্র(ক), কাঠখড় পোড়ানো-।

খাটানো-; খাটিয়ে নেওয়া-।

দাসত্ব [২৭১], গোলামি, দাস্যবৃত্তি, দাস্য। দাসখত(দে), বান্দাগিরি, কৈঙ্কর্য, চাকরগিরি; ঝিগিরি, দাসীগিরি, দাসীবৃত্তি; খিদমত [২৭৪], খিদমদগিরি। গোলামখানা। জনখাটা-। দাসপ্রথা, ক্রীতদাসপ্রথা; দাসব্যবসায়।

নতিস্বীকার(ক), বশ্যতা স্বীকার(ক)। উঞ্ছবৃত্তি; চাটুকার্য; পদলেহন(ক), তোষামোদ(ক) [দ্র ২৮২]। আত্মবিক্রয়(ক), আপ্তবিক্রয়(ক), মাথা বিকনো-, মাথা বাঁধা দেওয়া-। সেবা [দ্র ৮৮]।

চরণসেবা(ক), পদসেবা(ক)।

শ্রমসংঘ, শ্রমিক সংগঠন; ট্রেড ইউনিয়ন, মজদুর ইউনিয়ন, শ্রমিক সংঘ।

**বিণ·** শ্রমসাধ্য, পরিশ্রমসাধ্য, আয়াসসাধ্য, কষ্টসাধ্য, শ্রমসাপেক্ষ, পরিশ্রমসাপেক্ষ, আয়াসসাপেক্ষ, কষ্টসাপেক্ষ, কষ্টজনক, অতিকৃচ্ছ্র; শ্রমপূর্ণ, শ্রমসহ, সশ্রম, কষ্টসহ, কষ্টকর, অসহজ, কঠিন, দুরূহ [দ্র ৩৫২], হাড়ভাঙা, ক্লান্তিকর, শ্রান্তিকর; শ্রমলব্ধ, কষ্টার্জিত।

পরিশ্রান্ত(হ), ক্লান্ত(হ), হয়রান(হ), শ্রান্ত [দ্র ৮৫], জাতশ্রম, সারা, গলদঘর্ম; বেদম, পেরেশান।

অক্লান্ত [৮২], ক্লান্তিহীন, শ্রান্তিহীন।

**বিণ·/বি·** পরিশ্রমী, খাটিয়ে, খাটনেওয়ালা, শ্রমশীল, কর্মশীল, কর্মঠ [৩২২], শ্রমী, কর্মিষ্ঠ, শ্রমকারী, পরিশ্রমকারী, শ্রমসহিষ্ণু, মেহনতি, মেহনতকারী, আয়াসী; গতরিয়া, গতুরে; কষ্টসহিষ্ণু, কষ্টজীবী, অক্লান্তকর্মা, অক্লিষ্টকর্মা; অনলস, আলস্যহীন, নিরলস।

শ্রমজীবী [৬৬০·৩], শ্রমিক, মজদুর, শ্রমোপজীবী, ব্রাতীন, ব্রাত, নড়ি; অজুরদার, খেটেল, জনমজুর, কামিলা, কামলা; লেবার।

মজদুর, মজুর, কুলি, ভারবাহক [৪৮৬], মালবাহক, মুটে, পোর্টার।

ভৃত্য, চাকর, দাস [২৭১], গোলাম, নফর, গাফুর, চেটি, চেট্টি, খানেজাদ, কদমি, বান্দা, কিংকর, নোকর; চাকরবাকর, দাসদাসী, ঝি চাকর; অনুচর, পার্শ্বচর; আজ্ঞাবহ, খিদমদগার, আজ্ঞাবাহক, হুকুমবরদার, কারপরদার, নৈদেশিক, উপস্থাতা, অভিচর, প্রেষ্য, ভুজিষ্য, আজ্ঞাদাস; সেবক, পরিচারক, খাদেম, খাদিম, সেবাদাস, পরিচর, পরিকর্মা, তল্পিবাহক; কাজের লোক; কম্বাইন্ড হ্যান্ড।

ঝি, ঝিউড়ি, চাকরানি, পরিচারিকা, দাসী,আমিনী, প্রেষ্যা, প্রেষিণী; ঠিকে ঝি; সেবিকা, সেবাদাসী, বান্দী, বাঁদী, কিংকরী।

ক্রীতদাস, দাস, স্লেভ, ক্রীতদাসী; চিরক্রীত, চিরদাস; ভূমিদাস, বেঠবেগার, বন্ডেড লেবার, কামিয়া, ভাতুয়া; বাঁধা শ্রমিক, কেনা গোলাম। অন্নদাস।

রওয়ানি বেহারা। বেয়ারা, বেহারা, আরদালি [৬৬৬]।

মুনিশ, মাইন্দার।

পরাশ্রয়ী [দ্র ২৭১]; পরান্নজীবী, পরান্নভোজী।

**ক্রি-বিণ·** পরিশ্রমে, খেটে, আয়াসে, কায়ক্লেশে।

## ৩২৬ নিয়োগ

**বি·** নিয়োগ(ক), নিয়োজন(ক), নিযুক্ত করা-, নিযুক্তি [৩২২], বহাল(ক), লাগানো-, কাজে লাগানো-, প্রবৃত্তকরণ, ব্যাপৃতকরণ, প্রয়োগ(ক), প্রযুক্তি, সংযুক্তি; আয়োগ, কমিশন(ক); জোতা-; কাঁধে চাপানো-, ঘাড়ে চাপানো-।

দায়িত্ব দেওয়া-, দায়িত্ব চাপানো-, ভার দেওয়া-, ভরার্পণ(ক), ভার চাপানো-; ক্ষমতা দেওয়া-, ক্ষমতান্যাস(ক); বরাত(দে)।

লাগা-, লেগে পড়া-, লিপ্ত হওয়া-, যুক্ত হওয়া-; হাত লাগানো-, সামিল(হ); অংশগ্রহণ(ক), যোগদান(ক)।

নিয়োগপত্র, বহালপত্র, মনোনয়ন পত্র, অ্যাপয়েন্টমেন্ট লেটার।

চাকরি হওয়া-, চাকরি পাওয়া-।

**বিণ·** নিযুক্ত, নিয়োজিত, প্রযুক্ত, আযুক্ত, বহাল, প্রবৃত্ত, রত, নিরত, লিপ্ত, যুক্ত, সংযুক্ত, ব্রতী(হ) [দ্র ৩৩৫], প্রবর্তী, প্রবর্ত, প্রহিত, বিনিযুক্ত।

ভারপ্রাপ্ত, দায়িত্বপ্রাপ্ত, ক্ষমতাপ্রাপ্ত; ভারার্পিত।

নিয়োজ্য, নিযোজ্য, প্রযোজ্য; প্রযুজ্যমান।

**বিণ·/বি·** নিয়োজক, নিয়োগকর্তা, নিযোক্তা, নিয়োজয়িতা, নিয়োজনকারী, নিযুঞ্জান, নিয়োগ্য; প্রযোক্তা, প্রয়োগকর্তা, প্রয়োগকারী, প্রযুঞ্জান; কারয়িতা, প্রয়োজক, প্রযোজক।

নিয়োগপ্রার্থী, চাকুরিপ্রার্থী, কর্মান্বেষী।

## ৩২৭ কর্মচ্যুতি

**বি·** কর্মচ্যুতি, পদচ্যুতি, কাজ যাওয়া-; চাকরি যাওয়া-, চাকরি চলে যাওয়া-, বরতরফি।

কাজ ছাড়ানো-, বরখাস্ত করা-, ছাড়িয়ে দেওয়া-, জবাব দেওয়া-, অপসারণ(ক), হটানো-, তাড়ানো-, তাড়িয়ে দেওয়া-, মাজুর, ডিশমিশ(ক), স্যাক করা-, ডিসচার্জ করা-, খারিজ করা-, ক্ষান্তি দেওয়া-, নিবৃত্তি দেওয়া-। সাসপেন্ড(ক)।

কাজ ছেড়ে দেওয়া-, পদত্যাগ(ক), ইস্তফা(দে), চাকরি ছাড়া-, কর্মত্যাগ(ক), রিজাইন(ক, দে), রেজিগনেশন(দে); রেহাই চাওয়া-, অব্যাহতি চাওয়া-, নিষ্কৃতি চাওয়া-, পরিত্রাণ চাওয়া-; ছেড়ে দে মা কেঁদে বাঁচি।

অবসর(নে), রিটায়ার(ক)। বাধ্যতামূলক অবসর।

পদত্যাগপত্র, ইস্তফাপত্র, রেজিগনেশন লেটার, ফারখতি, ফারখত। পদচ্যুতিপত্র, টারমিনেশন লেটার।

**বিণ·/বি·** কর্মচ্যুত, পদচ্যুত, বরখাস্ত, অপসৃত, অপসারিত, খারিজ, বরতরফ।
পদত্যাগী, কর্মত্যাগী, ইস্তফাদানকারী।
অবসরপ্রাপ্ত, অবসৃত।

### ৩২৮ প্রয়োগ

**বি·** প্রয়োগ(ক), কাজে লাগানো-, ব্যবহার(ক), উপযোগ, উপযোগিতা, প্রয়োজন [দ্র ৭১৭]; নিয়োগ(ক) [দ্র ৩২৬]; কারিত্ব।
প্রযুক্তি, প্রযুজ্যতা, অ্যাপ্লিকেশন।
প্রয়োগবিধি, ব্যবহারবিধি।
প্রযুক্তিবিদ্যা, প্রযুক্তিবিজ্ঞান, অ্যাপ্লায়েড সায়েন্স, টেকনোলজি।
**বিণ·** প্রযুজ্য, প্রযুক্ত, নিয়োজিত, ব্যবহৃত, প্রহিত।
ব্যবহারিক, প্রায়োগিক; কার্যকর [দ্র ৩১৯], কর্মোপযোগী, উপযোগী, প্রয়োজনসাধক, প্রয়োজনীয় [দ্র ৭১৭], কেজো, কাজের।
ব্যবহার্য, ব্যবহর্তব্য, ব্যবহারযোগ্য; প্রযোজ্য; প্রযুজ্যমান।
**বিণ·/বি·** প্রয়োগকর্তা, প্রয়োগকারী, প্রযোক্তা, নিয়োগকারী, ব্যবহারকারী, ব্যবহর্তা।

### ৩২৯ অপপ্রয়োগ

**বি·** অপপ্রয়োগ(ক), অপব্যবহার(ক); ভুলপ্রয়োগ(ক); অপচয়, অপব্যয় [দ্র ৭৩১]।
অব্যবহার, অপ্রয়োগ, না লাগানো-, ব্যবহার না করা-, অনিযুক্তি; অপ্রচলন; অপ্রযুক্ততা, অপ্রযোজ্যতা, ব্যবহারাসংগতি, অসংগতি; পরিহার(ক) [দ্র ৭১৬]; অপ্রয়োজন [দ্র ৭১৯]। অনুপযোগিতা।
বেনাবনে মুক্তো ছড়ানো-, ভস্মে ঘি ঢালা-।
**বিণ·** অপব্যবহৃত, অপচায়িত, অপব্যয়িত [দ্র ৭৩১]।
অব্যবহৃত, অপ্রযুক্ত, অনিযুক্ত; আতিদেশিক।
অনুপযোগী, অকার্যকর, অকেজো, অব্যবহার্য; অপ্রয়োজনীয় [দ্র ৭১৯]; অপ্রযোজ্য। বৃথা [দ্র ৩৫০]।
অচল, অপ্রচলিত।

### ৩৩০ ব্যবস্থা

**বি·** ব্যবস্থা, ব্যবস্থাপনা, বন্দোবস্ত [৭০৪], বন্দেজ; আয়োজন, যোগাড় [৭০৪], যোগাড়যন্ত্র, উদ্যোগ আয়োজন; প্রস্তুতি; তোড়জোড়; সংস্থান, সংস্থিতি।
পদক্ষেপণ, পদক্ষেপ; দৃঢ়পদক্ষেপ।
সাজসরঞ্জাম, সাজ।
সুব্যবস্থা, সুবন্দোবস্ত, ঠিক ব্যবস্থা, যথাযথ ব্যবস্থা, ইন্তিজাম, আঞ্জাম; বিলিব্যবস্থা, বিলিবন্দোবস্ত; উপায়, মীমাংসা [৩৭৫], সুরাহা [দ্র ৩৬১], বিধান(ক)। সুনিয়ম, সুধারা। বিধিৎসা।
গোছানো-, সাজানো- [দ্র ৫২৪]।
**বিণ·** ব্যবস্থিত, ব্যবস্থাপিত; ব্যবস্থাযুক্ত; আয়োজিত, যোজিত, নিবদ্ধ; সংস্থিত, সংস্থাপিত; উদ্যুক্ত।
সুব্যবস্থিত, সুস্থিত; সুবিন্যস্ত, বিন্যস্ত [দ্র ৫২৪]।

**বিণ·/বি·** ব্যবস্থাপক, আয়োজনকারী, আয়োজক, প্রযোজক; উদ্যোক্তা, উদ্যোগী [দ্র ৩৩৫], উদ্‌যোগী; সংস্থাপক।
নিয়ামক, নিয়ন্ত্রক [দ্র ৩৪০], বিধানকর্তা [দ্র ৩৬১]।
**ক্রি-বিণ·** ব্যবস্থানুযায়ী, ব্যবস্থামতো।

### ৩৩১ অব্যবস্থা

**বি·** অব্যবস্থা, বেবন্দোবস্ত, বেমিছিল, বেবন্দেজ, অনবস্থা, বিশৃঙ্খলা [দ্র ৬৭০], বিশৃঙ্খলতা, শৃঙ্খলাভাব, এলোমেলো ভাব, ডামাডোল, গণ্ডগোল, গোলযোগ; হট্টগোল, হৈ চৈ [দ্র ১০৯]।
ঝামেলা(ক), অশান্তি, বিক্ষোভ [দ্র ২৭৬]।
অনিয়ম, বেনিয়ম, অবিন্যাস, অগোছ, অবিন্যস্ততা [দ্র ৫২৫]।
অরাজকতা [দ্র ৬৭০]।
উৎক্রম, ব্যুৎক্রম [দ্র ৬৭০]।
**বিণ·** অব্যবস্থিত, ব্যবস্থাহীন, ব্যবস্থাশূন্য, বেবন্দোবস্তি, অব্যবস্থ।
বিশৃঙ্খল, শৃঙ্খলাহীন, বেবন্দেজ।
এলোমেলো(ক), অবিন্যস্ত, ওলট পালট(ক), তছনছ(ক), অগোছালো, বেগোছ, আলুথালু, ছ্যাড়াবেড়া(ক), ছত্রাকার(ক); নিয়মশূন্য, নিয়মবর্হির্ভূত; উড়ুট্টে, উদ্ভট, বিদঘুটে।
**ক্রি-বিণ·** এলোপাথাড়ি, এলোধাবাড়ি।

### ৩৩২ সম্ভাবনা

**বি·** সম্ভাবনা [৩২২], সুযোগ সম্ভাবনা, সুযোগ [দ্র ৬৮১], চান্স; আশা [দ্র ২১২], আশা ভরসা, ভরসা, আস্থা, বিশ্বাস [দ্র ৫৪৯]; সম্ভাব্যতা, সম্ভবতা, সম্ভাবন; ঘটানো- [দ্র ৩২২]।
সুসম্ভাবনা; আশার কথা, আশার বাণী, ভরসার কথা।
আশঙ্কা [দ্র ২৩৪]।
পূর্বাভাস, পূর্বলক্ষণ, লক্ষণ।
অবশ্যম্ভাবিতা।
**বিণ·** সম্ভাব্য, সম্ভাবিত, সম্ভব্য, সম্ভাবনীয়; সম্ভাবনাময়, সম্ভাবনাযুক্ত, সম্ভাবনাপূর্ণ।
সম্ভব, সম্ভবপর।
অস্তি, অস্তিবাচক, অনাস্তি।
অবশ্যম্ভাবী [দ্র ৩৮৮]।
প্রত্যাশিত, প্রতীক্ষিত [দ্র ১৫১], অনুমেয়; সংঘটনীয় [দ্র ৩২২]।
বিশ্বাস্য, বিশ্বাসযোগ্য [দ্র ৫৪৯]।
**বিণ·/বি·** প্রত্যাশী, প্রত্যাশাকারী।
**অব্য·** হয়ত, খুব সম্ভব, সম্ভবত, বোধহয়, সম্ভবপক্ষে।

### ৩৩৩ অসম্ভাবনা

**বি·** অসম্ভাবনা [১২৫], অসম্ভাব্যতা, অসম্ভবতা, অসম্ভবপরতা; অসংঘটনীয়তা, অঘটনীয়তা; অঘটনা, অসম্ভব ঘটনা; অঘটন ঘটনা।
অবিশ্বাস্যতা [দ্র ৫৫০]; অভাবনীয়তা, অচিন্তনীয়তা [দ্র ৩৭০]।

অপ্রত্যাশা [দ্র ৭১১]। অবাস্তবতা [দ্র ১২৫]।

দুরাশা, দুরাকাঙ্ক্ষা; আশাহীনতা।

মায়া, প্রপঞ্চ। আকাশকুসুম কল্পনা। অকাণ্ড, অকার্যচিন্তা। বকাণ্ডপ্রত্যাশা।

**বিণ·** অসম্ভব, অবিশ্বাস্য [দ্র ৫৫০], অসম্ভাবিত, অসম্ভবপর, সুদূরপরাহত। অভাবনীয় [দ্র ৩৭০]।

অপ্রত্যাশিত, অভাবিত।

দুর্ঘট, দুঃসাধ্য, অসাধ্য, সাধ্যাতীত।

অবাস্তব [দ্র ১২৫]।

অসম্ভাব্য, অসম্ভাবনীয়, অঘটনীয়।

**বি·** সোনার পাথরবাটি। কাঁঠালের আমসত্ত্ব। ধানকাঠের তক্তা। সোনার হরিণ। ঘোড়ার ডিম। আকাশকুসুম।

## ৩৩৪ অবসর

**বি·** অবসর (পা, নে, গ্রহণ করা-); অবকাশ, ফরাকাত(পা), ফুরসত(পা), মহলত; সময় পাওয়া-; নৈষ্কর্ম্য, নিষ্কর্ম, নিষ্ক্রিয়া, অক্রিয়া [দ্র ৩২৩]; অখণ্ড অবসর, অখণ্ড অবকাশ।

বেকারত্ব [দ্র ৩২৩]।

ছুটি [৩২৩], ছুটিছাটা, লিভ, রোকসত। ছুটির ঘণ্টা, ছুটির বাঁশি; কর্মাবসান; কর্মচ্ছেদ, কর্মবিরতি; বিরতি [দ্র ১১৪]।

হাফ ডে, হাফ হলি ডে; ক্যাসুয়াল লিভ; অর্জিত ছুটি, আর্নড্ লিভ; মেডিক্যাল লিভ; মেটারনিটি লিভ; বিশেষ সুবিধালব্ধ ছুটি, প্রিভিলেজ লিভ। স্টাডি লিভ।

অবসরজীবন; রিটায়ারমেন্ট; সুপার অ্যানুয়েশন।

অবসরবৃত্তি [দ্র ৭২৯], অবসরভাতা, উত্তরবেতন, পেনশন।

**বিণ·** অবসরপ্রাপ্ত, অবসরভোগী, রিটায়ার্ড। পেনশনভোগী।

**ক্রি-বিণ·** অবসরে; অবরে সবরে; ছুটি ছাটায়; ছুটিতে।

## ৩৩৫ উৎসাহ

**বি·** উৎসাহ (দে, পা) [২৮৩], উদ্দীপনা, উৎসাহিতা, প্রৌঢ়ি; আগ্রহ, উদ্যম, উদ্যতি, চেষ্টা(ক) [৩২২], প্রচেষ্টা, উদ্যোগ, প্রয়াস, তৎপরতা, চেষ্টন, উদ্যমশীলতা, সমীহা; মাতা-, মেতে ওঠা-, জোশ, মাতামাতি(ক); দৃঢ় সংকল্প করা-; প্রোৎসাহ, অদম্য উৎসাহ।

গরজ [৭১৭], চাড়, তাগিদ, গা করা-।

অতি উৎসাহ, আগ্রহাতিশয়, অত্যুৎসাহ, আগ্রহাতিশয্য, অত্যাগ্রহ, অত্যুৎসাহিতা, মহোদ্যম, সমুদ্যম, বিশেষ চেষ্টা, তষ্টি, আটুপাটু।

উৎসাহবর্ধন(ক), উৎসাহন, অনুপ্রাণনা, অনুপ্রাণন; উজ্জীবন, সন্দীপন, নবজীবন সঞ্চার(ক), উদ্দীপন, সন্ধুক্ষণ, উত্তেজন, সমিন্ধন, আদীপন, সমুদ্রেক; উসকানি(দে), প্ররোচনা(দে), প্ররোচন, উসকানো-, মাতানো; প্রোৎসাহন, প্রণোদন।

নবোদ্যম, নতুন উৎসাহ।

উত্তেজনা, উন্মাদনা, উৎসেক, উৎসেচন।

প্রেরণা(দে), অনুপ্রেরণা(দে), সঞ্জীবন।

শক্তিসঞ্চার(ক), মদত(দে)।

উঠে পড়ে লাগা-; কোমর বেঁধে লাগা-; জান লড়িয়ে দেওয়া-; আপ্রাণ চেষ্টা, মরণপণ চেষ্টা।

উন্মুখতা [দ্র ৩২২]।

**বিণ·** উৎসাহব্যঞ্জক, উদ্দীপনামূলক, উৎসাহদায়ক, উৎসাহবর্ধক, উৎসাহজনক, উদ্দীপক, ভাবিক, উদ্দীপনাপূর্ণ, উদ্দীপনাময়, উত্তেজক, উত্তেজনাকর, উত্তেজনাপূর্ণ।

উদ্দীপনীয়, উৎসাহনীয়।

উৎসাহিত, উদ্দীপিত, অনুপ্রাণিত, প্রাণিত, উদ্বুদ্ধ, উদ্দীপ্ত, সন্দীপিত, সন্দীপ্ত, সঞ্জীবিত; উত্তেজিত, সমিদ্ধ, সন্ধুক্ষিত, প্রণোদিত।

চেষ্টনীয়, চেষ্টিতব্য।

সচেষ্ট, চেষ্টাযুক্ত, চেষ্টিত; উদ্যত, প্রবৃত্ত; সমীহিত।

ব্যাপৃত(হ), অনিবৃত্ত, অপরাঙ্মুখ, সমুদ্যত, প্রোদ্যত।

প্ররোচনামূলক, উসকানিমূলক।

প্ররোচিত(ক); মদতপ্রাপ্ত।

উৎসুক, সোৎসুক, সোৎসাহ, প্রোৎসুক।

**বিণ·/বি·** উৎসাহী, উৎসাহিত, উৎসাহান্বিত, উৎসাহশীল; আগ্রহী, আগ্রহশীল, আগ্রহান্বিত [২৭৯], গরজি। অত্যুৎসাহী, সমুৎসুক, মহোৎসাহী।

উৎসাহদাতা, উৎসাহক, উৎসাহদানকারী, সন্দীপক, প্রোৎসাহক।

উদ্যমী, উদ্যোগী [৩৩০], কর্মোদ্যমী, উদ্যমশীল, সোপক্রম; চেষ্টক, চেষ্টমান, সচেষ্ট, আয়াসী; প্রয়াসী, তৎপর; ব্রতী [৩২৬]; উদ্যুক্ত, উদ্‌যুক্ত।

**ক্রি-বিণ·** সোৎসাহে, মহোৎসাহে, মহোদ্যমে। নবোদ্যমে, নতুন উৎসাহে। দ্বিগুণ উৎসাহে।

প্রাণপণে, প্রাণপণ, আপ্রাণ।

## ৩৩৬ অনুশীলন

**বি·** অনুশীলন(ক), শীলন, চর্চা(ক), অভ্যস্ততা, অভ্যাস(ক), অভ্যসন, নিরালস্য, অনুশীলনী; সাধন, সাধনা(ক)।

রেওয়াজ(ক), মকশ(ক), সাধা-, রপ্ত করা-, ইস্তামাল করা-, আয়ত্ত করা-, প্র্যাকটিস(ক); তালিম(নে); ঝালিয়ে নেওয়া-, ঝালানো-, ঝালা-; হাত পাকানো-, হাত ঠিক করা-।

উদ্যম [৩৩৫]; অধ্যবসায়; লেগে থাকা- [৩৪৩], চালিয়ে যাওয়া-; আদাজল খেয়ে লাগা-। মাটি কামড়ে পড়ে থাকা-।

নড়ে বসা-, নড়ে চড়ে বসা-, গা লাগানো-, গা করা-, গা দেওয়া-।

উৎসাহ, উদ্যোগ, চেষ্টা [দ্র ৩৩৫]। প্রযত্ন, যত্ন [দ্র ৩৪৩], নিষ্ঠা। শিক্ষা, শেখা- [দ্র ৩৯৬]।

দাগা বুলানো-। ভাঁজা-। চেষ্টাবেষ্টা, চেষ্টাচরিত্র(ক)।

**বিণ·** অনুশীলিত, শীলিত, চর্চিত, অভ্যাসিত, অভ্যস্ত, ধাতস্থ, আয়ত্ত, রপ্ত; সাধিত, পরিশীলিত, সড়গড়(ক), রেওয়াজি; তৈরি, পাকা; ধাতসহ, সয়ে যাওয়া-।

অনুশীলনীয়, অভ্যসনীয়, চর্চ্য; আলোচ্য।

অনুশীলনসাপেক্ষ, শিক্ষাসাপেক্ষ।

অভ্যাসজাত; অনুশীলনজাত।

**বিণ·/বি·** অভ্যাসী, অভ্যাসকারী, আভ্যাসিক, চর্চাকারী, অধ্যবসায়ী, অধ্যবসায়শীল; উদ্যোগী [দ্র ৩৩৫]; চেষ্টিত, যত্নবান [দ্র ৩৪৩]।
**ক্রি-বিণ·** অভ্যাসমতো, অভ্যাসানুযায়ী।

### ৩৩৭ দক্ষতা

**বি·** দক্ষতা [৩১৯], পটুত্ব, পটুতা, সমর্থতা, সক্ষমতা, পারদর্শিতা, নিপুণতা, নৈপুণ্য, পারগতা, পারংগমতা, পারক্য, পারকতা, বাহাদুরি, কেরামতি, ওস্তাদি, কুশলতা, পটিমা, পাটব, দাক্ষ্য, কর্মকুশলতা, কর্মণ্যতা, কর্মদক্ষতা, যোগ্যতা, ক্ষমতা, সামর্থ্য, মুনশিয়ানা, এলেম, কারকিত, হেকমত, হিকমত, কেরদানি, দৌড়।
অভিজ্ঞতা, এক্সপিরিয়েন্স, অভ্যস্ততা; পূর্বজ্ঞান; কাজ জানা-।
আয়ত্তি, অধিকার, দখল; কায়দা [দ্র ৩৩৮]।
হাতযশ; বিশেষ নৈপুণ্য।
উপযোগিতা, উপযোজন, উপযুক্ততা, কার্যোপযোগিতা, কারিকাশক্তি; যথাযোগ্যতা।
স্বাভাবিক দক্ষতা, সহজাত দক্ষতা; অশিক্ষিত পটুত্ব। বংশগত বিদ্যা, কুলবিদ্যা, কুলক্রমাগত বিদ্যা।
বিশেষ জ্ঞান, এক্সপারটাইজ, নো হাউ।
**বিণ·** দক্ষ [৩১৯], দড়, পটু, পারদর্শী, নিপুণ, সুনিপুণ, কর্মণ্য, সুদক্ষ, প্রগুণ, অতিপেশল, ওস্তাদ, কুশল, কর্মকুশল, কার্যকুশল, কর্মনিপুণ, কুশলী, কৌশলী, পটীয়ান, কার্যদক্ষ, বাহাদুর, পটিষ্ঠ, ক্রিয়াকুশল, কার্যপটু, ধুরীয়, কামিল, কাবিল। ক্ষেত্রজ্ঞ; সিদ্ধ। দক্ষা, পট্বী, পটীয়সী।
অভ্যস্ত [দ্র ৩৩৬]।
পারগ, পারক, পারংগম, পারৎ, সক্ষম, ক্ষম, সমর্থ, যোগ্য, সুযোগ্য, উপযুক্ত, ক্ষমতাবান, এলেমদার, এলেমবাজ, হিকমতে, অধিকারী।
করিতকর্মা [দ্র ৩১৯], কেজো, ধুরীণ, কাজের লোক, কেজুয়া; কর্মঠ, পরিশ্রমী, খাটিয়ে [দ্র ৩২৫]।
চৌকস, ধুরন্ধর, ওয়াকিফ, খলিফা, দুঁদে, ঝানু, পাকা, আটপিঠে, আটপিঠা [দ্র ৩১৯], হুনুরি, হুনহর, চোখল, তুখড়; চালু, চোখ কান খোলা।
অভিজ্ঞ; পাকাহাত, সিদ্ধহস্ত, কৃতহস্ত, ক্রিয়াসিদ্ধ।
উপযোগী, যথাযোগ্য, যথাযুক্ত, কার্যোপযোগী।
বিশারদ, বিশেষজ্ঞ, এক্সপার্ট; বিজ্ঞ, সুশিক্ষিত [দ্র ৩৯০]। কাজ জানা, কর্মজ্ঞ।
**ক্রি-বিণ·** দক্ষহাতে, পাকা হাতে, অভ্যস্তহাতে।
অবহেলে, অনায়াসে, সহজে [৭০০]।

### ৩৩৮ কৌশল

**বি·** কৌশল, প্রকরণ, কলাকৌশল; প্রণালী, নিয়ম, প্রক্রিয়া, পদ্ধতি, পন্থা, উপায়, টেকনিক, ভঙ্গি, ধরনধারণ, অন্ধিসন্ধি, হদিশ, রীতি, বিধি, বিধান, তরিকা, তত্ত্ব, নির্বন্ধ।
কর্মপন্থা, কৃৎকৌশল, কর্মকৌশল, শিল্পকৌশল, কারিগরি, কারিকুরি, কর্মপদ্ধতি, কর্মধারা, কার্যবিধি, প্রকৌশল, প্রযুক্তি, নো হাউ [৩৩৭]।
কায়দা [৩৩৭], কায়দাকানুন, কেরামতি, কেরদানি, জারিজুরি, কসরত।
ফন্দি, ফিকির [৩৮৯], ফন্দিফিকির, ফন্দিবাজি, ছল, চাল, কারসাজি(ক), কারচুপি(ক), কূটকৌশল; তাগবাগ, ঘাঁতঘোত, কলকৌশল, সুলুক সন্ধান, ব্যাপার স্যাপার, চাতুর্য, সুকৌশল; ধান্দা। প্যাঁচ(ক)।
ছলাকলা, ছলচাতুরী, কপটতা [দ্র ৫৪৮]।
প্রকারান্তর, উপায়ান্তর।
সাধনপ্রক্রিয়া [দ্র ৫৮৪]। ন্যায়পন্থা [দ্র ৫৪৫]।
**বিণ·** কৌশলগত, প্রাকরণিক, প্রকরণগত। প্রণালীবদ্ধ, প্রথাগত, প্রথাসিদ্ধ।
**বিণ·/বি·** কুশলী [দ্র ৩৩৭], কৌশলজ্ঞ, কৌশলী।
কর্মকুশল, কর্মদক্ষ [দ্র ৩১৯]।
শিল্পকুশল, শিল্পনিপুণ; প্রযুক্তিবিদ, যন্ত্রকুশলী, প্রকৌশলবিদ।
কলাকুশলী, শিল্পী [দ্র ৪০৭]।
ফন্দিবাজ, ধান্দাবাজ, ফিকিরবাজ, কূটকৌশলী।
**ক্রি-বিণ·** সুকৌশলে, কৌশলে, কায়দা করে।
যেনতেন প্রকারেণ, যে ভাবেই হোক, যেমন করেই হোক; ছলে বলে কৌশলে।
কী উপায়ে, কী প্রকারে, কেমন করে, কেমনে।
প্রকারান্তরে।

### ৩৩৯ অদক্ষতা

**বি·** অদক্ষতা, অপটুতা, অক্ষমতা [৩৫০], অশক্ততা, অপারংগমতা, অপারগতা, অনৈপুণ্য, অসামর্থ্য, অপটুত্ব, অনিপুণতা, অপারদর্শিতা, অনুপযোগ, অশক্তি, অচাতুর্য, নাতোয়ান।
অযোগ্যতা, অনুপযুক্ততা, অনুপযোগিতা।
অব্যবসায়, অনধিকার, অনধিকারচর্চা(ক)।
অনভিজ্ঞতা [৩৯৮, ৩৯৩]; অনভ্যস্ততা [৩৪৬], অনভ্যাস, অচর্চা।
আনাড়িপনা; অকর্মণ্যতা; হাতুড়েপনা।
কাঁচাহাত; অনভ্যস্তহাত।
আড়ষ্টতা, আড়ষ্টত্ব। অসাধ্যতা, অশক্যতা।
নাক গলানো-। না জেনে কথা বলা-।
**বিণ·/বি·** অপটু, অদক্ষ, আনাড়ি, অনিপুণ, অক্ষম, অশক্ত, অসমর্থ, অপারগ, অপারংগম, অপারক [৩৫০, ৬৯২], অকৃতকর্মা, অকৌশল, অপারদর্শী, কাঁচা, নভিস।
অনভ্যস্ত, অনভিজ্ঞ, অভিজ্ঞতাহীন; অপরিপক্ব।
অযোগ্য, অনুপযুক্ত, অনুপযোগী; নালায়েক।
অকর্মণ্য, অপদার্থ, ধাঁড়ের গোবর, মাকালফল, কাজের নয়, কম্মের নয়; গোবর গণেশ। অকালকুষ্মাণ্ড।
অনধিকারী, অব্যবসায়ী, অপাত্র, কুপাত্র, অক্ষেত্র, অচল, অভাজন।
আড়ষ্ট।
হাতুড়ে, হাতুড়িয়ে।
**বিণ·** অনভিজ্ঞতাপ্রসূত, অযোগ্যতাপ্রসূত।

অসাধ্য, সাধ্যাতীত, অশক্য, ক্ষমতাতীত,সাধ্যহীন, দুঃসাধ্য, দুরূহ [দ্র ৩৫২], সাধ্যাতিরিক্ত; অসম্ভব [দ্র ৩৩৩]।

**ক্রি-বিণ·** অক্ষমতাবশত, অপার্যমানে।

কোনও মতে, যে কোনও ভাবে, যেমন করে হোক, যেন তেন প্রকারে।

### ৩৪০ নিয়ন্ত্রণ

**বি·** নিয়ন্ত্রণ(ক), কন্ট্রোল(ক), সামলানো-, নিয়মন, আয়ত্তে রাখা-, বাগে রাখা-, বশে রাখা-।

সংবরণ(ক), নিবারণ(ক), রাশ্(টানা)-, সংযমন, প্রশমন(ক) [দ্র ২৭৩]।

দাবানো-, দমানো- [দ্র ৬৯৮]। কমানো-।

চালানো- [দ্র ২৮৫]। থামানো- [দর ২৮৮]।

পরিচালন, পরিচালনা(ক), পরিচালকতা, চালনা(ক), সঞ্চালন(ক); নির্দেশনা [দ্র ২৮১]। শাসন [দ্র ৬৬৪]।

রোধ, রোধন, সংরোধ, নিরোধ, বাধা(দে) [দ্র ৬৮২]।

সুনিয়ন্ত্রণ, সুপরিচালন, সুনির্দেশনা।

লাগাম [৬০৪], বলগা, রাশ, প্রগ্রহ, প্রগ্রাহ। হাল, কর্ণ। রাডার। স্টিয়ারিং হুইল। হ্যান্ডেল।

নিয়ন্ত্রণ কক্ষ, কন্ট্রোল রুম।

**বিণ·** নিয়ন্ত্রিত [২৭৩]; সুনিয়ন্ত্রিত।

সংবৃত, নিবারিত, দমিত, প্রশমিত, শমিত, সংযত(ক), বিনিয়ত, বিনিবৃত্ত।

আয়ত্তাধীন।

চালিত, সঞ্চালিত। পরিচালিত, নির্দেশিত।

**বিণ·/বি·** নিয়ন্ত্রক, নিয়ন্তা, নিয়ন্ত্রণকারী, নিয়ামক, কন্ট্রোলার, পরিচালক, পরিচালনাকারী, নির্দেশক, নির্দেশকারী, প্রাজক, সঞ্চালক।

### ৩৪১ সাবধানতা

**বি·** সাবধানতা, সতর্কতা, সতর্কতাবলম্বন(ক), সামাল(দে), হুঁশিয়ারি, হুঁশ, সচেতনতা, সামলে চলা-, বুঝে শুনে চলা-, দেখে চলা-, রয়ে সয়ে চলা-, প্রতিজাগর; সজাগ থাকা-, চোখকান খোলা রাখা-; গা বাঁচানো-, গা বাঁচিয়ে চলা-, গা বাঁচিয়ে কাজ করা-, চামড়া বাঁচানো-।

পরিণামদর্শিতা, অগ্রপশ্চাৎ বিবেচনা(ক), দূরদর্শিতা, দূরদৃষ্টি [দ্র ৩৯০]; আটঘাট বাঁধা-।

সতর্কীকরণ, সাবধান করা-, চেতাবনি, খবরদারি; পাহারা [দ্র ৬৭১]।

সতর্কবাণী, সতর্কবার্তা, বারণ, নিষেধ, নিষাধাজ্ঞা [দ্র ২৭৩], সাবধানবাণী, চেতানো-, ওয়ার্নিং (দে); প্রিকশন।

বিপদসংকেত [৬৭৯], বিপদবার্তা, বিপদধ্বনি, চেতাবনি, সংকটধ্বনি, অ্যালার্ম, অ্যালার্মসিগনাল, সাইরেন, ডেঞ্জার সিগনাল; লাল আলো, লালবাতি; লালপতাকা। সিঁদুরে মেঘ; অশনি সংকেত। কু-ডাকা।

'চোখে চোখে রাখা-, নজর রাখা-; সাবধানে রাখা-, আগলে রাখা-। আগলানো- [দ্র ১২৮, ৬৯৪]।

কান খাড়া রাখা-, কান সারা-।

সাবধানের মার নেই।

**বিণ·** সাবধান(ক), সতর্ক(ক), হুঁশিয়ার(ক); সজাগ, সচেতন, অতন্দ্র, উন্নিদ্র [দ্র ৮০]।

সতর্কতামূলক, প্রিকশনারি।

সতর্কীকৃত, কৃতসাবধান। সাবহিত।

**বিণ·/বি·** সাবধানী, অতি সাবধানী।

পরিণামদর্শী, দূরদৃষ্টিসম্পন্ন, দূরদর্শী [দ্র ৩৯০]; কার্যচিন্তক।

**ক্রি-বিণ·** সাবধানে, সন্তর্পণে; সামালকে, সামলে; দেখেশুনে, বুঝেশুনে। তর্কে তর্কে।

### ৩৪২ অসাবধানতা

**বি·** অসাবধানতা, অসতর্কতা।

অমনোযোগ [দ্র ৩৪৫], বেখেয়াল, অনবধানতা [দ্র ৩৯৮]; অন্যমনস্কতা।

**বিণ·/বি·** অসাবধান, অসতর্ক, অসামাল, বেসামাল, বেখেয়ালি; বেহুঁশ; অলবড়ডে; আলাভোলা।

অসাবধানী; কাছা আলগা, কাছাখোলা, মুক্তকচ্ছ; অমনোযোগী [দ্র ৩৪৫], অন্যমনস্ক; অনবধান।

**ক্রি-বিণ·** অসাবধানে, অসাবধানতাবশত, অসতর্কতায়, অসাবধানতায়; বেখেয়ালে; অসাবধানভাবে।

### ৩৪৩ একাগ্রতা

**বি·** একাগ্রতা, একনিষ্ঠতা, একনিষ্ঠ, ঐকাগ্র্য, একাগ্রচিত্ততা, অনন্যচিত্ততা, ঐকার্থ্য, একার্থিতা, অনন্যচিন্তা, অনন্যবৃত্তি।

মনোযোগ(দে), মনোনিবেশ(ক), সমবধান, মনঃসংযোগ(ক), মন দেওয়া-, অভিনিবেশ, নিবিষ্টতা, অনন্যমনস্কতা, তন্ময়তা, তন্ময়ত্ব, তদ্গতচিত্ততা, প্রণিধান, নিবিষ্টচিত্ততা, মগ্নতা।

নিষ্ঠা [৩১৯], ঐকান্তিকতা, তন্নিষ্ঠতা।

আত্মনিয়োগ(ক), আত্মনিবেশ; আত্মমগ্নতা, আত্মনিষ্ঠা।

যত্ন(ক), প্রযত্ন; অধ্যবসায় [দ্র ৩৩৬]।

আগ্রহ [দ্র ৩৩৫]। চেষ্টা [দ্র ৩৩৫]। সতর্কতা [দ্র ৩৪১]।

ধৈর্য (ধরা-), স্থৈর্য; ধীরতা, দিধি, স্থিরতা, ধৈর্যধারণ(ক), ধৈর্যাবলম্বন(ক), অচলতা, অচঞ্চলতা, অচাপল্য, অচাঞ্চল্য, শান্তভাব, স্থিরচিত্ততা, অচঞ্চলচিত্ততা, দৃঢ়তা, অটলতা; মাথা ঠিক রাখা-, মাথা ঠাণ্ডা রাখা-, স্থিরমতিত্ব, মতিস্থৈর্য, সংযম [দ্র ২২২]।

সহিষ্ণুতা, তিতিক্ষা, সহনশীলতা [দ্র ২২১]।

**বিণ·** একাগ্র, একনিষ্ঠ, একাগ্রচিত্ত, অনন্যচিত্ত, একমনা, অনন্যমনা, একচিত্ত, অনন্যমন, অনন্যমনস্ক, একৎপর। স্থিরব্রত; মনোযোগী, নিবিষ্টচিত্ত, নিবিষ্টমনা, প্রণিহিত, অভিনিবিষ্ট, নিবিষ্ট, তন্ময়; তদ্গত, তন্মনা, তন্মন, তন্মনস্ক, তদাত্মক, তন্নিবিষ্ট, তদ্গতচিত্ত, প্রণিহিত, তন্নিষ্ঠ।

নিষ্ঠাবান, নিষ্ঠাযুক্ত, নিষ্ঠিত; ঐকান্তিক, সযত্ন।

যত্নবান, যত্নশীল, যত্নকারী; অধ্যবসায়ী [দ্র ৩৩৬]।

আগ্রহান্বিত [দ্র ৩৩৫]। চেষ্টিত [দ্র ৩৩৫], সচেষ্ট। সাভিনিবেশ।

ধৈর্যশীল, ধৈর্যশালী, ধৈর্যবান; ধীর, স্থির, ধীরস্থির;

সুস্থির, সুধীর [২২২], অচপল, অচঞ্চল, শান্ত, অচঞ্চলচিত্ত, ধৃতিমান।

আত্মগত, আত্মলীন, আত্মসমাহিত, আত্মনিমগ্ন, আত্মনিবিষ্ট, অবগাঢ়, অন্তঃপ্রবিষ্ট, নিমগ্ন, আত্মমগ্ন, আত্মস্থ, বিভোর, মগ্ন, প্রমগ্ন, সমাবিষ্ট, আবিষ্ট, সংবিষ্ট, সমাহিত।

আত্মনিষ্ঠ, সংযত; সংযতাত্মা, সংযতচিত্ত, সংযতেন্দ্রিয়।

সহিষ্ণু [দ্র ২২১]। দৃঢ়ব্রত; স্থিরপদ, দৃঢ়পদ।

স্থিরমতি, মতিস্থির, স্থিরচিত্ত; ঠাণ্ডা মাথা।

অবধেয়, প্রণিধানযোগ্য।

**বিণ·/বি·** মনোনিবেশকারী, মনোযোগী।

**ক্রি-বিণ·** একাগ্রচিত্তে, একমনে, নিবিষ্টমনে, অনন্যমনে, অভিনিবেশ সহকারে, মনোযোগ সহকারে, মন দিয়ে, নিবিষ্ট চিত্তে, তদ্গতচিত্তে; যত্নে, সযত্নে, যত্নপূর্বক; ধৈর্যে, ধৈর্যের সঙ্গে।

কায়মনোবাক্যে।

দৃঢ়পদে, স্থিরপায়ে।

প্রাণপণে [দ্র ৩৩৫]।

## ৩৪৪ অবহেলা

**বি·** অবহেলা(ক), হেলা(ক), অবজ্ঞা(ক), অগ্রাহ্য(ক), অনাদর(ক), উপেক্ষা(ক) [দ্র ৬১৫], উপেক্ষণ, অবহেলন, হেলন, অযত্ন।

অনতিযত্ন; অনিষ্ঠা; দায়িত্বহীন, দায়িত্বজ্ঞানহীন।

তাচ্ছিল্য, তুচ্ছতাচ্ছিল্য(ক), ঠাট্টা(ক) [দ্র ২২৫]।

অবমাননা, অশ্রদ্ধা [দ্র ৬১৪]। অননুরাগ, বিরূপতা [দ্র ২২০]। অপছন্দ [দ্র ২১৬]। ঘৃণা [দ্র ২২০]।

অগ্রাহ্য করা-, পাত্তা না দেওয়া-, আমল না দেওয়া-; মুখ বেঁকানো-।

অমনোযোগ [দ্র ৩৪৫], গা ছাড়া ভাব, যেমন তেমন করে কাজ করা-, ঠেলা গোঁজা(দে), কেয়ার না করা-, কেয়ার না নেওয়া-, গা না করা-, গা না লাগানো-; গায়ে ফুঁ দিয়ে বেড়ানো-; গায়ে হাওয়া লাগানো-; দায়সারাভাব, অমনোযোগিতা, কোনো রকমে করা-, হেলাফেলা(ক), গাফিলতি, গাফিলি, আলস্য [দ্র ৩৪৬]। জোড়াতালি(দে), গোঁজামিল(দে), জোড়াতাড়া(দে)।

অননুশীলন [৩৪৬], অচর্চা, অনভ্যাস, অপরিশীলন। ফাঁকি(দে)।

নিষ্ক্রিয়তা [দ্র ৩২৩]। অনুৎসাহ [দ্র ৩৪৬]। অপ্রয়োজন [দ্র ৭১৯]।

**বিণ·** অবহেলিত, অবজ্ঞাত, অবজ্ঞাপ্রসূত, উপেক্ষিত, অনাদৃত [দ্র ৬১৫]। অবজ্ঞেয়, অবহেলনীয়, উপেক্ষণীয় [৭১৯], অবগ্রাহ্য, অনাদরণীয় [দ্র ৬১৫]। অশ্রদ্ধেয় [দ্র ৩৪৯]। বিরূপ [দ্র ২২০]। ঘৃণ্য [দ্র ২২০]। অননুশীলনীয়, অচর্চ্য।

অননুশীলিত, অচর্চিত, অনভ্যস্ত [দ্র ৩৪৬]।

**বিণ·/বি·** অমনোযোগী [দ্র ৩৪৫]।

অবহেলাকারী, উপেক্ষাকারী, উপেক্ষক, উদাসীন [দ্র ৩৪৫]। ফাঁকিবাজ, গাফিল।

দায়িত্বহীন, দায়িত্বজ্ঞানহীন।

**ক্রি-বিণ·** হেলায়, অবহেলায়, অবলীলায়, অবলীলাক্রমে, অবহেলে, সহজে।

অবজ্ঞায়, অবজ্ঞাভরে; কোনোরকমে, জোড়াতালি দিয়ে।

## ৩৪৫ অমনোযোগ

**বি·** অমনোযোগ [৩৪৪], অন্যমনস্কতা, বিমনস্কতা, অপ্রণিধান, অনাবেশ, আনমনাভাব, মনোযোগহীনতা, মনোযোগশূন্যতা, অমনোযোগিতা, মন না দেওয়া-, মন না থাকা-।

উদাসীনতা [২১৪], উদাসিতা, ঔদাসীন্য, নির্লিপ্ততা, নির্লিপ্তি, অনুৎসাহ [দ্র ৩৪৬]। অবহেলা [দ্র ৩৪৪]।

অধীরতা, অস্থিরতা, ধৈর্যহীনতা, অস্থৈর্য, অধৃতি, ধৈর্যহানি, ধৈর্যচ্যুতি, ধৈর্যহারানো- অস্থিরচিত্ততা, চঞ্চলতা, অনবস্থা, চাঞ্চল্য, চিত্তচাঞ্চল্য [২৩৫], মনশ্চাঞ্চল্য।

ব্যাকুলতা, উৎকণ্ঠা, উদ্বেগ [দ্র ২৩৪]।

চুলবুলানি, চুলবুল(ক), উসখুস(ক), ছটফট(ক), ছটফটানি, উসখুসানি; তিড়বিড়(ক), হড়বড়(ক), নিশপিশ(ক)।

দুরন্তপনা।

**বিণ·/বি·** অমনোযোগী, অন্যমনস্ক, অন্যমনা, আনমনা, বিমনস্ক, বিমনা, অপ্রণিহিত, বিমনায়মান, অনবহিত।

উদাসীন [২৮০], উন্মনা, উন্মন, উদাস, নির্লিপ্ত, উদাসী, আপনভোলা, বেখেয়াল।

ধৈর্যহীন, অধীর, অধৈর্য(হ) [২২৩], ধৈর্যহারা, অকালসহ; অস্থির(হ), অনবস্থ, অনবস্থিত, চঞ্চল, চঞ্চলচিত্ত, দোলাচলচিত্ত, অনবস্থিতচিত্ত, অব্যবস্থিতচিত্ত, অনাবিষ্ট, অব্যবস্থিত।

দুরন্ত, অশান্ত, ছটফটে, তিড়বিড়ে।

অস্থিরচিত্ত, অস্থিরমতি, অস্থিরমনা, চঞ্চলমতি, অপ্রতিজ্ঞ, চলেন্দ্রিয়।

কাজভোলা।

## ৩৪৬ আলস্য

**বি·** আলস্য, অলসতা, অলসত্ব, আলসেমি(ক), কুঁড়েমি, ঢিলেমি, শৈথিল্য, স্তৈমিত্য, টালন, জড়তা, জাড্য, নিষ্ক্রিয়তা, অক্রিয়া [দ্র ৩২৩]।

অনুৎসাহ, উৎসাহহীনতা, উদ্যমহীনতা, অনুৎসাহিতা, অনধ্যবসায়, অননুশীলন [দ্র ৩৪৪], অপ্রযত্ন; অপ্রস্তুতি, অনভ্যাস; অনীহা, অনাগ্রহ, অনিচ্ছা [দ্র ২১৪], গাফিলতি(ক) [২৭৫], অচেষ্টা, অনুদ্যম, অনুদ্যোগ, অনাবৃত্তি, শ্রমবিমুখতা; ঔদাসীন্য [দ্র ২১৪, ৩৪৫]।

ঢিল(দে), ঢিমাতাল, দেরি করা- [দ্র ১৫০], বিলম্বন, বিলম্ব করা-, গড়িমসি(ক), চিরকারিতা, গয়ংগচ্ছভাব, হচ্ছে হবে ভাব, টাল বাহানা(ক), দীর্ঘসূত্রতা, গতিক্রিয়া, গা ছাড়া ভাব, গা ছেড়ে দেওয়া- , নিশ্চেষ্টতা, অচেষ্টপরতা।

শ্লথন, মন্থরতা, ধীরতা [দ্র ১৪১]; অজগরব্রত।

ফাইল বন্দী করা রাখা-; লালফিতের ফাঁস।

যে ব্যক্তি শুয়ে থাকে তার ভাগ্যও শুয়ে থাকে।

অক্রিয়া [দ্র ৩২৩]। অবহেলা [দ্র ৩৪৪]। অমনোযোগ [দ্র ৩৪৫]। অসতর্কতা [দ্র ৩৪২]।

**বিণ·/বি·** অলস, আলস্যপরায়ণ, আলসে, আলিসা, কুঁড়ে। চিরকর্মা, চিরক্রিয়, চিরকারী।

কুঁড়ের বাদশা, আলসের ডিম, পিপুফিশু, দীর্ঘসূত্রী, আঠারো মাসে বছর, গা-ছাড়া, ঢিলে, ঢিমে, শ্লথ, লেদাড়ু, লেদাড়ে, জড়প্রকৃতি, জড়ভরত। ম্যাজম্যাজে।

উদ্যমহীন, নিরুদ্যম, অনুৎসাহী, অচেষ্ট, নিশ্চেষ্ট, নিরুদ্যোগ, উৎসাহহীন, নিরুৎসুক, নিরুৎসাহ, অনুদ্যত, অনুদ্যোগী,অনুদ্যুক্ত, অব্যগ্র, উদ্যমহীন, উদ্যমশূন্য, অনাগ্রহী, অনিচ্ছুক, অনিচ্ছু [দ্র ২১৪], চেষ্টাহীন, বিচেষ্ট, বিচেষ্টিত, শ্রমবিমুখ; নিষ্ক্রিয় [দ্র ৩২৩]; গেঁতো, গড়ে, শোঁঠ, ঢিপেশোকা, গতরখেকো, গোঁফখেজুরে।

**ক্রি-বিণ·** আলস্যে, অচেষ্টায়, নিষ্ক্রিয়তায়।

## ৩৪৭ সাফল্য

**বি·** সাফল্য, সফলতা, কৃতকার্যতা, কৃতকর্মতা, সিদ্ধি, সুসিদ্ধি, সার্থকতা, চরিতার্থতা [২২৪], উত্তরণ, উতরে যাওয়া-, পাশ(ক), উতরানো-।

কামাল(ক), কেল্লাফতে(ক), কিস্তিমাত(ক), মাত(ক), মেরে দেওয়া-, জয়(ক), বিজয়(ক), দিগ্‌বিজয়(ক) [দ্র ৬৯৮]।

সুসমাপন [৩২২], সুসমাপ্তি, অচ্ছিদ্রাবধারণ।

পারা-, করতে পারা-, পারংগমতা [দ্র ৩৩৭]।

সিদ্ধি লাভ(ক), ফললাভ(ক), ফলপ্রাপ্তি, ফল পাওয়া-, অভীষ্টসিদ্ধি, ইষ্টসিদ্ধি, অভীষ্টলাভ; কার্যসিদ্ধি(ক), কার্যোদ্ধার(ক), অর্থসিদ্ধি, কর্মসিদ্ধি(ক), কাজ হাসিল(ক), হাসিল(ক)।

আলোড়ন সৃষ্টি(ক), হুলুস্থুলু(ফেলা-), শোরগোল তোলা-, কাণ্ড বাধানো-, তুমুল কাণ্ড, হৈচৈ ফেলা-।

ফল, সুফল, ফলাফল, ফলশ্রুতি, আখের, পরিণাম, পরিণতি; উপসংহার, পরিসমাপ্তি, ফলনিবৃত্তি।

নিশ্চিত সাফল্য; অমোঘতা; অবশ্যম্ভাবিতা; এক কাটে ধারে আর কাটে ভারে।

ফলাকাঙ্ক্ষা(ক), ফলান্বেষণ, প্রত্যাশা [দ্র ২১২]।

কুফল, খারাপ ফল।

পূর্ণতা, কৃতিত্ব, পারদর্শিতা [দ্র ৩৩৭]।

**বিণ·** সফল, সফলকাম, সার্থক, সফল মনোরথ, পূর্ণ মনোরথ, সিদ্ধকাম [২১২], আপ্তকাম, লব্ধকাম, সিদ্ধমনোরথ, সিদ্ধ, কৃতকার্য, কৃতকর্ম, কৃতকাম, কৃতী, কৃতকৃত্য, কৃতকর্মা, উত্তীর্ণ, বিতীর্ণ, কৃতার্থ, চরিতার্থ(ক), চরিতার্থিত [৭২৬, ২২৪], কৃতকীর্তি, কৃতক্রিয়, কৃতমুখ, অর্থসিদ্ধ, গতার্থ, সিদ্ধিযুক্ত, কৃতসিদ্ধ, লব্ধসিদ্ধি, সাফল্যমণ্ডিত(হ), সুসিদ্ধ, সফলীকৃত, পারগত।

কৃত [দ্র ৩২২]। পাশ।

ফলপ্রসূ, ফলদায়ক, সুফলদায়ক, ফলপ্রদ, ফলশালী, ফলদ, ফলদায়ী, সুফলা; কার্যকর [দ্র ৩২২]; উপকারী [দ্র ৬৮৩]।

সুসম্পন্ন(ক), সুসমাপ্ত।

নিশ্চিতফলদায়ক, নিশ্চিত, অমোঘ, অব্যর্থ, অবশ্যম্ভাবী। সিদ্ধিদায়ক, সিদ্ধিযুক্ত, পয়মন্ত।

**বিণ·/বি·** আলোড়ক, আলোড়নসৃষ্টিকারী।

সাফল্যদানকারী, সাফল্যদায়ী, সিদ্ধিদাতা। ফলান্বেষী। আফলোদয়কারী, আফলোদয়কর্মা।

**ক্রি-বিণ·** না হওয়া পর্যন্ত, আফলোদয়।

## ৩৪৮ খ্যাতি

**বি·** খ্যাতি, যশ, প্রসিদ্ধি, বিশ্রুতি, সুখ্যাতি, সুনাম, নাম, সুবাদ, প্রখ্যাতি, শ্লোক, সুযশ, সম্প্রতীতি, বিখ্যাতি, নিরূঢ়ি, খুশনাম, নামযশ, নামডাক, নিরুপাখ্য, অভিখ্যা, প্রখ্যা, সুপ্রসিদ্ধি, সুপ্রতিষ্ঠা, নাম হওয়া-; প্রচার, পসার, হাতযশ; প্রতিপত্তি, প্রতিষ্ঠা [দ্র ৭২২]।

মান, সম্মান(ক, দে), গৌরব, মর্যাদা, মানমর্যাদা, মানসম্ভ্রম, সম্ভ্রম (ক, দেখানো-), সাধ্বস; সমাদর(ক), খাতির(ক), কদর; পদমর্যাদা; ইজ্জত, আবরু; আভিজাত্য, বংশগৌরব, কুলগর্ব, বংশমর্যদা [দ্র ৬৪৬]। আত্মসম্মান [২৪৩], আত্মমান, আত্মমর্যাদা।

সম্মাননা, সম্মানন, সম্মান দেখানো-, মান্যমাননা(ক), মাননা(ক), সমীহ(ক), সংবর্ধন, সংবর্ধনা(দে), প্রবর্ধন, অভিনন্দন [দ্র ৬১০]; শ্রদ্ধা(ক), অর্হ, অর্হণ, ভক্তি(ক) [৫৮৪]; প্রণাম(ক) [দ্র ৫৮৪, ৬১০], সালাম(ক), কুরনিশ(ক) [৬১৩], স্যালুট(ক)। গার্ড অব অনার।

উপাধি(দে); শিরোপা(পা), আখ্যা, খিলাত, খেলাত, খেলোয়াত; রাজসম্মান, খেতাব।

প্রশংসা(ক), শংসা, শংসন, প্রশংসন, প্রশস্যতা, গুণকীর্তন, যশঃকীর্তন, কীর্তন, যশঃপ্রচার(ক), গুণবর্ণন, গুণকথন, কায়বার, অর্থবাদ, ঈড়া, যশঃখ্যাপন, স্তুতি(ক), স্তব, স্তবস্তুতি, বন্দনা [দ্র ৫৮৪], বন্দন; স্তুত্য, স্তুতিগান, পরিকীর্তন, সংকীর্তন, ককুহাস, শোহরত।

তারিফ(ক), বাহবা(দে), সাধুবাদ(দে), প্রশংসাবাদ, গুণানুবাদ, স্তুতিবাদ, প্রশস্তি; আকাশে তোলা-; গাছে চড়ানো-, গাছে তোলা-। গাথা, গৌরবগাথা, যশোগান, যশোগাথা, যশোগীতি; প্রশংসাবাক্য; হাততালি(দে), করতালি, করাঘাত, উভচোট, তালিক; সাধু সাধু, শাবাশ, কেয়াবাত, না জবাব, বলিহারি, আহামরি, আমরি, ধীশব্দ, এঙ্কোর; জিন্দাবাদ; থ্রি চিয়ারস; হিপ হিপ হুররে; মারহাবা।

অভিনন্দন বাণী [দ্র ৬১০]। প্রশংসাপত্র, শংসাপত্র, সার্টিফিকেট।

যশস্কামনা, যশাকাঙ্ক্ষা, যশোলিপ্সা। যশোভাগ্য।

মুখ উজ্জ্বল করা-; উন্নতমস্তক, উচ্চশির, মাথা উঁচু করে চলা-।

মুখরক্ষা(ক), মুখরাখা-, মান বাঁচানো-, মান রাখা-, সম্মান বাঁচানো-।

প্রশংসনীয়তা, প্রশস্যতা। স্বর্ণাক্ষর।

জনপ্রিয়তা, লোকপ্রিয়তা, জনসমাদর, সমাদর, আদর, কদর, লোকপ্রীতি, জনপ্রীতি, জনাদর, লোকযশ, লোকসমাদর, খাতির(ক)।

কীর্তি [৩২০], অবদান, কীর্তিকলাপ, প্রকীর্তি, কৃতিত্ব [দ্র ৩৪৭], সুকীর্তি; অক্ষয়কীর্তি, চিরকীর্তি; কীর্তিধ্বজা, কীর্তিমন্দির, কীর্তিমেখলা; কীর্তিস্তম্ভ, মনুমেন্ট।

**বিণ**· খ্যাতিজনক, প্রশংসনীয়, প্রশংস্য, প্রশস্য, শংস্য, প্রশংসার্হ, অনিন্দনীয়, অনিন্দ্য, প্রশংসিতব্য, খ্যাতিকর, যশস্কর, যশস্য, যশোদ, যশোদায়ী, অর্হণীয়, মর্যাদাপূর্ণ, গৌরবজনক, মর্যাদাকর; অবিগীত, অনবগীত, অজুগুপ্সিত, অবিগর্হিত, অনিন্দিত, অগর্হ, অগর্হিত। সাম্মানিক, স্তবনীয়, স্তাব্য, স্তব্য, খ্যাতব্য, সম্মানজনক, সম্মানপূর্ণ, সসম্ভ্রম, সসম্মান।

প্রশংসিত, শংসিত, শংসাপ্রাপ্ত; কীর্তিত, পরিকীর্তিত, সংস্তুত, সংকীর্তিত; ঈড়িত, প্রণুত, স্তুত, অভিষ্টুত [দ্র ৫৮৪]।

শ্রুতকীর্তি, লব্ধকীর্তি, দীপ্তকীর্তি; কীর্তিজনক, কীর্তিকর।

যশাকাঙ্ক্ষী, যশোলিপ্সু, যশস্কাম।

**বিণ·/বি**· খ্যাত, বিখ্যাত, প্রখ্যাত, সুবিখ্যাত, সুখ্যাত, বিশ্রুত, শ্রুত, অধৃষ্ট, খ্যাত্যাপন্ন, পরিখ্যাত, আখ্যাত, প্রসিদ্ধ, সুপ্রসিদ্ধ, প্রথিত, খ্যাতিমান; বরিষ্ঠ, চুঞ্চু; লোকবিশ্রুত, জগদ্বিখ্যাত, জগদ্বরেণ্য। বিশ্ববিখ্যাত, বিশ্ববিশ্রুত; নামী, নামকরা, খ্যাতনামা, নামজাদা, স্বনামধন্য, নামীদামি, বিদিত, সুবিদিত, প্রথিতনামা, মশহুর; যশস্বী, প্রথিতযশা, যশোমণ্ডিত, যশোবন্ত, যশোবান, যশস্বান, যশোধন।

স্বনামখ্যাত, স্বনামপ্রসিদ্ধ।

মানী, মান্য, মাননীয়, মান্যগণ্য, গণ্যমান্য, মহামান্য, মানিত, মহামানী, লোকমান্য, সম্মানিত, মর্যাদাশালী, সম্মানী, সম্মানার্হ, সম্মাননীয়, ভদন্ত, বরণীয়, গণ্য, গণীভূত, বরেণ্য, বরীয়ান; মহনীয়; শ্রদ্ধেয়, পরমশ্রদ্ধেয়, শ্রদ্ধাভাজন, শ্রদ্ধাস্পদ, শ্রদ্ধার্হ; প্রণম্য [দ্র ৫৮৪], ভট্টার, যশোভাজন, পূজ্য, নমস্য, পূজনীয়, বন্দ্য, বন্দনীয়, বন্দিত, পূজিত [দ্র ৫৮৪]।

কীর্তিমান।

অভিনন্দিত [দ্র ৬১০], সংবর্ধিত।

সম্ভ্রান্ত [দ্র ৬৪৬], অভিজাত, কুলীন।

সুপ্রতিষ্ঠিত, প্রতিষ্ঠ, সুপ্রতিষ্ঠ, প্রতিষ্ঠিত, লব্ধপ্রতিষ্ঠ।

জনপ্রিয়, জনসমাদৃত, লোকপ্রিয়, লোকসমাদৃত, অখিলপ্রিয়, দেশপ্রিয়, দেশবরেণ্য, বিশ্ববন্দিত, সর্বজনপ্রিয়, জগন্মান্য, সর্বজনশ্রদ্ধেয়, সর্বজনপূজিত, লোককান্ত, লোকপ্রসিদ্ধ, দেশবিখ্যাত; সমাদৃত, আদৃত। অজাতশত্রু, শত্রুহীন; অসপত্ন।

গৌরবশালী, গৌরবান্বিত, গৌরবদীপ্ত, গৌরবোজ্জ্বল, গরিমান্বিত, গরিমাদীপ্ত।

চিরপ্রসিদ্ধ, বহুপ্রসিদ্ধ।

অবিস্মরণীয়, স্মরণীয়, চিরস্মরণীয়, প্রাতঃস্মরণীয়।

প্রশংসক, প্রশংসাকারী, বন্দী, বন্দারু, বন্দক, চারণ।

সংবর্ধক, প্রবর্ধক; স্তুতিকারী, স্তাবক; ভক্ত [দ্র ৫৮৪]। সম্মানদাতা, মানদ, মানরক্ষক।

আত্মমর্যাদাসম্পন্ন, আত্মসম্মানযুক্ত।

**ক্রি-বিণ**· সসম্মানে, সসম্ভ্রমে, মানে মানে।

ভক্তিভরে।

## ৩৪৯ অখ্যাতি

**বি**· অখ্যাতি(ক), অপযশ, অযশ, অপ্রসিদ্ধি, অপ্রতিষ্ঠা, অমর্যাদা(ক), অপ্রশংসা, অগৌরব, অপ্রতিপত্তি।

দুর্নাম(ক, দে), বদনাম(ক, দে), অপবাদ(দে), উপবাদ, কুনাম, অববাদ, নির্বাদ, অভিবাদ, অপ্রিয়বাদ, জনাপবাদ, অধিক্ষেপ, অস্তুতি; নিন্দা(ক) [১১২], নিন্দে(ক, হ), নিন্দাবাদ, নিন্দন, নিন্দামন্দ(ক), পরিবাদ, পরবাদ, কুৎসা(ক), কেচ্ছা, অস্ত্যান, জুগুপ্সা, অপক্রোশ; বিগর্হণ, বিগর্হণা, ধিক্কার(দে), ধিক্‌ক্রিয়া, গঞ্জনা(দে), অভিশংসন, অভিশংসা; লোকাপবাদ, লোকনিন্দা; ঢি ঢি (পড়া-), ঢিটিক্কার, ছি ছি(পড়া-), ছিছিক্কার, খড়িকার, খাকার, খোয়ার; দুর্বাচ্য।

কুখ্যাতি, অধন্যতা।

কথা হওয়া-, কথা ওঠা-; কাদা ছোঁড়া-; কলঙ্ক(হ), গ্লানি, অপকলঙ্ক, কালিমা।

অসম্মান(ক), অপমান(ক) [৬০৮], অবমাননা(ক), অসম্মাননা [২৭৫], অসম্ভ্রম, অবধীরণ, অশ্লাঘা, বেইজ্জত(ক), বেইজ্জতি, অবমতি, অবমান, বিমাননা; ছোট করা-, হেয় করা-, হেলা করা-, হেয়জ্ঞান(ক), অবজ্ঞা(ক), অশ্রদ্ধা(ক) [৩৪৪], অভক্তি(ক); অবহেলা(ক), অবহেলন; লঘুজ্ঞান(ক), তুচ্ছতাচ্ছল্য(ক), তাচ্ছিল্য(ক) [৬১৪], অপজ্ঞান(ক), তৃণজ্ঞান(ক); নকড়া-ছকড়া(ক), নিকার; দূর ছাই(ক)। নাজেহাল(ক); হতাদর, হতশ্রদ্ধা, পরাকরণ।

আত্মাবমাননা, স্বাবমাননা, আত্মসম্মান হারানো-।

মর্যাদাহানি(ক), মানহানি(ক), গৌরবহানি(ক), যশোহানি(হ), খ্যাতিনাশ(হ), মান যাওয়া-; নাম ডোবানো-; মাথা হেঁট(হ), মুখ ছোট (হ); চুনকালি পড়া-; লজ্জায় পড়া-; নাক কান কাটা যাওয়া-; লজ্জার একশেষ; অপমানের একশেষ; প্রেস্টিজ পাংচার; কান পাতা দায়; মুখ হাসানো-।

সমালোচনা(ক), সমালোচন; খুঁত ধরা-, খুঁত কাটা-, খুঁত কাড়া-, ছিদ্রান্বেষণ(ক), ছিদ্রানুসন্ধান(ক), ছিদ্রানুসরণ(ক), ছিদ্রান্বেষিতা, দোষবার করা-, দোষদর্শিতা, দোষৈকদর্শন, অনুপাসনা, পৌরোভাগ্য, দোষদর্শন, সবেতেই ভুল ধরা-, চুকলি কাটা।

পরচর্চা(ক), পরনিন্দা(ক); পরগ্লানি, পরদোষ, পরচ্ছিদ্র; কানভাঙানি। কালিমা লেপন(ক), চরিত্রহনন(ক)।

দোষারোপ(ক), গর্হণ, গর্হণা, গর্হা, শিকায়ত।

তিরস্কার, ভর্ৎসনা [দ্র ১১২]। গালিগালাজ [দ্র ১১২], বাগদণ্ড।

দর্পহরণ(ক), দর্পচূর্ণ(ক), গুমর ভাঙা-, থোতামুখ ভোঁতা করা-।

ব্যঙ্গ(ক), বিদ্রুপ(ক), শ্লেষ, উপহাস(ক) [১১২, ৬১৪], অপহাস, ঠাট্টা(ক)।

অপকীর্তি, কুকীর্তি, অকীর্তি, কেলেঙ্কারি।

ঘৃণা(ক) [দ্র ২২০], বিতৃষ্ণা, অসূয়া। লজ্জা [দ্র ২৪৫]।

**বিণ**· অখ্যাতিকর, অখ্যাতিজনক, অখ্যাতিকারক, অপমানজনক, অপমানাত্মক, অযশস্কর, অযশস্য,

অপ্রসিদ্ধিমূলক, অমর্যাদাকর, অমর্যাদাসূচক, অপমানসূচক, অসম্মানজনক, অবমাননাকর, অগৌরবজনক, মানহানিকর, অকীর্তিকর, অকীর্তিজনক, মর্যাদাহীন, অমর্যাদ, গ্লানিকর, গ্লানিজনক; লজ্জাকর [দ্র ২৪৫]; অশ্রদ্ধেয়। ঘৃণ্য [দ্র ২২০]।

অপবাদমূলক, নিন্দনীয়, নিন্দার্হ, নিন্দাজনক, নিন্দাকর, গর্হিত, বিগর্হিত, গর্হ্য, ন্যক্কারজনক; কলঙ্ককর, কলঙ্কজনক, গ্লানিকর, দুঃসম।

অপ্রশংসনীয়; অশ্লাঘনীয়, অশ্লাঘ্য।

অসম্মান্য; অস্তবনীয়, অবরেণ্য, অপূজ্য।

প্রদূষ্য, দূষ্য; শ্লেয়।

উপহাস্য; বিদ্রূপাত্মক; ধিকৃত, ধিক্কৃত, উপহসিত। তিরস্কৃত [দ্র ১১২]।

সমালোচ্য, সমালোচনীয়; সমালোচিত।

**বিণ./বি.** অখ্যাত, অপ্রসিদ্ধ, অবিশ্রুত, অপ্রথিত, অগৌরবান্বিত।

অপ্রশংসিত, দুর্নামগ্রস্ত, বদনামের ভাগী, কুপ্রসিদ্ধ, কুখ্যাত, কুনামা; নিন্দিত, বিনিন্দিত, অবগীত, অবগদিত, অপবাদগ্রস্ত, অধিক্ষিপ্ত, বিগীত, জুগুপ্সিত, অভিশংসিত; কলঙ্কিত, কলঙ্কী, কলঙ্কভাগী; ঘৃণিত [দ্র ২২০]।

অপমানিত, অবমানিত, অসম্মানিত, অপবাদিত, অপমানগ্রস্ত; হৃতমান, হতমান, হতগৌরব, হৃতসম্ভ্রম, হৃতগৌরব, গৌরবচ্যুত; যশোহীন, অযশস্বী, গৌরবহীন; লাঞ্ছিত, অপদস্থ(ক), হেয়(ক), নাকাল(ক, হ) [৫৬৬], নিকৃত।

অনুপাসিত, অস্তুত, অপূজিত; উপহাসাস্পদ।

অনাদৃত, অবজ্ঞাত, অবহেলিত, পরাকৃত; অজানা, অজানা অচেনা, অখ্যাতনামা, অজ্ঞাতপরিচয়, অবিদিত, অনামা; অপ্রতিষ্ঠ, অপ্রতিষ্ঠিত; নগণ্য, তুচ্ছ; অধন্য।

অকীর্তিমান, কীর্তিহীন।

হতগর্ব, হতদর্প, আত্তগর্ব।

নিন্দক, নিন্দুক, নিন্দাকারী, বিশ্বনিন্দুক, কূটনা, অপবাদক, পরিবাদী, অপবাদকারী, দূষক [২৭৭, ৫৫৫], পরিবাদক, জুগুপ্সক; অসূয়ক, বিদ্বেষী।

ছিদ্রান্বেষী, দোষগ্রাহী, দোষদর্শী, ছিদ্রদর্শী, ছলগ্রাহী, দোষৈকদর্শী, দোষৈকদৃক, পুরোভাগী, পৌরোভাগী, দোষারোপকারী; বিদূষক।

কুৎসারটনাকারী, খটেল; পিশুন।

দর্পহারী, দর্পহা, দর্পহরণকারী।

উপহাসকারী, বিদ্রূপকারী।

অপমানকারী, অবমাননাকারী, অবমন্তা, অমর্যাদক, অমর্যাদাকারী, অবজ্ঞাকারী।

সমালোচক।

**অব্য.** ছি ছি(ক), ছি, ছ্যা ছ্যা, দুয়োদুয়ো; ধেৎ; ধুৎ।

## ৩৫০ ব্যর্থতা

**বি.** ব্যর্থতা, অসাফল্য, অসফলতা, নিষ্ফলতা, অকৃতার্থতা, বিফলতা, বৈয়র্থ্য, অকৃতিত্ব, অচরিতার্থতা, ফেল(ক), অকৃতকার্যতা, অসিদ্ধি, অকৃতকর্মতা; পরাজয়, পরাভব, হার [দ্র ৬৯৯]।

অক্ষমতা [দ্র ৩৩৯], অপারগতা, অসামর্থ্য।

অক্রিয়া, অসম্পাদন [দ্র ৩২৩]।

নিরর্থকতা, অনর্থকতা, আনর্থ, আনর্থ্য, আনর্থক্য, অসার্থকতা।

ভেস্তানো-, ভেস্তে যাওয়া-, ভেস্তে দেওয়া-, বানচাল(ক), পণ্ড(ক) [১৩০], নষ্টকরা-, ভণ্ডুল করা-, কাঁচানো-, ডোবানো-, জজানো-, মাটি করা-, কাজ বাড়ানো-, কাজ নষ্ট করা-; তাসানো-, ধেড়ানো-; মাটি হওয়া-।

পণ্ডশ্রম(ক) [৩২৩], বৃথাচেষ্টা, ব্যর্থচেষ্টা(ক)।

কুফল [দ্র ৬৭৫], কুপরিণাম।

তর্জনগর্জন সার; বহ্বারম্ভে লঘুক্রিয়া; ফাঁকা আওয়াজ(ক); কাজের বেলায় অষ্টরম্ভা।

**বিণ.** ব্যর্থ, অসফল, অকৃতকার্য, অকৃতার্থ, নিষ্ফল, বিফল, অনুত্তীর্ণ, অকৃতী, অকৃতকর্ম, অসার্থক, অচরিতার্থ, অকৃতকৃত্য, অকৃতকীর্তি, অসিদ্ধ।

অক্ষম, অপারক, অপারগ [দ্র ৩৩৯], অসমর্থ।

অনর্থক, নিরর্থক, অর্থহীন, বৃথা [৩২১], নিষ্প্রয়োজন; অফলদায়ী, অফলদায়ক।

আশাভঙ্গ, ব্যর্থমনোরথ, বিফল মনোরথ, অসিদ্ধকাম, ব্যর্থমনস্কাম, নিরাশ, হতাশ [দ্র ২১৩]। বিফলজীবন, ব্যর্থজীবন, বিফলাত্মা, অকৃতাত্মা, জীবনই বৃথা।

কর্মনাশা, পণ্ডকারী, কর্মপণ্ডকারী।

লণ্ডভণ্ড(ক), পণ্ড, নষ্ট, ভণ্ডুল।

**ক্রি-বিণ.** শুধুশুধু, মিছিমিছি।

## ৩৫১ সহজসাধ্যতা

**বি.** সহজসাধ্যতা, অনায়াসলভ্যতা, অনায়াসাধ্যতা, সরলতা, সুকরতা, অকঠিনতা, অকঠিনত্ব, সৌকর্য, সুসাধ্যতা। মসৃণতা।

অক্লেশ, অবলীলা, সাবলীলতা, অনায়াস, সহজতা, স্বচ্ছন্দতা, সুসার, সুগমতা; সুযোগ [দ্র ৬৮১], সুবিধা।

সহজবোধ্যতা, প্রাঞ্জলতা [দ্র ৩৯৬]।

ছেলের হাতের মোয়া, জলভাত হওয়া-; ছেলেখেলা; নস্যি।

**বিণ.** সহজ, অনায়াস, সোজা, সরল, অকঠিন, অজটিল, সিধা, প্রাঞ্জল [দ্র ৩৯৬], হালকা, স্বচ্ছন্দ; সহজসাধ্য, অনায়াসসাধ্য, অনায়াসসিদ্ধ, অনায়াসলভ্য, সহজলভ্য, সুলভ, সুসাধ্য, সুখসাধ্য, সুবহ, সুসহ, সুকর; সুবিধাজনক, জুতসই [২৫৮, ৬৮১]।

অবাধ [দ্র ৫১২], নির্বিঘ্ন, সুগম, অবারিত, বাধাহীন, মসৃণ [দ্র ৪৭৪]।

সাবলীল; লীলায়িত।

অবলীলাকৃত, অনায়াসকৃত, অক্লেশলব্ধ, সহজসাধিত, অক্লেশপ্রাপ্ত, অযত্নসম্পন্ন; অযত্নসিদ্ধ, অযত্নসাধিত, অযত্নসম্ভূত, অযত্নপ্রাপ্ত, অযত্নলব্ধ।

**ক্রি-বিণ.** সহজে, অনায়াসে [৩৩৭], অক্লেশে [৩১৫], অকাতরে, অবলীলায়, অবলীলাক্রমে, হেলায়। অবাধে, অবহেলে, বিনাচেষ্টায়, বিনা আয়াসে, স্বচ্ছন্দে, সরলভাবে। ফুঁয়ে। তুড়িতে। চোখ বন্ধ করে, হাসতে হাসতে।

**৩৫২ দুরূহতা**

দুরূহতা, কাঠিন্য, কঠিনতা, কঠিনত্ব, অসহজতা, অসাধ্যতা, দুঃসাধ্যতা, কঠোরতা।

দুর্বোধ্যতা, দুর্জ্ঞেয়তা [দ্র ৩৯৮]।

সমস্যা, সংকট ; জটিলতা, গূঢ়ৈষণা, জট, জট পাকানো-, তালগোল পাকানো- ; পাকচক্র ; নটখটি, হ্যাপা।

দুর্ভোগ, দুর্গতি, বিপাক, বিপত্তি, বাধা, বিঘ্ন, ব্যাঘাত, প্রতিবন্ধকতা [দ্র ৬৮২]।

ফ্যাসাদ [দ্র ৬৮২], ফ্যাসাদে পড়া-, ফ্যাঁকড়া(বার করা-), ঝঞ্ঝাট, ঝামেলা, ঝকমারি, বিভ্রাট, ভজকট, মুশকিল, অসুবিধা, ফাঁপড়, কার, বেকায়দা, বেজুত, বেগোছ, কুবিধা, অবিধা, অসুসার।

ধাঁধা [৩৭৯], ধন্ধ, প্রবহ্লিকা, বিপাদিকা, বাচনক, ধন্দ, ধোঁকা(দে), হেঁয়ালি, রহস্য, প্রহেলিকা ; গোলকধাঁধা।

উভয় সংকট ; বিপদ [দ্র ৬৭৯]।

অস্বাচ্ছন্দ্য, আড়ষ্টতা।

বিভ্রান্তি, ভ্রান্তি [দ্র ৫৬২]।

**বিণ·** দুরূহ [৩২৫], দুষ্কর, সুদুষ্কর, অসুকর, দুরাচর, দুরাচরণীয়, কঠিন, অসহজ, কঠোর, সুকঠিন, শক্ত ; অসাধ্য, দুঃসাধ্য, সাধ্যাতীত, কষ্টকর, কষ্টসাধ্য, শ্রমসাধ্য [দ্র ৩২৫], কৃচ্ছ্রসাধ্য।

দুর্জ্ঞেয়, দুর্বোধ, দুর্বোধ্য [৪০০, দ্র ৩৯৮], দুর্বেদ, দুর্বিগাহ, বোধাতীত, দাঁতভাঙা-, দুরভিগ্রহ, কূট, দুর্ভেদ্য, দুষ্প্রবেশ্য। ব্যাসকূট।

সমস্যাসংকুল, সমস্যাকণ্টকিত, সমস্যাজর্জরিত ; সমস্যাজর্জর, সংকটময়, সংকটজনক, সংকটপূর্ণ ; জটিল, গোলমেলে।

দুর্ভোগময়, দুর্গতিপূর্ণ ; ব্যাঘাতময়, বিঘ্নময় [দ্র ৬৮২]।

অসুবিধাজনক, মুশকিল।

রহস্যময় ; প্রহেলিকাময়।

সংকটময়, বিপদজনক [দ্র ৬৭৯]।

অস্বচ্ছন্দ, আড়ষ্ট।

বিভ্রান্তিকর, ভ্রান্ত [দ্র ৫৬২]।

**ক্রি-বিণ·** কষ্টে, কষ্টেসৃষ্টে ; কোনোক্রমে, কোনোরকমে, কোনোমতে ; অনেক চেষ্টায় ; অনেক কাঠখড় পুড়িয়ে ; নাকানি চোবানি খেয়ে।

কিছুতে, কোনোভাবেই।

পাকেচক্রে।

# ১২ নির্মাণ-বন্ধন-প্রতিকার

**৩৫৩ নির্মাণ**

**বি·** নির্মাণ(ক), গড়া-, গড়ন, বানানো-, তৈয়ার(ক), তৈরি(ক), গড়ে তোলা-, প্রস্তুত করা-, রচনা(ক), প্রণয়ন(ক), প্রস্তুতকরণ, গঠন(ক) ; নির্মিতি, নির্মাণকার্য, গঠনক্রিয়া, প্রস্তুতি। গঠনপ্রণালী, নির্মাণশৈলী, নির্মাণপদ্ধতি।

সৃষ্টি(ক), সৃজন(ক), সর্জন ; সৃষ্টিকর্ম, সৃষ্টিকার্য, সৃষ্টিক্রিয়া, সৃজনকর্ম ; সৃজনশীলতা [দ্র ৪০৭]।

ভিত্তি(ক), ভিত্তিস্থাপন(ক), প্রতিষ্ঠা(ক), প্রতিষ্ঠান, স্থাপন(ক), স্থাপনা(ক), ভিত গড়া-, বনিয়াদ প্রতিষ্ঠা, বনেদ, কায়েম(ক) ; শুরু, আরম্ভ [দ্র ১৪২]।

উৎপাদন(ক), অধিজনন, সঞ্জনন, সঞ্জননা, সম্ভূতি ; চাষ [দ্র ৪৭]।

শিল্প, শিল্পসংস্থা, ইন্ডাস্ট্রি ; কারখানা, কলকারখানা, ফ্যাক্টরি, মিল, ওয়ার্কস, ওয়ার্কশপ, কর্মশালা ; শিল্পশালা, শিল্পাগার, কারুভবন, প্রাবেশন ; ভারিশিল্প, হেভিইন্ডাস্ট্রি ; বৃহৎ শিল্প ; ক্ষুদ্রশিল্প, স্মলস্কেল ইন্ডাস্ট্রি ; কুটিরশিল্প, কটেজ ইন্ডাস্ট্রি ; হস্তশিল্প, হ্যান্ডিক্রাফ্‌ট ; গৃহশিল্প।

উৎপন্নদ্রব্য, উৎপাদন, উৎপাদ, প্রোডাক্ট, আউটপুট ; বাইপ্রোডাক্ট।

নির্মাণেচ্ছা, নির্মিৎসা, সিসৃক্ষা।

উৎপাদনশীলতা, উৎপাদনক্ষমতা, উৎপাদিকাশক্তি। শিল্পোৎপাদন।

কৃত্রিমতা।

**বিণ·** নির্মিত, গঠিত, রচিত, প্রস্তুত(ক) ; সৃষ্ট, সৃজিত।

সুনির্মিত, সুপ্রতীক।

প্রতিষ্ঠিত, স্থাপিত।

উৎপন্ন, জাত, উৎপাদিত, উপপন্ন, অবজনিত, উদ্ভূত, সঞ্জাত, সম্ভূত।

শিল্পজাত, কারখানাজাত ; গৃহজ, গৃহজাত। মনুষ্যনির্মিত, মানুষের তৈরি ; কৃত্রিম, কৃতক। যন্ত্রনির্মিত, কলেপ্রস্তুত, যন্ত্রে বানানো-। হাতে গড়া-, হাতে বানানো-, হস্তনির্মিত।

উৎপাদনক্ষম ; সৃষ্টিসম্ভব।

নির্মীয়মাণ, সৃজ্যমান, জায়মান [৫৫], উৎপাদ্যমান।

উৎপাদনীয়, উৎপাদ্য।

অর্ধনির্মিত, আধগড়া।

**বিণ·/বি·** নির্মাতা, নির্মাণকারী, নির্মাণকারক, গঠনকারী, সৃজক, সৃষ্টিকর্তা, স্রষ্টা, সৃষ্টিকারী, প্রস্তুতকারী।

স্থপতি, স্থাপয়িতা, প্রতিষ্ঠাতা, স্থাপক।

নির্মাণেচ্ছু, সিসৃক্ষু, নির্মিৎসু, সৃষ্টিকামী।

উৎপাদনকারী, উৎপাদক, উৎপাদয়িতা, উৎপাদী ; শ্রমিক [দ্র ৩২৫]।

**বিণ·** [বিপ·] অকৃত্রিম, স্বাভাবিক [দ্র ১০]।

**৩৫৪ উপাদান**

**বি·** উপাদান, উপকরণ, উপচার, নির্মাণসামগ্রী, জিনিসপত্র।

মালমশলা, সম্ভার ; আয়োজন ; সরঞ্জাম ; যোগাড়যন্ত্র, সাজসরঞ্জাম, সাজসজ্জা।

কাঁচামাল, র-মেটেরিয়াল।

সামগ্রী, বস্তু, দ্রব্য, দ্রব্যসামগ্রী।

**বিণ·** ঔপচারিক, উপাদান সম্বন্ধীয়।

**৩৫৫ ভাঙা**

**বি·** ভাঙা- [১৩০], ভেঙে ফেলা-, ভঙ্গ(ক), ভাঙন, বিদারণ(ক), বিদার, ভেদ, ভেদন(ক), ভঞ্জন(ক), ভাঙাচোরা(ক), ভাঙচুর(ক), ভেদা-, দারণ, বিপাটন, অবদারণ, তোড়া-, ধসানো-, উফড়নো-, নির্ভেদ।

ফাটা-; ফাটানো-, ফেটে যাওয়া-, ফাটিয়ে দেওয়া-; ফাটল (ধরানো-), চিড়(খা), চটা-, চটানো-; ধসা-, ধসে পড়া-।

চূর্ণ(ক), চূর্ণন, বিচূর্ণ(ক), বিচূরণ, চুর, অবচূর্ণন, চূর্ণবিচূর্ণ(ক), বিচূর্ণন, চুরমার(ক), গুঁড়ানো-, গুঁড়নো-, গুঁড়িয়ে ফেলা-; পেষা-, পেষণ [৩৫৭], পেষাই(ক), নিষ্পেষণ, পিষ্টকরণ, বিনিষ্পেষ, পিষণ, নিষ্পেশ; জীর্ণন, অবঘর্ষণ; ছাতু করা-, পাউডার করা-, ভাঙানো-। পেষণযন্ত্র [দ্র ৫৩৬·৯]।

ছ্যাচা-, ছেঁচা-, থ্যাতলানো-, থেঁতলানো-, থেঁতা-, থেঁতানো-, থেঁতো করা-, বাটা-; অবহনন, অবহত।

মর্দন(ক), বিমর্দন, বিমর্দ।

টুটন, টুটা-, চুটে যাওয়া-।

বিস্ফোরণ, প্রস্ফোটন।

ছেদন(ক), কাটা- [দ্র ৩৫৬], ভিদা; মটকানো-, মটকে ভাঙা-।

ধ্বংস, বিনাশ [দ্র ১৩০]। ভণ্ডুল, ভেস্তানো- [দ্র ৩৫০]। ভঙ্গুরতা [দ্র ৩৬০]।

গুঁড়ো(ক), গুঁড়া, চুর, চূর্ণ, রেণু, কণা, কণ, কুচি, কুচো, কুটি, গুঁড়ি, পাউডার; খুদ।

ভগ্নদশা, জীর্ণদশা, ভাঙাচোরা অবস্থা, জীর্ণতা, জীর্ণত্ব। ভগ্নস্তূপ, ভগ্নাবশেষ।

**বিণ·** ভগ্ন, ভগ্নিত, ভেদিত, বিদীর্ণ, দীর্ণ, বিদারিত, দারিত, অবদীর্ণ, দরিত, ত্রুটিক, ত্রুটিত, শিকস্তি।

জীর্ণ, চীর্ণ। খণ্ডিত [দ্র ৩৫৬]।

চৌচির; ফুটিফাটা।

চূর্ণিত, গুণ্ডিত, চূর্ণীকৃত, চূর্ণীভূত, বিচূর্ণ, বিচূর্ণিত, অবচূর্ণিত, সংচূর্ণিত; পাটিত; ক্ষয়িত।

নিষ্পেষিত, পেষিত, নিপিষ্ট, কুট্টিত, পিষ্ট, অবঘৃষ্ট, অবঘর্ষিত।

বিস্ফোরিত; বিমর্দিত, মর্দিত।

ভঙ্গুর [দ্র ৩৬০]; ঠুনকো, পলকা, অপলকা; ক্ষয়শীল, ক্ষয়িষ্ণু। ভেদনীয়, ভেদ্য, ভঙ্গ্য। ভিদ্য, ভঙ্গিল।

চূর্ণ্য, চূর্ণিতব্য। বিভজনীয়।

ভিদ্যমান, বিভজ্যমান।

**বিণ·/বি·** ভেদক, ভেদী, ভেত্তা; বিদারী, বিদারক, বিদারণকারী, অবদারক।

পেষক, পেষাইকারী, চূর্ণক; নিষ্পেষক, নিষ্পেষণকারী।

বিস্ফোরক।

**৩৫৬ কাটা**

**বি·** কাটা- [৩৬৮], কর্তন(ক), কেটে ফেলা-, কাটন, কাটানো-; ছাটা-, ছেঁটে ফেলা-, ছাঁটন, খণ্ডন(ক), ছেদন(ক) [৩৫৫], উৎকর্তন(ক), শাতন, নিকৃন্তন, ছিত্তি, কুট্টন, ছেদ করা-, ছেঁড়া, ফাড়া-, ছিঁড়ে ফেলা-; ফাঁসানো-, হাঁসানো-; চেরা-, চিরে ফেলা-, চেরাই(ক); চেরানো, চিরানো-; বিভাজন(ক), ভাগ করা-, অংশ করা-, অবচ্ছেদ(ক), অবচ্ছেদন(ক), ব্যবচ্ছেদ(ক)।

চাঁছা-, ছোলা-, চাঁছাছোলা(ক), নির্লেখন, চাঁচানো-, ছোলানো-, ছাড়ানো-; তক্ষণ; কামানো-। পারান(ক)।

কোপ(দে), কোপানো-; চোপ।

কুরানো-, কোরানো-, কোরা-, কুরা-; কোটা-, কুটানো-; কুচানো-; কুটনো কাটা- কোঁদা-, কুঁদন।

আঁচড়(দে, কাটা-), আঁচড়ানো-, আঁচড়ে দেওয়া।

আচ্ছেদ, টেনে ছেঁড়া-।

লম্বচ্ছেদ; প্রস্থচ্ছেদ।

খনন [দ্র ৩৬৮]।

অঙ্গচ্ছেদ(ক), অঙ্গচ্ছেদন(ক)।

কাটাই, কাটানি, কাটানোর খরচ।

কর্তনী, ছেদনী, কাটার যন্ত্র [দ্র ৫৩৬·৫]।

টুকরো(ক) [৪৫৩], অংশ(ক), কর্তিত অংশ, ছাঁট, খণ্ড, ফালি(ক), ফালা, চিলতে(ক); খণ্ড খণ্ড করা-, খণ্ড করা-, খণ্ডীকরণ, কুচি করা-, কুচি কুচি করা-, কাটাকুটা, কাটাকুটো, কুটি কুটি করা-; কচুকাটা(ক); ফালাফালা করা-; চাকা চাকা করা-; ডুমো ডুমো করা-; টুকরো টুকরো করা-।

দুটুকরো(ক), দুফালা(ক), দোফালা(ক), দোফাঁকড়া(ক), দু আধখান(ক), দ্বিধাকরণ, দ্বিধীকরণ।

**বিণ·** কর্তিত, কাটিত, ছিন্ন(ক), অংশিত, বিচ্ছিন্ন(ক), ছিত, পরিচ্ছিন্ন, ছেদিত, অবচ্ছিন্ন, খণ্ডিত, বিভক্ত, খণ্ডীকৃত, খণ্ডীভূত, কুট্টিত; পৃথক্কৃত; সংবিভক্ত, নিকৃত্ত, দ্বিখণ্ডিত, দ্বিধাবিভক্ত, দ্বিধাকৃত।

ছিন্নভিন্ন(ক), ছিন্নবিচ্ছিন্ন, খণ্ডবিখণ্ড(ক)। ছিদ্রিত। জীর্ণ, ছেঁড়া-, শতচ্ছিন্ন।

ফর্দাফাঁই(ক); ছেঁড়াখোঁড়া(ক), কাটাছেঁড়া(ক)।

কর্তনীয়, বিভাজ্য, খণ্ডিতব্য, খণ্ডনীয়, কাটব্য, কাট্য, ছেদ্য, ছেদনীয়, বিভাজনীয়, অংশনীয়, খণ্ড্য, ছেত্তব্য।

অংশ্যমান; ছিদ্যমান।

**বিণ·/বি·** কর্তনকারী, খণ্ডক, বিভাজক, অবচ্ছেদক, বিভাজনকারী, কৃন্তক, ছেদক, কর্তক, ছেত্তা, কুট্টক, নিকৃন্তী, ছিত্বর, ত্রোটক।

**ক্রি-বিণ·** ঘ্যাচ করে, খ্যাঁচ করে; কুচুৎ করে; ক্যাঁচ করে, কচাৎ করে; কচ করে; কটাৎ করে, কটাস করে। খচাখচ, খচ করে।

**৩৫৭ আঘাত**

**বি·** আঘাত(লাগা-, ক), সংঘাত, ঘা(মা, দে), সংঘর্ষ, সংঘট্ট, পরিঘাতন, পরিঘাত, ধাক্কা(লাগা-), কলিশন; লেগে যাওয়া-, লাগা-, ঠেকা-, ঠেকে যাওয়া-, ঠোকাঠুকি(হ), ঠেকাঠেকি, ঠেসা-; লাগানো-, ঠেকানো-, ঠেসানো-; ছোঁয়া-, স্পর্শ [দ্র ১২২], ছোঁয়ানো-।

ঠোকা-, ঠোকন, ঠুকন, ঠুকে দেওয়া-।

ঘষা, ঘর্ষণ(ক), ঘর্ষ, ঘষাঘষি(ক), সংঘর্ষণ, বিঘট্টন; ঘষটানো-, ঘেঁষটানি, উখন, নিকাষ, ঘিষ্টানো-, ঘৃষ্টি, ঘষালাগা-, ঘষ্য খাওয়া-।

মর্দন(ক), দলন, দলাইমলাই(ক), দলা-, বিমর্দন, উপমর্দ; মোচড়ানো-, অবমোটন-; রগড়ানো-, মার্জন, প্রমাথ, প্রমথন; ডলা-, ডলন, মলা-, মলন।

পেষা-, পেষণ [দ্র ৩৫৫], মাড়ানো-, মাড়াই; ভানা-।

টোকা, টোকামারা-, টুকিমারা-, টুসকি(মারা-), ঠোনা(মারা-)।

পদদলন, পায়ে দলা-, পাড়ানো-, মাড়ানো-, পায়মাল।

টেপা-, টেপাটেপি(ক), টিপন, টিপুনি; টেপানো-।

ঘষার দাগ, কিণাঙ্ক, কিণ, ঘাটা।

ছিবড়ে, চিবা, চেব।

**বিণ·** ঘষ্টিত, ঘর্ষিত, সংঘৃষ্ট, ঘৃষ্ট, বিঘট্টিত।

দলিত, মর্দিত, বিমর্দিত, আমৃষ্ট; পিষ্ট, উৎপিষ্ট; প্রমথিত।

কিণাঙ্কিত।

**বিণ·/বি·** ঘর্ষণকারী।

মর্দনকারী, মর্দী, দলনকারী, প্রমাথী।

## ৩৫৮ অকাট্যতা

**বি·** অকাট্যতা, অচ্ছেদনীয়তা, অখণ্ডনীয়তা, অখণ্ডনতা, অখণ্ডনত্ব, অকর্তনীয়তা, অচ্ছেদ্যতা, অভেদ্যতা, অভেদনীয়তা, অভঙ্গুরতা, দুর্ভেদ্যতা।

অকর্তন।

**বিণ·** অকাট্য, অচ্ছেদ্য, অভেদ্য, দুর্ভেদ্য, অভেদী, অখণ্ড্য, অখণ্ডনীয়, অচ্ছেদনীয়, দুশ্ছেদ্য, অচ্ছেদিতব্য, অবিভাজ্য, অভঙ্গুর; শক্ত, দৃঢ় [দ্র ৩৫৯]।

আকাটা, অকর্তিত, অচ্ছিন্ন, অবিভক্ত, অচ্ছেদিত, অখণ্ডিত।

অবিদীর্ণ, অবিদ্ধ।

## ৩৫৯ শক্ত

**বিণ·** শক্ত [২৬৭, ৩৫৮], দৃঢ়, সুদৃঢ়, দ্রঢ়িষ্ঠ, কঠোর, কঠিন, কড়া, আশক্ত, অনমনীয়, দড়; জমাট, জমা, নিরেট, সংহত; অভঙ্গুর, অভেদ্য, দুশ্ছেদ্য, দুর্ভেদ্য [৩৫৮], নির্বিদার।

অচূর্ণনীয়, অচূর্ণ্য।

মজবুত, টেঁকসই, পাকা [১৩৪], পোক্ত, পাকাপোক্ত, শক্তপোক্ত, দৃঢ়াঙ্গ। ঝুনো। সুসংহত।

ভারসহ।

নিশ্ছিদ্র, ছিদ্রহীন, অচ্ছিদ্র, অরোক।

বজ্রকঠিন, লৌহদৃঢ়, লৌহকঠিন; পাথুরে।

চিমড়ে, পাকানো-।

অবিনাশী [দ্র ১৩৪]।

দৃঢ়ীকৃত; দৃঢ়ীভূত, দৃঢ়সম্বদ্ধ; কাঠিন্যপ্রাপ্ত, ঘনীভূত, জমে যাওয়া-, জমাট(বাঁধা-); অবিচ্ছেদ্য।

গূঢ়, অন্তর্নিহিত; বদ্ধমূল, দৃঢ়মূল।

স্থিতিস্থাপক; স্প্রিং, কামানি, কুণ্ডলী।

**বি·** দৃঢ়তা, দৃঢ়ত্ব, দার্ঢ্য, দ্রঢ়িমা, কাঠিন্য, কঠিনতা, অনমনীয়তা; অভঙ্গুরতা, অভেদ্যতা, দুর্ভেদ্যতা [৩৫৮]।

অবিনাশিতা [দ্র ১৩৪]।

গূঢ়তা, গূঢ়ত্ব।

দৃঢ়ীকরণ।

## ৩৬০ ভঙ্গুরতা

**বি·** ভঙ্গুরতা, ভঞ্জনীয়তা, ভঙ্গপ্রবণতা; অশক্ততা, ক্ষণভঙ্গুরতা। ভাঙা [দ্র ৩৫৫]।

অকঠিনতা, অকঠিনত্ব, অকাঠিন্য।

কোমলতা, কোমলত্ব, পেলবতা; মৃদুতা, ম্রদিমা।

ক্ষণস্থায়িত্ব [দ্র ১৫৬], অনিত্যতা, অনিত্যত্ব, অস্থায়িত্ব, অস্থায়িতা।

তাসের ঘর; বালির প্রাসাদ; পদ্মপত্রে জল।

**বিণ·** ভঙ্গুর, অশক্ত, পলকা, দুর্বল, ঠুনকো, কমজোরি, দুবলা, অমজবুত, অদৃঢ়; হালকা, পাতলা, ভিদুর।

ভঙ্গপ্রবণ, ভঙ্গিল; ক্ষণধ্বংসী, ধসকা; ভঞ্জনীয়; ক্ষণভঙ্গুর, ক্ষণস্থায়ী [দ্র ১৫৬। ভগ্নপ্রায়।

কোমল, মোলায়েম, নমনীয়, নরম [৪৫৫], কুসুমকোমল, অকঠিন, মচকা, কান্ত, পেলব, মৃদু।

ভসকা, ফ্যানফেনে, ফনফনে, ফঙ্গবেনে, ফঙ্গবানি; মচমচে, মুচমুচে, মুড়মুড়ে, ঝুরঝুরে, ঝরঝরে, লজঝড়, কড়মড়ে।

ফ্যারফেরে; ধসধসে; ল্যাতপেতে।

## ৩৬১ সংশোধন

**বি·** সংস্কার(ক), সংস্করণ, সংস্ক্রিয়া, সংস্কৃতি; সংশোধন(ক) [২৬৬]; কাটাকুটি(ক), কাটকুট(ক)।

সারাই(ক), মেরামত(ক), সারানো-, ঠিক করা-, মেরামতি। জীর্ণোদ্ধার(ক), নবীকরণ, নবীভবন [১৫২], দাগরাজি।

শোধরানো-, শুধরানো-, শুধরে নেওয়া-।

প্রতিকার(ক) [৩৭৫], বিহিত(ক), ব্যবস্থা(ক), প্রতিবিধান(ক), প্রতিসমাধান, প্রতিকর্ম, প্রতিকৃতি, মীমাংসা(ক) [৬৬৭], মেটা-, মেটানো-, সমাধান(ক), হিল্লে(ক), গতি(ক), নিষ্পত্তি(ক), সুরাহা(ক), সমাধা(ক), উপায়(ক), মিটমাট, সিদ্ধান্ত(ক) [দ্র ৩৭৫], বিধান(ক), বিচার(ক) [দ্র ৬৬৭]। উপশম [দ্র ৮২]।

ঝালা-, ঝালানো-।

হেস্তনেস্ত(ক), ফয়সালা(ক, হ), এসপার-ওসপার(ক); ভালোমন্দ।

প্রতিবিধিৎসা, প্রতিবিধানেচ্ছা।

ভ্রম সংশোধন, ভুল সংশোধন(ক), অশুদ্ধিশোধন(ক)।

**বিণ·** সংশোধিত, সংস্কৃত।

প্রতিবিহিত, ব্যবস্থিত, প্রতিকৃত; মীমাংসিত, বিহিত।

প্রতিকরণীয়, প্রতিকার্য, প্রতিবিধেয়।

**বিণ·/বি·** সংস্কারক, সংস্কর্তা; মেরামতকারী; সংশোধক, সংশোধনকারী; প্রতিবিধানকারী, প্রতিকারকারী, প্রতিকর্তা, উপায়জ্ঞ, বিধায়ক, বিধানকর্তা [৩৩০]।

**৩৬২ ধরা**

**বি·** ধরা-, ধরাছোঁয়া, ধরে ফেলা-, আঁকড়ানো-, আঁকড়ে ধরা-, পাকড়ানো-; চেপে ধরা-, চাপা-; ঠোসা-, ঠুসে ধরা-, ঠেসে ধরা-; জাপটানো-, জাপটে ধরা-, জড়ানো-, জড়িয়ে ধরা-, সাপটানো-, সাপটে ধরা-; জড়াজড়ি(ক), জাপটাজাপটি(ক), ধরাধরি(ক), আলিঙ্গন(ক) [দ্র ৬১০]।

ধরন, ধৃতি, বিধৃতি; ধারণ(ক)। আয়ত্তি, আয়ত্তে আনা-, বশে আনা [দ্র ৬৯৯]।

বাঁধা- [দ্র ৩৬৩], বন্ধন।

গ্রেপ্তার(ক) [দ্র ৬৭২]।

দৃঢ়মুষ্ঠি, বদ্ধমুষ্ঠি।

আঁকড়ি, আঁকড়া, আংটা, হুক; হাতল, হ্যান্ডেল, বাঁট, আছাড়ি, কুঁদা, ডাঁট, ডাণ্ডি; আঁকশি; কড়া, রিং, বালা, বলয়। সাঁড়াশি, সন্দংশ, সন্দংশিকা, সন্দংশী; চিমটে, চিমটা [৫৩৬·৬], সন্না; প্লায়ার্স; ফরসেপস। ভাইস।

**বিণ·** ধৃত, বিধৃত; আয়ত্তীকৃত, আবদ্ধ, নিবদ্ধ, বদ্ধ, আটকা।

ধর্তব্য, ধারণযোগ্য, ধারণীয়; ধ্রিয়মাণ।

হস্তধৃত, করধৃত।

**বিণ·/বি·** ধারক, ধারণকারী, ধারয়িতা, ধারয়িষ্ণু, ধর্তা।

**ক্রি-বিণ·** শক্তহাতে।

**৩৬৩ বন্ধন**

**বি·** বন্ধন(ক), বাঁধা- [৩৬২], বাঁধন, বাঁধুনি, বাঁধ, বন্ধনী, বাঁধাছাঁদা, ছাঁদন, সন্নিবদ্ধ, সন্নিবন্ধন, শ্রথন, শ্রন্থন, প্রতিবন্ধকতা [দ্র ৬৮২]।

কষণ, কষা- [দ্র ৩৬৪], কষে বাঁধা-; পিছমোড়া(ক)।

বাঁধাই(ক), বাঁধানো-। বই বাঁধাই; ছবি বাঁধাই।

গিঁট(দে, বাঁধা-), গেরো, গ্রন্থি, গাঁট, গিরা, গিরে, গুণ্ঠ, গাটি, গাণ্ডি; গ্রন্থিবন্ধন; ফাঁস, পাশ।

বোনা-, বুনন, বুনট, বুনুনি, বয়ন(ক)।

সেলাই(ক), সিলনো-, সীবন, সীবনকার্য, স্যূতি, সূচীকর্ম; সীবনশিল্প [দ্র ৪৩৮·২]। তালি দে [৫০৬], পটি(দে), পট্টি(দে)।

তাপ্পি। ফোঁড়া-, ফোঁড়; টাঁকা-, টাঁক, টঙ্কন।

কামড়ি, কামড়, কামড়ে ধরা-, কাপটি, খামটি।

গাঁথা, গাঁথনি(ক), গ্রন্থন(ক), গ্রথন, গাঁথন, গাঁথুনি।

যোতা-, যুতা।

জোড়া-, জোড়া লাগানো-, জোড়া দেওয়া-, জোড় লাগা-, লাগানো-, যোজন, সংযোজন, সংযুক্তি, যুক্ত করা-; সাঁটা-, সাঁটানো-, সংলগ্নীকরণ, লেপটানো-, লেপটে থাকা-, সাপটানো- [দ্র ৩৬২]; গুম্ফন; ঝালাই(ক), ঝাল(দে), ঝালা-; রাংঝাল, পান, ব্রেজিং, ওয়েল্ডিং; কামড়ি।

আটকানো-, এঁটে দেওয়া-, আঁটুনি, আঁটা- [দ্র ৫১৮]। টান [দ্র ৩৬৪]।

জড়ানো-, গোটানো-, গুটানো-।

সুতো, সুতা, সূত্র, সুতলি, ডোর, তাগা। দড়ি, দড়া, দড়িদড়া, কাটা, ডুরি; কাছি, কচড়া, রশি, রজ্জু, রশারশি; তনিকা, উদ্বাহিনী, গুণ; নারকোল দড়ি, কাতা; শনদড়ি, শনসূত্র, শনতন্তু; চর্মরজ্জু, নদ্ধ্রী। ফিতা, ফিতে, নেয়ার, টেপ।

শেকল, শিকল, শৃঙ্খল, নিগড়, বেড়ি, জঞ্জির, জিঞ্জির, চেইন। তার, তন্ত্রী, গুনা।

আঠা, গঁদ, লেই, কাই, সিরিশ; গাম, অ্যাধেসিভ।

পিন, আলপিন; পেরেক, কাঁটা, কীল, কীলা, গজাল, নাছি; স্ক্রু; নাট, বল্টু; রিভেট; ক্লিপ; হুক; জিপ ফাস্‌নার; বোতাম, ঘুন্টি; বোতামঘর, ঘুন্টিঘর; টিপ, টিপকল; সেফটিপিন; বকলস।

সিমেন্ট, মর্টার, বিলিতিমাটি; চুন; সুরকি।

সূচ, ছুঁচ, সীবনী; কাঁটা; ক্রুশ, ক্রুশকাঁটা, ক্রুশকাঠি।

লাছি, লেচি; টোটা, কাটিম, স্পুল, ববিন; লাটাই, নাটাই; মাকু, টাকু [৫৩৬·১০], টাকুয়া, তকলি।

খিল, অর্গল, আগল [দ্র ৫১৮]।

ঠেক্‌না, ঠেক, ঠেকনো, ঠেস, পেলা; খুঁটি [দ্র ৫৩৮]।

পোঁতা- [দ্র ৩৬৮]।

নঙ্গর, নোঙ্গর।

**বিণ·** বদ্ধ, আবদ্ধ [দ্র ৫১৮], নিবদ্ধ, সন্নিবদ্ধ। পাশবদ্ধ, রজ্জুবদ্ধ, দড়িবাঁধা।

গ্রথিত, গ্রন্থিত, খচিত, শ্রথিত, শ্রন্থিত, টঙ্কিত, সুগ্রথিত; স্যূত, অনুস্যূত, নিস্যূত, অনুবিদ্ধ।

যুক্ত, সংযুক্ত [দ্র ২০৫], লিপ্ত, গুম্ফিত।

আঠালো, চটচটে, চ্যাটচেটে, চিটচিটে, চ্যাটপেটে।

প্রোত, প্রোথিত।

**বিণ·/বি·** গ্রন্থিক, গাঁথিয়ে। বুনিয়ে, বুননকারী।

বাঁধিয়ে, দপ্তরি, জিলদগর।

**ক্রি-বিণ·** আষ্টেপৃষ্ঠে, অষ্টেপৃষ্ঠে, অষ্টেপৃষ্ঠে ললাটে।

**৩৬৪ টান**

**বি·** টান(মা, দে, লা), টানা-, আকর্ষণ [দ্র ২৬৮]।

আঁটাআঁটি(ক), আঁট, আঁটুনি, আঁটনি, আঁটা-; কষাকষি(ক), কষা-।

টেনশন। বন্ধন [দ্র ৩৬৩]।

**বিণ·** আঁট, আঁটোসাটো, আঁটসাট, টানটান, টাইট; দৃঢ়বদ্ধ, দৃঢ়, শক্ত।

অশিথিল, আলোল, আলোলিত।

**৩৬৫ শিথিলতা**

**বি·** শিথিলতা, শৈথিল্য, শ্লথভাব; ঢিল(দে), লোলতা, লোলত্ব; আলগাভাব, অসম্বদ্ধতা, আলগোছ।

ঢলঢল করা-, ঝলঝল করা-, ঝলা-, ঝুলে থাকা-, হলহল করা-। এলানো-, এলিয়ে দেওয়া-।

চুপসানি, চুপসে যাওয়া-, চুপসানো-, চোপসানো-; চেপটে যাওয়া-।

অনিয়ন্ত্রণ; লাগামছাড়াভাব।

**বিণ·** শিথিল, শ্লথ, বিশ্লথ, প্রশ্লথ; ঢিল, ঢিলে, ঢিলেঢালা, লোলিত, লোল, ঢোলা, ঢলঢলে, ঝলঝলে, হলহলে, ঝোলা, থলথলে, থসথসে।

আলগা(ক, হ), আলতো, অনাবদ্ধ, অসংলগ্ন, অসম্বদ্ধ, আবাঁধা, অবদ্ধ, অসমন্ধ, খোলা [দ্র ৫১২]।

এলায়িত, এলো, আলুলায়িত, আলুল, অবেণীবদ্ধ।

ফসফসে, ফসকা, ফস।

অনিয়ন্ত্রিত; বল্‌গাহীন, লাগামছাড়া। উসকো খুসকো, উসকো, অযত্নবিন্যস্ত।

**ক্রি–বিণ·** আলগোছে, হালকাভাবে, আলতোভাবে।

### ৩৬৬ ভাঁজ

**বি·** ভাঁজ(ক), পাট(ক), প্রস্থ, পাট্টা; কুঞ্চন, কোঁচানো- [৪৭৩]। গিলে করা-।

মোড়া-, মোটন, দুমড়ানো-, মোচড়ানো-, দোমড়ানো মোচড়ানো-, পাকানো-, বাঁকানো-, প্যাঁচানো-, পাক(দ), মোচড়(দে), তা দেওয়া-, চুমরানো-; চুপসানো [দ্র ৩৬৫]; মচক; সিটকানো-; চেপটে যাওয়া-।

খাঁজ, খোঁচ, ফাট, চিড়ফাট [দ্র ৩৬৭]।

বলিরেখা, বলি; ত্রিবলি।

স্তর [৪৬২], থাক, পরত, তবক, আস্তরণ, পলি, প্রলেপ [দ্র ৫০৬], পরদা, থর।

পল, শির, শিরা।

**বিণ·** কুঞ্চিত। ভাঁজ পড়া, ভাঁজ ভাঙা, লাটভাঙা, পাটভাঙা, ভঙ্গিল।

খাঁজকাটা; পল তোলা, শিরতোলা; ঢেউ তোলা, ঢেউ খেলানো, করোগেটেড।

**[বিপ·]** নিপাট, নিভাঁজ, ভাঁজহীন; ইস্তিরি করা-; অকুঞ্চিত; মসৃণ [দ্র ৪৭৪]।

**ক্রি–বিণ·** ভাঁজে ভাঁজে; পরতে পরতে; থরে বিথরে, থরে থরে।

### ৩৬৭ ছিদ্র

**বি·** ছিদ্র, ছেঁদা, ছাঁদা, ফুটো, ফুটা, রন্ধ্র, বিধ, শ্বভ্র, লিক; ফাঁক, ফোকর, ফুকর; ফাঁক ফোকর, ফুটোফাটা; গর্ত, সাঁধি, সিঁধ, খোদল, খোঁড়ল, গহ্বর, খোবর, খোন্দল, খোরল, রোক, কুহর, কন্দর, কোটর, সুবুক, বিবর; শুষির, সুষির; হাঁড়ল।

ফাটা-, ফাট, ফাটল, চিড়, চিড়ফাট [৩৬৬]; টুটা-, টুটাফাটা; টোল; খাঁজ [৩৬৬]; খোঁচ।

জাল, জালি, জালক, জাফরি, জালতি; ঝাঁপ।

আল, আলবিধ, বিধ, বিধন, বেধ, বেধন, বিদ্ধকরণ, বিঁধানো-, বেঁধা-, বেঁধানো-। কোঁদা-, কুঁদা-, কুঁদন, খোদাই(ক); খোঁচানো-; খনন [দ্র ৩৬৮]।

সুড়ঙ্গ, সুরঙ্গ, সুরঙ্গপথ, সুরাখ, সুঁড়িপথ।

বৃক্ষকোটর, গাছের ফুটো।

নল, নালিকা, নলি, নলিকা, নালী, নালি, ধমন, পাইপ [১১], টিউব; চোঙ, চোঙা, চুঙি; চিমনি [৫৭১]। ঝাঁঝর, ঝাঁজর, ঝাঁঝরি, ঝাঁজরি, ঝারি।

ড্রিল, তুরপুন, ভোমর, বেধনী, স্ফোটনী, বেধনাস্ত্র; কাঁটা, আল; কুঁদ, খরাদ [৪৭৪]।

**বিণ·** ছিদ্রিত, ছিদ্রযুক্ত, ছিদ্রময়, সছিদ্র, ছেঁদাল, ফারফোর-; ঝাঁঝরা, ঝাঁজরা; ফাঁপা [দ্র ৪৫২], ফোঁপরা, শূন্যগর্ভ; জ্যালজেলে।

ফাটা, দীর্ণ [দ্র ৩৫৫]।

ক্রোড়িত, খোবরাল।

বিদ্ধ, আবিদ্ধ।

ছিদ্রস্থিত, গর্তেবসানো-, কোটরাগত, খোল্লো, সেঁধানো, ঢুকে যাওয়া-, বসে যাওয়া।

### ৩৬৮ খনন

**বি·** খনন(ক), খোঁড়া-, উৎখনন, বিলিখন, উল্লেখন; মাটি কাটা-, এক্সক্যাভেশন; কাটা [দ্র ৩৫৬]; কোদলানো-, কোদাল পাড়া-।

পরিখা, খদ, খড। গাড্ডা।

খাল, খানা, ক্যানেল, খন্দ, খাদ, খাত, গর্ত; গুহা, কন্দর, তল্ল। গড়খাই, গুম্ফা, সুরঙ্গ [দ্র ৩৬৭]। নয়নজুলি [দ্র ১৬]।

গর্ত(ক), গহ্বর; খাই, খোঁড়ল, খোদল [দ্র ৩৬৭]; খাঁজ, অবতল, কুণ্ড; খনি; কূপ [দ্র ১৬]; পুকুর [দ্র ১৬]।

পোঁতা- [৩৬৩], প্রোথন, গাড়া-, পোঁতন, গাড়ন।

পুকুর কাটা-, খাল কাটা-।

খননযন্ত্র, খনিত্র [৫৩৬·৫], খনয়িত্রী, আখনিক; কোদাল, কুদাল, কুদ্দাল, কুদ্দার; গাঁতি, গাঁইতি; খুরপি, দাউলি, খুরপা, ক্ষুরপ্র; শাবল, খন্তা, খোন্তা; লাঙল [দ্র ৪৭]।

[পশুর] উৎখাতকেলি, বপ্রক্রীড়া।

**বিণ·** খাত, উৎখনিত, খনিত, নিখাত। খননীয়, খন্য।

ক্ষোদিত, উৎকীর্ণ(ক), সমুৎকীর্ণ।

অবতল।

প্রোথিত।

**[বিপ·]** না খোঁড়া-, অখনন। অখাত, আখাত; দেবখাত।

**বিণ·/বি·** খননকারী, খনক, খনৎকার, বেলদার। কোদালিয়া।

## ১৩ মনন-জ্ঞান-জ্ঞাপন

### ৩৬৯ চিন্তা

**বি·** চিন্তা(ক), চিন্তাভাবনা(ক) [২০৮], ভেবেচিন্তে দেখা-, ভাবনাচিন্তা(ক), ভাবনা(ক), ভাবন, ভাবা-, ভাবুকতা [দ্র ৩৭৩], চিন্তন, বিভাবন।

মনন, ধ্যান, অনুধ্যান, আধ্যান, অনুধাবন, অনুচিন্তন, অনুচিন্তা, অবধান(ক), মন্য, অভিধ্যান, ধেয়ান, অবমর্শ, অবমর্শন, মনস্বিতা, প্রণিধান, নিদিধ্যাসন, নিদিধ্যাস।

কল্পনা [দ্র ৩৭৩]। বিবেচনা(ক), বিচার [দ্র ৩৭৬]। যুক্তি [দ্র ৩৭৭]। ধ্যানধারণা [দ্র ২০৮]।

ভাবোদয়, ভাবোদ্রেক, ভাবোন্মেষ।

মাথা ঘামানো-, মাথা খাটানো-, বুদ্ধি খাটানো-, মস্তিষ্ক চালনা(ক), মতিপ্রকর্ষ [দ্র ৩৭১]।

ভাবানো-, ভাবিয়ে তোলা-।

অনুমান(ক), আন্দাজ(ক), অনুমিতি, আঁচ(ক), আঁচা-, কেয়াস, ধারণা(ক), টের(পা), অনুভব(ক); পূর্বজ্ঞান [১৫৫], অগ্রজ্ঞান, পূর্বধারণা, আগে ভাবা-, পূর্বনির্ধারণ(ক), পূর্বপরিকল্পনা, অগ্রনিরূপণ।

পরিকল্পনা(ক), পরিকল্পন, পরিচিন্তন; সংকল্প,

স্থিরীকরণ, নির্ধারণ(ক) ; প্ল্যানিং, যোজনা।
পশ্চাৎচিন্তা, পশ্চাদ্বোধ, অনুবোধ, পরে মনে হওয়া-।
মননশীলতা, চিন্তাশীলতা।
চিন্তাশক্তি, ভাবার ক্ষমতা; মাথার দৌড়, বুদ্ধি [দ্র ৩৭১]।
চিন্তার খোরাক, ভাবার বিষয়; মনের খাবার।
বিবেচ্য বিষয়, আলোচনার বিষয়। নির্বাহিত বিষয়। প্রসিডিংস, কার্যবাহ, মিনিট।
সুচিন্তা(ক), সাধুচিন্তা, সচ্চিন্তা।
আকাশকুসুম কল্পনা [দ্র ৩৭৫]। দুশ্চিন্তা [দ্র ২৩৪]।
**বিণ·** সুচিন্তিত, সুভাবিত, অনুধাবিত, অনুধ্যিত; চিন্তাপূর্ণ, চিন্তাসমৃদ্ধ, মননগর্ভ, চিন্তাঋদ্ধ।
কৃতনিশ্চয়, কৃতসংকল্প, স্থিরনিশ্চয়।
পরিকল্পিত, ব্যবসিত।
চিন্তনীয়, চিন্ত্য, মননীয়, ভাবনীয়, ভাবনার্হ, চিন্তনযোগ্য, অনুধাবনীয়, অনুধ্যানীয়, অনুধ্যেয়, অনুচিন্তনীয়, চিন্তয়িতব্য, মননযোগ্য, ধ্যেয়, ভাব্য; বিবেচ্য [৩৭৬], বিবেচনাযোগ্য, বিচার্য; চিন্তাজনক, চিন্তাকর।
আনুমানিক [৩৭৩], অনুমানলব্ধ, অনুমানপ্রসূত; কমবেশি, মোটামুটি, প্রায়িক; আন্দাজি।
অনুমিত; অনুমেয়।
অনুমানসাধ্য, চিন্তাগম্য, ধ্যানগম্য, চিন্তাসাধ্য। অনুমানজনক; অনুমাপক।
**বিণ·/বি·** চিন্তাশীল, ভাবনাশীল, মননশীল, মনস্বী, চিন্তাবিদ, চিন্তাকারী, চিন্তক, অনুধ্যায়ী, অনুচিন্তক, চিন্তয়িতা, ভাবয়িতা; ধ্যাতা, ধ্যানী, ধ্যানশীল; ভাবক, ভাবুক; স্থিতধী [৩৭১], কৃতধী; বিবেচক, বিবেচনাকারী।
চিন্তিত [দ্র ২৩৪]।
অনুমানকারী।
চিন্তাকুল, চিন্তামগ্ন, চিন্তানিমগ্ন; ধ্যানগম্ভীর।
ভাবপ্রবণ, ভাবনাপ্রবণ, চিন্তাপ্রবণ।

### ৩৭০ অচিন্তা

**বি·** অচিন্তা, চিন্তার অভাব, না ভাবা-, অবিবেচনা-, অভাবনা-, অসমীক্ষণ, অসমীক্ষা, অননুমান, নির্বিচার, চিন্তাভাব, ধ্যানাভাব, অকল্পনা; বেহিসাব [৩৭২]।
অপ্রত্যাশা [দ্র ৭১১]। অভাবনীয়তা, অসম্ভাব্যতা [দ্র ৩৩৩]। অচিন্তনীয়তা [৩৩৩], অচিন্তনীয়ত্ব।
অপরিণামদর্শিতা [দ্র ৩৭২], অসমীক্ষ্যকারিতা, হঠকারিতা, অগ্রপশ্চাদ্‌বিবেচনা না করা-, অবিমৃশ্যকারিতা, বিচারমূঢ়তা।
আন্দাজে ঢিল মারা-; অন্ধকারে হাতড়ানো- [দ্র ৩৮২]।
অকৌতূহল, অজিজ্ঞাসা, জানতে না চাওয়া-; শেখার চাড় না থাকা-; গা না করা-; শেখার ইচ্ছে না থাকা-।
**বিণ·** অবিবেচনাপ্রসূত; বেহিসাবি, আন্দাজি, বে-আন্দাজি, বে-আন্দাজ।
অচিন্তনীয়, অচিন্ত্য [৩৩৩], চিন্তাতীত, অকল্প্য, অভাবনীয়, অননুমেয়, অভাব্য, অসম্ভাবা। অবিবেচ্য, অবিবেচনীয়, অবিচার্য; অজিজ্ঞাসনীয়, অজিজ্ঞাসিতব্য।
অচিন্তিত, অকল্পিত, অনপেক্ষিত, অপরিকল্পিত। অবিচারিত; অজিজ্ঞাসিত; অচিন্তিতপূর্ব, অভাবিত [৭১১], অবিবেচিত, অভাবিতপূর্ব।
অতর্কিত, আকস্মিক [দ্র ১৫৭], আচমকা, হঠাৎ; অপ্রত্যাশিত, অনপেক্ষিত [দ্র ৭১১]।
**বিণ·/বি·** অবিবেচক, বিচারমূঢ়, হঠকারী [দ্র ৩৭২], বেহুদা।
অসমীক্ষ্যকারী ; অজিজ্ঞাসু, অকৌতূহলী।
**ক্রি–বিণ·** না ভেবে, না ভেবেচিন্তে, আন্দাজে, অকারণে; সহসা, হঠাৎ [দ্র ১৫৭]।
নির্বিচারে।

### ৩৭১ বুদ্ধি

**বি·** বুদ্ধি [৩৬৯], বুদ্ধিমত্তা [৩৯০], ধী, ধীশক্তি, ধীগুণ, মেধা, মতি, ধিষণা, ধিষণ, পুরঞ্জনী, শেমুষী।
বুদ্ধিবৃত্তি, প্রজ্ঞান, মতিপ্রকর্ষ [৩৬৯], বোধি।
বুদ্ধিশুদ্ধি, জ্ঞানবুদ্ধি, জ্ঞানগম্যি, বোধভাষ্যি, বোধ, আক্কেল, অকুব, বোধশোধ, ধারণা, বুঝ; কাণ্ডজ্ঞান, প্রকরণজ্ঞান; সাধারণ জ্ঞান, সহজ বুদ্ধি। জ্ঞানচক্ষু।
মননশীলতা [দ্র ৩৬৯]।
বিবেচনা [দ্র ৩৭৬], বিচারশক্তি, বিবেচনাশক্তি, বিচক্ষণতা [৩৯০], বৈচক্ষণ্য; সমজ; যুক্তি [দ্র ৩৭৭]; বিমর্শ, বিমর্শন, বিমৃশ্যকারিতা।
উপস্থিতবুদ্ধি, প্রত্যুৎপন্নমতিত্ব, উৎপন্নমতিত্ব।
বুদ্ধিচাতুর্য, বুদ্ধিকৌশল, সূক্ষ্মবুদ্ধি, সূক্ষ্মদর্শিতা।
চালাকি, চাতুর্য, চতুরতা, চাতুরী, চতুরালি [৫৪৮], ধৌর্তক, ধূর্ততা, ধূর্তামি, ধূর্তামো, ফন্দি, কূটবুদ্ধি, কূট, কৌশল, ধান্দাবাজি, মতলব, রমজানি।
হিতাহিতজ্ঞান, হ্রস্বদীর্ঘজ্ঞান, লঘুগুরুজ্ঞান, কাণ্ডাকাণ্ডজ্ঞান, কাণ্ডগ্রহ, কর্তব্যাকর্তব্যজ্ঞান, ভালোমন্দবোধ।
চেতনা [দ্র ৫১], চেতন, সংবিৎ, অভিজ্ঞা, উপলব্ধি।
বৈদগ্ধ্য, পাণ্ডিত্য, জ্ঞান, মনীষা [দ্র ৩৯০]।
মগজ, মাথা থাকা-, ঘিলু, মাঘার ঘি।
সুবুদ্ধি, শুভবুদ্ধি, সুমত, সুমতি, সদ্‌বুদ্ধি, হিতবুদ্ধি, শোভনবুদ্ধি। পাটোয়ারি বুদ্ধি,ব্যাবসাবুদ্ধি। উকিলি বুদ্ধি।
দুর্বুদ্ধি [৩৮৯, ৫৪৮], বদবুদ্ধি, কুবুদ্ধি, মন্দবুদ্ধি, দুষ্টবুদ্ধি; দুর্মতি, মন্দমতি; কুটিলতা, কৌটিল্য। অতিবুদ্ধি; অতি চালাকের গলায় দড়ি।
বুদ্ধি দেওয়া- [দ্র ২৮৩]।
বোঝা-, বোঝানো- [দ্র ৩৯৬]; বোধগম্যতা, সহজবোধ্যতা, সুবোধ্যতা [দ্র ৩৯৬]।
ধীগুণ, বুদ্ধিগুণ [কৌতূহল; শ্রবণ; আহরণ; স্মৃতিতে ধারণ, স্মরণ; সন্দেহ, তর্ক; নিরসন; অর্থবোধ [দ্র ৩৯৯]; মর্মাবধারণ]।
বুদ্ধির দৌড়।
বোধন, প্রতিবোধ, প্রতিবোধন, বিকাশ।
বোধোদয়(হ), চৈতন্যোদয়; চোখ খোলা-, চোখফোটা-; জ্ঞানচক্ষু খোলা-।
**বিণ·** বুদ্ধিগম্য, বোধগম্য, বুদ্ধিলভ্য, বুদ্ধিগ্রাহ্য, বোধ্য; সুবোধ্য, সহজবোধ্য [দ্র ৩৯৬]। যুক্তিগ্রাহ্য, যুক্তিপূর্ণ [দ্র ৩৭৭]।

বুদ্ধিদীপ্ত, বুদ্ধি-উজ্জ্বল, ধীদীপ্ত, ধীপ্রদীপ্ত।
বিবেচিত, বিচারিত, বিচিন্তিত, বিমৃষ্ট।
ধূর্ততাপূর্ণ, ধৌর্তিক।

**বিণ**·/**বি**· বুদ্ধিমান, বুদ্ধিমন্ত, বুদ্ধিধর, ধীমান, প্রধী, ধীসম্পন্ন, বুদ্ধিশালী, ধীযুক্ত, মেধাবী, মেধাযুক্ত, মেধাবান, সুমেধা, মতিমন্ত, মতিমান, প্রাপ্তবুদ্ধি, সুবুদ্ধিমান, প্রমতি, সাকুব; বুদ্ধিতে বৃহস্পতি।

স্থিরবুদ্ধি, স্থিতবুদ্ধি, স্থিরমতি, স্থিতধী [৩৬৯], কৃতবুদ্ধি, স্থিতপ্রজ্ঞ, অচঞ্চলমতি।

তীক্ষ্ণবুদ্ধি, তীক্ষ্ণধী, ক্ষুরধারবুদ্ধি, কুশাগ্রধী, কুশাগ্রবুদ্ধি, শাণিতবুদ্ধি; প্রখরবুদ্ধি, প্রশস্তবুদ্ধি।

বিবেচক, বিচক্ষণ, বিজ্ঞ, প্রাজ্ঞ, জ্ঞানবান, প্রজ্ঞ, প্রজ্ঞাবান, মননশীল, বিদগ্ধ [দ্র ৩৯০]। বিমৃশ্যকারী।

রসিক, বোদ্ধা, সমজদার, বেত্তা।
ক্ষেত্রজ্ঞ, অবস্থাভিজ্ঞ, ক্ষেত্রবিদ।
আক্কেলমন্ত, কাণ্ডজ্ঞানসম্পন্ন।
বুদ্ধিজীবী।
সুবোধ, বোধযুক্ত, সুবুদ্ধি, সুবুদ্ধিশালী, সুমতি।

চালাক, চতুর, চালাকচতুর, সপ্রতিভ, স্মার্ট; প্রত্যুৎপন্নমতি, উৎপন্নমতি।

ধূর্ত, জাসু, ফন্দিবাজ, টেটন; খোটেল্; দুর্মেধা, কুটিল, কূটবুদ্ধি; প্যাঁচোয়া, প্যাঁচানো; বিট, বিটেল, বিটলে; সেয়ানা, ঝানু; জাঁহাবাজ, জাঁদরেল; ধান্দাবাজ, মতলবি, মতলববাজ, ঘোড়েল, ধড়িবাজ [দ্র ৫৪৮]; মন্দমতি, মন্দবুদ্ধি, কুবুদ্ধি, মতিচ্ছন্ন, মূঢ়ধী; শয়তান [দ্র ৫৪৮]।

ধূর্তা, চতুরা; খোটি।

### ৩৭২ নির্বুদ্ধিতা

**বি**· নির্বুদ্ধিতা [৪২৮], বোকামি(ক), বোকামো, বুদ্ধিহীনতা, বুদ্ধিশূন্যতা; মূর্খতা [৩৯৮], মূর্খামি, মৌর্খ্য। অচাতুর্য, অচতুরতা, আহাম্মকি(ক), গোক্ষুরি(ক); গাধামি।

অজ্ঞতা [দ্র ৩৯৩], মূঢ়তা, অজ্ঞানতা, অজ্ঞত্ব, অচেতনা, মৌঢ্য।

বুদ্ধিভ্রম, বুদ্ধিনাশ, বুদ্ধিভ্রংশ, বুদ্ধিবৈকল্য, বুদ্ধিমোহ, বুদ্ধিলোপ, বুদ্ধিহানি, বৈচিত্ত্য, মতিভ্রংশ, মতিবিভ্রম, মতিভ্রম মতিভ্রান্তি, চিত্তভ্রংশ, উদ্ভ্রম, উদ্ভ্রান্তি, মাথা গোলানো-, মাথা গুলিয়ে যাওয়া-; হতবুদ্ধি হয়ে যাওয়া-; তাজ্জব বনে যাওয়া-, তাজ্জব বনা-; বাহাত্তুরে পাওয়া-।

অবিবেচনা [৩৭০], বিবেচনাভাব, হঠকারিতা, হঠ, হট্টতা। অবিমৃশ্যকারিতা, সদসদ্‌বিচাররাহিত্য, অগ্রপশ্চাৎ বিবেচনা না করা-; অদূরদর্শিতা, অপরিণামদর্শিতা [৩৭০]; অল্পদর্শিতা।

অসূক্ষ্মদর্শিতা, স্থূলদর্শিতা।
জড়বুদ্ধি, হাবামি।
বোকা বানানো-; ভেড়া বানানো-।
সম্মোহন, সম্মোহ, প্রমোহন, সংবেশন, হিপ্‌নোটিজ্‌ম।

মোহ, সংমোহ, প্রমোহ, অবিদ্যা, অচৈতন্য; ভ্রান্তি [দ্র ৫৬২]।

দুর্বুদ্ধি, কুবুদ্ধি, মন্দবুদ্ধি, কুমতি, অসদ্‌বুদ্ধি, দুষ্টবুদ্ধি [দ্র ৩৭১]। কুবুদ্ধির উদয়(হ); শয়তানি [দ্র ৫৪৮]।

ওপর চালাকি(ক), চালিয়াতি(ক), চালবাজি, চালমারা-, ফাঁকিবাজি।

ঘাড়ে ভূত চাপা-। অতি চালাকের গলায় দড়ি। অতিবুদ্ধির গলায় দড়ি।

**বিণ**· নির্বুদ্ধিতাপূর্ণ।

**বিণ**·/**বি**· বোকা, নির্বোধ [৩৯৩], অবুদ্ধি, অবুদ্ধিমান, অবিচক্ষণ, নির্বুদ্ধি, বুদ্ধিহীন, মতিহীন, বুদ্ধিশূন্য, আহাম্মক, অচতুর, অকাট, আকাট, অকা, অগা, গবেট, নিরেট; বোকারাম, বোকাকান্ত, অগারাম, অগাকান্ত, অগাচণ্ডী, অগামারা, হাঁদা, হাঁদারাম, হাঁদাগঙ্গারাম, মাথামোটা, মোটামাথা, মোটাবুদ্ধি, স্থূলবুদ্ধি, ভোঁতাবুদ্ধি, ভোঁতা, ডাব, ভেড়ুয়া, ভোঁদা, ভোম, ভোমা, ভেকুয়া, গাবর, গালোড়িত, নাবড়, নাদান, ল্যালা, উজবুক, অজবুক; অলবড্ডে।

বেআক্কেল, বেকুব, বেওয়াকুফ, বুদ্ধু।

অজ্ঞ [৩৯৮], মূর্খ, মূঢ়, মহামূর্খ, হস্তীমূর্খ, গোমূর্খ।

অজ্ঞান, জ্ঞানশূন্য, অবোধ, অবুঝ, আজবোজ, আড়বুঝ, আবর, বোধহীন, বোধশূন্য, বোধরহিত, হাবা, গবা, হাবাগবা, গবু, গবুচন্দ্র, হাবলা, ভ্যাবা, ভ্যাবলা, ভোম্বল, ভ্যাবাগঙ্গারাম, হাবাগঙ্গারাম, ক্যাবলা, ক্যাবলাকান্ত, ক্যাবলারাম, উদো; পাঁঠা, রামছাগল।

অপরিণতবুদ্ধি, অল্পবুদ্ধি অল্পমতি, ক্ষীণমতি, ক্ষীণবুদ্ধি, অল্পমেধা, অল্পধী, মেধাহীন, অমেধা, অমেধাবী, অল্পজ্ঞান, অল্পবোধ, ক্ষুদ্রবুদ্ধি, কমবুদ্ধি; অবুধ; জড়বুদ্ধি, জড়ধী, জড়বুদ্ধিসম্পন্ন, ডোকরা। অতীক্ষ্ণবুদ্ধি।

বিমূঢ়মতি, মতিভ্রান্ত, মতিভ্রষ্ট, ভ্রান্তমতি; নষ্টবুদ্ধি, ছন্নমতি।

বিমূঢ়, সম্মূঢ়, সংবেশিত, সম্মোহিত, বশীভূত, হিপনোটাইজড্।

অবিবেচক, বিবেচনাহীন, বিবেচনাশূন্য; হঠকারী, হট্ট, রাভসিক, অবিমৃশ্যকারী, অবিমৃশ্য, অসীমক্ষ্যকারী, অসমীক্ষ্যকারী; অদূরদর্শী, অপরিণামদর্শী, অল্পদর্শী, স্বল্পদর্শী, অসূক্ষ্মদর্শী, স্থূলদর্শী; অগ্রপশ্চাদ্‌বিবেচনাহীন; সদসদ্‌বিচারহীন।

হতবুদ্ধি, হতজ্ঞান, বুদ্ধিহারা; ভ্যাবাচ্যাকা(খা), ভেকো, ভেকা, হতভম্ব(হ), অপ্রস্তুত(হ), অপ্রতিভ; কিংকর্তব্যবিমূঢ়, কর্তব্যমূঢ়; সসেমিরা।

ওপরচালাক, উপরচালাক, অতিচালাক, অতিবুদ্ধি, বুদ্ধির ঢেঁকি।

মোহমুগ্ধ, অবিদ্যাগ্রস্ত; ভ্রান্ত [দ্র ৫৬২]।

অরসিক, বেরসিক, রসজ্ঞানহীন, রসবোধহীন, অরসজ্ঞ, রসকষহীন, অবোদ্ধা [দ্র ৩৯৩], রসহীন।

### ৩৭৩ কল্পনা

**বি**· কল্পনা(ক), কল্পন; পরিকল্পনা, প্ল্যান, মতলব; ভাবনা, চিন্তা [দ্র ৩৬৯]; অনুমান [দ্র ৩৬৯]; জল্পনা কল্পনা।

কল্পনাপ্রবণতা, ভাবুকতা, ভাবপ্রবণতা, ভাববিলাস, ভাববিলাসিতা, ভাবালুতা [২৩৭], কল্পনাবিলাস, কাল্পনিকতা [১২৫]; সাতপাঁচ ভাবা-।

কল্পনাশক্তি, চিচ্ছায়া।

অকষ্টকল্পনা, অনায়াস কল্পনা।

কষ্টকল্পনা, কপোলকল্পনা। আকাশকুসুম কল্পনা, আকাশকুসুম, দিবাস্বপ্ন(দেখা-), খোয়াব(দেখা-)।

রূপকথা; সব পেয়েছির দেশ; কল্পলোক, কল্পনাজগৎ এলডোরাডো। আলেয়ার আলো।

আষাঢ়ে গল্প, গালগল্প, গুল [দ্র ৫৪৪], গ্যাস।

অবাস্তবতা [দ্র ১২৫]। জাদু, যাদু [দ্র ৩৭৯], মায়া।

চিত্রকল্প, রূপকল্প; ভাবচ্ছবি।

কল্পতরু, কল্পদ্রুম, কল্পবৃক্ষ, কল্পপাদক; ইচ্ছাকল্পতরু, বাঞ্ছাকল্পতরু।

চিন্তামণি, স্পর্শমণি, পরশপাথর।

নকশা, ডিজাইন।

উদ্ভাবন [দ্র ৩৭৪]; সৃজন [দ্র ৪০৭]।

মানসমূর্তি; মানসী, মানসপ্রতিমা; মানসসুন্দরী।

**বিণ·** কাল্পনিক [দ্র ১২৫], আনুমানিক [দ্র ৩৬৯]।

অলীক, অবাস্তব [দ্র ১২৫], আজব [দ্র ৩৭৯], অলৌকিক।

কল্পিত, স্বকপোলকল্পিত, কপোলকল্পিত, বানানো-, মনগড়া, মনঃকল্পিত; ভিত্তিহীন, অবাস্তব [দ্র ১২৫]; কষ্টকল্পিত; মানসসৃষ্টি; কল্পনাপ্রসূত।

মিথ্যা, গুল, উড়ো, বাজে, আজেবাজে; গুজব [দ্র ৫৪৪]।

পরিকল্পিত, উদ্ভাবিত [দ্র ৩৭৪]।

কল্পনাশ্রয়ী, কল্পনানির্ভর।

কল্পনীয়, কল্প্য; উদ্ভাবনীয় [দ্র ৩৭৪]; সৃজনীয় [দ্র ৪০৭]।

**বিণ·/বি·** কল্পক, কল্পী, কল্পনাকারী; কল্পনাপ্রবণ, কল্পনাপ্রিয়, কল্পনাবিলাসী।

ভাবুক [দ্র ৩৬৯], ভাবপ্রবণ, ভাবালু, ভাববিলাসী, ভাবগ্রাহী, ভাবোন্মাদ, ভাবোন্মত্ত; রোমান্টিক। আবেগপরায়ণ [দ্র ২৩৭]।

পরিকল্পক, পরিকল্পনাকারী; উদ্ভাবক [দ্র ৩৭৪]।

## ৩৭৪ উদ্ভাবন

**বি·** উদ্ভাবন(ক), উদ্ভাবনা, আবিষ্কার(ক), আবিষ্করণ, আবিষ্ক্রিয়া, আবিষ্কৃতি, সমুদ্ভাবনা; মাথা থেকে বার করা-, বার করা-; নবপ্রকাশ।

উদ্ঘাটন(ক), উন্মোচন(ক), উন্মুক্তকরণ, উদ্বোধন(ক), প্রত্যায়ন, প্রমোচন, অনাবৃতকরণ [দ্র ৫১২]; গোচরীকরণ।

প্রকাশ(ক) [দ্র ৫১৬], প্রকাশন, প্রকটন, অভিব্যক্তি; খুঁজে পাওয়া- [দ্র ৩৮০]।

উদ্ভাবনক্ষমতা, উদ্ভাবনীশক্তি, সৃজনশীলতা, সৃজনীশক্তি [দ্র ৪০৭]।

স্বকীয়তা, মৌলিকতা [দ্র ২৫৬]।

সৃষ্টি, সৃজন [দ্র ৪০৭]। উৎপাদন [দ্র ৩৫৩]। কল্পনা [দ্র ৩৭৩]। চিন্তা [দ্র ৩৬৯]।

**বিণ·** উদ্ভাবিত [৩৭৩], সমুদ্ভাবিত। আবিষ্কৃত। সৃষ্ট [দ্র ৪০৭]।

প্রকাশিত, প্রকটিত [দ্র ৫১৬]; উদ্ঘাটিত, উন্মোচিত।

উদ্ভাবনী, সৃজনশীল, সৃষ্টিশীল [দ্র ৪০৭]।

আবিষ্করণীয়, উদ্ভাবনীয় [৩৭৩], উদ্ভাব্য।

**বিণ·/বি·** উদ্ভাবক, উদ্ভাবয়িতা, উদ্ভাবনকারী; আবিষ্কারক, আবিষ্কর্তা, আবিষ্কারকারী; পরিকল্পক, পরিকল্পনাকারী।

উদ্ঘাটক, উদ্ঘাটনকারী, উদ্বোধক, উদ্বোধনকারী, উন্মোচক, উন্মোচনকারী।

## ৩৭৫ নির্ণয়

**বি·** নির্ণয়(ক), নির্ণয়ন(ক), নির্ধারণ(ক) [৩৮৮], নিরূপণ(ক), বিনির্ণয়, অবধারণ, নির্ধার, নিরাকরণ, সম্প্রধারণ, সংখ্যাপন।

স্থিরীকরণ, স্থির করা-, ঠিক করা-, ঠিকঠাক করা-, বিনিগম, ধার্য করা-, ধার্যকরণ, সাব্যস্ত করা-, নিশ্চয় করা-, নিশ্চয়ন; নিশ্চয়তা [দ্র ৩৮৮]।

কষা-; হিসেব(ক); গোনা-, গণনা [দ্র ৪৪২]।

মীমাংসা(ক) [২৪০], সম্পাদন, উপপাদন, প্রতিপাদন; সিদ্ধান্ত [৩৬১], অনুসিদ্ধান্ত, উপপত্তি; বিহিত(ক), প্রতিবিধান(ক), প্রতিকার(ক) [দ্র ৩৬১], নিষ্পত্তি(ক), সমাধান(ক), নিরসন, নিরাস, আশান, আসান, লাঘব, অবসান, রফা [১৪৩], কিনারা(ক)।

দাঁড় করানো-, খাড়া করা-।

প্রমাণ [দ্র ৩৭৭], প্রমা, প্রমিতি; সন্দেহ দূর করা-, সংশয় মোচন। চক্ষু কর্ণের বিবাদভঞ্জন(ক)। স্থিরসিদ্ধান্ত, শেষকথা।

সন্ধান [দ্র ৩৮০]। উত্তর [দ্র ৩৭৬]।

**বিণ·** নির্ণীত, নিরূপিত, নির্ধারিত, অবধারিত, নিরাকৃত, নিরক্ত, প্রত্যাসংকলিত, সংখ্যাপিত, বিনির্ণীত, স্থিরীকৃত, সাব্যস্ত, কৃতসিদ্ধান্ত; স্থির, নিশ্চিত, নির্দিষ্ট, ধার্য, ধরতাই। কৃতনিশ্চয়, দৃঢ়নিশ্চয়, স্থিরনিশ্চয়।

মীমাংসিত, প্রদিষ্ট। প্রমাণিত [দ্র ৩৭৭]।

সুনির্দিষ্ট, সুনির্ধারিত, সুনির্ণীত; চিরনির্দিষ্ট, চিরনির্ধারিত।

অবধার্য, অবধারণযোগ্য, নির্ণেয়, নির্ধার্য, নির্ধারণযোগ্য, সম্পাদ্য, উপপাদ্য, প্রতিপাদ্য, নিশ্চেয়, অবধারণীয়।

সসিদ্ধান্ত, পরিণামী, সিদ্ধান্তমূলক; তর্কসাধ্য।

**বিণ·/বি·** নির্ণায়ক, নির্ণয়কারক, নির্ণয়কারী, নির্ণেতা, নিরূপক, নিরূপণকারী, নির্ধারক, নির্ধারণকারী, বিনির্ণায়ক, অবধারক, বিনিগমক, সিদ্ধান্তী, মীমাংসক, মীমাংসাকারী; উপপাদক, প্রতিপাদক; নিষ্পাদক; নিশ্চায়ক, নিশ্চয়কারক।

## ৩৭৬ বিবেচন

**বি·** বিচার(ক), বিবেচনা(ক) [৩৬৯], প্রতর্ক, বিচার-বিবেচনা(ক), বিবেচন, ভাবনাচিন্তা [দ্র ৩৬৯]; বিমর্শ, বিমর্শন, বিমৃশ্যতা, বিমৃশ্যকারিতা।

সমীক্ষা(ক), সমীক্ষণ, মূল্যায়ন(ক), মূল্যানুমান, বিচারণ, বিচারণা; পর্যালোচনা(ক), পর্যালোচন; গবেষণ, গবেষণা, রিসার্চ(ক), পর্যেষণ, পর্যেষণা, অবমর্শন, পর্যৈষণা, উদীক্ষণ, তত্ত্বানুসন্ধান, তত্ত্বানুশীলন, অনুসন্ধান [দ্র ৩৮০]; পরীক্ষা(ক), যাচাই(ক), পরখ(ক), পরীক্ষণ, পরীক্ষা নিরীক্ষা, যাচা-, যাচন, পর্যবেক্ষণ(ক), নিরীক্ষণ, নিরীক্ষা,

অবেক্ষণ [দ্র ৯৮], খতিয়ে দেখা-, খতানো-।
সত্যাসত্য পরীক্ষা(ক), তজবিজ, তজদিগ; ভালোমন্দ বিচার(ক)।
বিশ্লেষণ(ক), বিশ্লেষ, ব্যবচ্ছেদ; সংশ্লেষণ, সংশ্লেষ; বিচার বিশ্লেষণ(ক)। চুলচেরা বিচার।
হিসাব(ক); গণনা(ক), গোনা- [দ্র ৪৪২]।
বিনিশ্চয়, বিনিশ্চিতি; নিষ্পত্তি, সমাধান [দ্র ৩৭৫], কিনারা(ক)।
ভেদাভেদ; বাছবিচার(ক), বাছন, বাছনি, বাছাই(ক), ঝাড়াই বাছাই, বাছা-।
অগ্রপশ্চাদ্‌বিবেচনা(ক), ভেবে কাজকরা-, অগ্রজ্ঞান [৩৬৯]।
পুনর্বিচার(ক), পুনর্বিবেচনা(ক)।
বিতর্ক, তর্ক [দ্র ৩৭৭], আলোচনা(ক), আলোচন [৪২০,১০৮], বাদানুবাদ(ক), সমালোচন, সমালোচনা(ক)।
টীকা, টিপ্পনী, ভাষ্য, ব্যাখ্যান, ব্যাখ্যা(ক) [দ্র ৩৯৯]।
বাজানো-, বাজিয়ে দেখা-।
আদালতের বিচার [দ্র ৬৬৭]।
পরীক্ষাগার, গবেষণাগার, লেবরেটারি।

**বিণ·** বিচারিত, বিবেচিত, বিমৃষ্ট, পরামৃষ্ট, সম্যকবিবেচিত।
সমীক্ষিত, পর্যালোচিত, পর্যবেক্ষিত, পরীক্ষিত, নিরীক্ষিত, গবেষিত।
বিশ্লেষিত, বিশ্লিষ্ট, ব্যবচ্ছিন্ন; সংশ্লেষিত।
নিশ্চিত, বিনিশ্চিত; মীমাংসিত।
বিতর্কিত; আলোচিত, সমালোচিত; ব্যাখ্যাত।
বিচার্য, বিবেচ্য [৩৬৯], বিবেচনাধীন, বিচিন্ত্যমান, বিচারণীয়, বিবেচনীয়, প্রতর্ক্য।
সমীক্ষণীয়, পর্যালোচনীয়, গবেষণীয়; পরীক্ষণীয়, নিরীক্ষণীয়, অবেক্ষণীয়।
বিশ্লেষণীয়, বিশ্লেষ্য।
অবক্ষ্যমাণ, নিরীক্ষ্যমাণ; বিচারাধীন।
পরীক্ষাধীন; পরীক্ষামূলক, গবেষণামূলক।
আলোচ্য, আলোচনীয়; সমালোচনীয়, সমালোচ্য।
বিবেচনাপ্রসূত, বিবেচনালব্ধ; বিচারলব্ধ; পরীক্ষালব্ধ, গবেষণালব্ধ।

**বিণ·/বি·** বিচারক [৬৬৭], বিবেচক, বিচারকারী, বিচারকর্তা, বিচারী; বিমৃশ্যকারী।
সমীক্ষক, সমীক্ষাকারী, মূল্যায়নকারী, পর্যালোচক; গবেষক, গবেষণাকারী; অনুসন্ধানকারী [দ্র ৩৮০]; পরীক্ষক, পর্যবেক্ষক, পর্যবেক্ষণকারী, নিরীক্ষক, অবেক্ষক।
বিশ্লেষক, বিশ্লেষণকারী। যাচাইদার, যাচাইকারী।
অগ্রপশ্চাদ্‌বিবেচনাকারী; অগ্রজ্ঞানী [৩৬৯]।
বিতর্ককারী, তার্কিক [দ্র ৩৭৭]; আলোচক, আলোচনাকারী; সমালোচক, সমালোচনাকারী।
টীকাকার, টিপ্পনীকার, ব্যাখ্যাকার, ভাষ্যকার, ব্যাখ্যাতা।

**ক্রি-বিণ·** পরীক্ষামূলকভাবে।
**[বিপ·] বি·** অপরীক্ষা, অনিরীক্ষণ, অবীক্ষণ।
**[বিণ·]** অপরীক্ষিত; অপর্যালোচিত; অবীক্ষিত।

## ৩৭৭ কারণ

**বি·** কারণ, হেতু, মূলকারণ, নিবন্ধন, হেতুক, হৈতুক, নিমিত্ত; উদ্দেশ্য, উপলক্ষ, ব্যপদেশ, প্রয়োজন [দ্র ৭১৭]।
যুক্তি, ন্যায়, লজিক, কার্যকারণ, কার্যকারণ সম্বন্ধ; যৌক্তিকতা, যুক্তিযুক্ততা, যুক্তিনির্ভরতা, প্রামাণিকতা, ন্যায্যতা [দ্র ৫৪৫], সংগতি; সমন্বয়, সামঞ্জস্য, সুসংগতি; অন্তঃসংগতি; পূর্বাপর সংগতি, পৌর্বাপর্য।
নীতি, মূলনীতি; সূত্র, মূলসূত্র, অর্থ।
প্রমাণ(ক), উপপত্তি [৩৭৫], প্রতিপাদন(ক), প্রমিতি, প্রতিপন্নকরণ, প্রতিষ্ঠা(ক), দাঁড় করানো-, প্রত্যয়ন; পরিগণনা। প্রত্যক্ষপ্রমাণ; পরোক্ষপ্রমাণ।
তর্ক[৩৭৬], বিতর্ক, অতর্ক, তর্কবিতর্ক [১০৮], তর্কাতর্কি(ক), কূটকচাল, কূটকচালি, কূটতর্ক। ব্যাসকূট।
ওজর, অছিলা, অজুহাত, বাহানা, বায়নাক্কা, দোহাই(দে), ছল, ছুতো, ছলছুতো, ছুতোনাতা, বাজে কারণ, বিনাকারণ, নিমিত্তমাত্র, নতা, ফিকির, ফন্দি, ভান, ভণিতা; চাতুরী [দ্র ৫৪৮]।
কথার প্যাঁচ, কথার মারপ্যাঁচ, কথার ফের।
সুযুক্তি, সুমন্ত্রণা, উত্তম ন্যায়। হাঁতে পাঁজি মঙ্গলবার।
প্রমাণপত্র, দলিল, দস্তাবেজ, দলিল দস্তাবেজ; নথি, রেকর্ড, সনদ, সনন্দ [২৮১], ফারমান; সাবুদ, সাবুত, সাক্ষীসাবুদ, সাক্ষী।
যুক্তিবিজ্ঞান, যুক্তিবিদ্যা, তর্কশাস্ত্র, তর্কবিদ্যা, তর্কবিজ্ঞান, হেতুশাস্ত্র, লজিক; ন্যায়দর্শন, ন্যায়শাস্ত্র [আন্বীক্ষিকী; নব্য ন্যায়]।
অপ্রমাণ(ক), উড়িয়ে দেওয়া-, খণ্ডন(ক), যুক্তিখণ্ডন(ক), খণ্ডানো-।

**বিণ·** সকারণ, সহেতুক, হেতুক, সমূলক, সমূল; যুক্তিপূর্ণ [৩৭১], যুক্তিনির্ভর, যুক্তিযুক্ত, যৌক্তিক, যুক্তিসংগত, যুক্তিসিদ্ধ, সপ্রমাণ, সোপপত্তি, কারণসংগত, কারণসম্মত, যুক্তিসম্মত, ন্যায্য, সংগত, সুসংগত, ন্যায়সম্মত, ন্যায়সংগত [দ্র ৫৪৫]; যথার্থ, যথাযথ।
প্রামাণিক, প্রমাণসিদ্ধ, প্রমাণনির্ভর। স্বতঃসিদ্ধ [দ্র ৫৪৩]।
প্রামাণ্য, ঔপপত্তিক, প্রতিপাদ্য, প্রতিপাদনীয়; প্রমেয়; প্রমাণসাপেক্ষ।
প্রমাণিত(ক), প্রতিপন্ন(ক), প্রত্যয়িত, প্রতিপাদিত, পরিগণিত, প্রমাণীকৃত, কৃতপ্রমাণ, প্রমিত।

**বিণ·/বি·** যুক্তিবাদী, যুক্তিনিষ্ঠ, যুক্তিপ্রিয়, আক্ষপাদ; নৈয়ায়িক, ন্যায়নিষ্ঠ, ন্যায়বেত্তা, ন্যায়বিদ্ [দ্র ৫৪৫]।
তার্কিক; তর্কপ্রিয়, তর্কপটু, তর্কাসক্ত, তর্কচুঞ্চু, তর্কী, তর্কক, বিচারমল্ল; কূটকচালে।
প্রমাণকারী, প্রতিপাদক, প্রমাতা, প্রতিপন্নকারী।
ব্যপদেষ্টা, ছলকারী [দ্র ৫৪৮]।

**অব্য·/ক্রি-বিণ·** কারণে, সকারণে, উদ্দেশ্যে, অর্থে, নিমিত্তে, জন্য, প্রয়োজনে। এইজন্য, এজন্যে, এজন্য, তাই, তাইতে, সেইজন্য, বিধায়, দরুন, তরে, জন্য, জন্যে।
অতএব, সুতরাং, এই কারণে; সেই কারণে, তজ্জন্য, তাবলে, তদুপলক্ষে, তদর্থ, তন্নিবন্ধন, তজ্জনিত, তদ্ধেতু,

সেইহেতু, সেজন্য, কাজেই, কাজে কাজেই; এই হেতু, কেননা, কিনা।

যেহেতু, যে কারণে।

অগত্যা, বাধ্য হয়ে, শেষে, অতঃপর, অনন্তর।

অথচ, কিন্তু, তবু, তবুও, তৎসত্ত্বেও, তথাপি। তথাচ, তা সত্ত্বেও, তত্রাচ, তত্রাপি, পরন্তু, অপিচ, তাও, আরও, অপরঞ্চ, অপরন্তু, পক্ষান্তরে [দ্র ২৭৬], অন্যথায়, বিকল্পে, পরিবর্তে, না হলে, নইলে; বরং, বরঞ্চ, প্রত্যুত; নতুবা, নচেৎ।

অথবা, কিংবা, বা।

ফলতঃ, ফলত, ফলে; তাহলে, তবে, কিবা।

যদি, যদিচ, যদিও।

কেন; কী; কি।

## ৩৭৮ অযৌক্তিকতা

**বি·** অযৌক্তিকতা [১২৫], যুক্তিহীনতা, অযুক্তি, অযুক্তিযুক্ততা, অকারণতা, কারণহীনতা, অর্থহীনতা, নিরর্থকতা, অসারতা, অসমীচীনতা, অসংগতি, অনুপপত্তি, অসামঞ্জস্য, অযথার্থতা, অযাথার্থ্য।

কুতর্ক, এঁড়ে তর্ক(ক)।

অপ্রামাণিকতা, অপ্রামাণ্যতা।

গোঁজামিল(দে), গরমিল, জগাখিচুড়ি; তালগোল পাকানো-।

কুযুক্তি, অযুক্তি, চক্রক, হেত্বাভাস। অপ্রমাণ, তর্কাভাস।

**বিণ·** অযৌক্তিক, যুক্তিহীন, যুক্তিবিরুদ্ধ, অযুক্তিযুক্ত, অযুক্তিসিদ্ধ, অকারণ, কারণহীন, অর্থহীন, অনর্থক, নিরর্থক, অসার, অসংগত, অসমঞ্জস, অসমীচীন, অহেতুক, অহেতু, অহৈতুকী, অহেতুকী, হেতুবিহীন, অযুক্তিসংগত, অযুক্তিসম্মত, অযথার্থ; অনুচিত, অন্যায় [দ্র ৫৪৬]।

অপ্রামাণিক, অপ্রামাণ্য, অপ্রতর্ক্য, তর্কাতীত, অমূলক, মূলহীন, ভিত্তিহীন, অমূল, অনিদান; আজগুবি; অবিশ্বাস্য [দ্র ৫৫০]; অবাস্তব [দ্র ১২৫]। অব্যাপার, অবিষয়, অপ্রাসঙ্গিক, প্রক্ষিপ্ত; অপ্রাকরণিক।

অসিদ্ধ, অপ্রমাণিত, অপ্রমাণীকৃত; অনুপপন্ন, অনিষ্পন্ন, অপ্রতিপন্ন, অনবধারিত, অপ্রতিপাদিত।

বাজে, আজেবাজে, খাপছাড়া, গোঁজামিলপূর্ণ, কুযুক্তিপূর্ণ, ছেঁদো; এণ্ডায়গণ্ডায়। গাজোয়ারি।

বিস্ময়কর [দ্র ৩৭৯]। অপ্রত্যাশিত [দ্র ৭১১]। কাল্পনিক [দ্র ৩৭৩]।

**ক্রি–বিণ·** শুধুশুধু, এমনি, এমনি এমনি, অকারণে, খামোখা, বিনা কারণে, কারণ বিনা; অযৌক্তিকভাবে; তালেগোলে।

মিছিমিছি, মিছামিছি, অনর্থক।

## ৩৭৯ বিস্ময়

**বি·** বিস্ময় [১২৫], চমক(লা), আশ্চর্য(হ) [৩৯৮], অবাক(হ,ক)।

চমকানো-, চমকে ওঠা-, চমকে যাওয়া-, হকচকানো-, ভ্যাবাচ্যাকা(খা), থতমত(খা)।

বিস্ময়ভাব, বিস্ময়করতা, আশ্চর্যজনকতা, চমৎকৃতি, চমৎকারিত্ব, চমৎকারিতা; বিস্ময়বিমূঢ়তা, বিস্ময়ঘোর, বিমুগ্ধতা, বিহ্বলতা; ঘোর(লা), আবেশ।

অবাক কাণ্ড, তাজ্জব ব্যাপার; বিচিত্র ব্যাপার; অদ্ভুত ঘটনা।

আক্কেল গুড়ুম(হ), হয়ে যাওয়া-, তাজ্জব মানা, গালে হাত(দে), মুখে রা না কাড়া-, হাঁ হয়ে যাওয়া-, চোখ কপালে তোলা-, চোখ ছানাবড়া(হ), চক্ষু চড়ক গাছ, চক্ষুস্থির(হ); ধাঁধা লাগা-, ধাঁধিয়ে যাওয়া-; ভেবড়ানো-, ভেবড়ে যাওয়া-।

চমৎকরণ, বিস্ময়করণ, চমকে দেওয়া-, বিস্মায়ন, বিস্মাপন, বিস্ময় উৎপাদন(ক), চমকসৃষ্টি(ক)।

অভিনবত্ব [দ্র ১৫২]; অসাধারণত্ব, অনন্যসাধারণত্ব; অলোকসামান্যতা; অলৌকিকতা [দ্র ১২৫], অবাস্তবতা।

যুক্তিহীনতা [দ্র ৩৭৮]। অবিশ্বাস্যতা [দ্র ৫৫০]। কাল্পনিকতা [দ্র ৩৭৩]। আকস্মিকতা [দ্র ১৫৭]।

জাদু, ইন্দ্রজাল, ভোজবাজি, ভেলকি, ভানুমতীর খেলা, ম্যাজিক [৭৫৬], জাদুদণ্ড, মায়াদণ্ড। জাদুবিদ্যা, মায়াবিদ্যা, কুহকবিদ্যা, শাম্বরী। মায়াশক্তি, মায়াবল, জাদুবল। জাদুর প্রভাব, মায়ার ঘোর। মায়ার কুহক, মায়াজাল। মায়ামুকুর, মায়াদর্পণ, নখদর্পণ।

ভ্রম [দ্র ৫৬২], মায়া, কুহক; আলেয়া।

ধাঁধা [৩৫২], ধোঁকা, হেঁয়ালি, ধন্দ [দ্র ৬৮২], ধাধস, প্রহেলিকা, প্রবহ্লিকা।

সম্মোহন, হিপনোটিজ্‌ম। মেসমেরিজ্‌ম।

তুক(ক), তুকতাক; নলচালা-; বাণমারা-, গুণ করা-, মন্ত্রকরা-, মন্ত্রপড়া-; বশীকরণ, বশক্রিয়া, কার্মণ; জাদুকরণ, জাদুগরি।

**বিণ·** বিস্ময়কর, বিস্ময়জনক, বিস্ময়াবহ, আশ্চর্য, আশ্চর্যজনক, অত্যাশ্চর্য, চমকপ্রদ, চমৎকারক, চমৎকারী, চমকদার, আজব, তাজ্জব।

অদ্ভুত, উদ্ভট, উদ্ভুট্টি, আজগুবি [দ্র ১২৫]; বিকট; বিচিত্র।

বুদ্ধির অগম্য, বুদ্ধির বার, বুদ্ধিতে যার ব্যাখ্যা চলে না।

অস্বাভাবিক, সৃষ্টিছাড়া, অসাধারণ, অনন্যসাধারণ।

ভৌতিক [দ্র ১২৫]; অলৌকিক। মন্ত্রপূত, সমন্ত্রক।

অভিনব [দ্র ১৫২], অপূর্ব, অভূতপূর্ব। অবিশ্বাস্য [দ্র ৫৫০]। অপ্রত্যাশিত [দ্র ৭১১]। অভাবনীয় [দ্র ৩৭০]।

ধাঁধাময়। জাদুকরী।

বিস্মিত(হ), বিস্ময়ান্বিত(হ), বিস্ময়াভিভূত, বিস্ময়াকুল, বিস্ময়াপন্ন, জাতবিস্ময়, বিস্ময়াবিষ্ট, বিস্ময়বিমূঢ়, বিস্ময়বিহ্বল, বিস্ময়স্তিমিত, বিস্ময়মৌন, অতিবিস্মিত, আশ্চর্যান্বিত, চমকিত, চকিত, চমৎকৃত।

অবাক, হতবাক, নির্বাক, বাক্যহারা, বাক্যহীন; স্তব্ধ, স্তম্ভিত, বিস্ময়বিস্ফারিত: মূঢ়, মুগ্ধ, বিমূঢ়, হতভম্ব(হ) [২১৭], বিহ্বল(হ), আবিষ্ট; তাজ্জব, থ, হতচকিত।

সবিস্ময়, সচকিত।

**বিণ·/বি·** জাদুকর, ইন্দ্রজালিক, ঐন্দ্রজালিক, ভেলকিবাজ, ভেলকিওয়ালা, সৌভিক, শৌভিক, বাজিকর, বাজিগর, প্রাতিহার, প্রাতিহারিক, প্রাতিহারক, ভোজবিদ,

ম্যাজিসিয়ান ; মায়াবী, মায়ী, মায়াকর, মায়াবিৎ, মায়াকুশল, মায়িক ; কুহকী, কুহকিনী, মায়াবিনী, মোহক।
**ক্রি-বিণ** বিস্ময়ে, সবিস্ময়ে।
**অব্য** ওকি, সেকি ; তাই নাকি ; তাইতো ; ওঃ ; অ্যাঁ, ওহো, ওঃ হরি ; ওরে বাপস্ ; ওরে বাসরে ; একী।

### ৩৮০ অনুসন্ধান

**বি** অনুসন্ধান(ক), খোঁজ(ক), খোঁজা-, খুঁজা-, খুঁজন, অন্বেষণ(ক), সন্ধান(ক), অন্বেষ, অন্বেষা, এষণা, এষা, তল্লাশ(ক), তালাশ(ক), তল্লাশি, উদ্দেশ(ক), তত্ত্বতালাশ(ক), ঢুড়া-, ঢোঁড়ন, ঢুণ্ঢন, ঢুড়ে বেড়ানো-, হদিশ(ক), দিশা, হাঁটকানো-, হাতড়ানো-, পাত্তা(ক) ; ঘাঁটাঘাটি(ক), ঘাঁটা-, ঘাঁটানো- ; অন্ধিসন্ধি।

প্রত্যবেক্ষণ, প্রত্যবেক্ষা, পরীষ্টি, প্রত্যবমর্ষ, অভীক্ষণ, অভীক্ষা, অবেক্ষণ, অবেক্ষা, অন্বীক্ষা, অন্বীক্ষণ, অনুসূদন, সমীহা, সমীক্ষণ [৩৭৬], সমীক্ষ, নিরীক্ষা, পরীক্ষা(ক), পরীক্ষানিরীক্ষা, সমীক্ষা [দ্র ৩৭৬]। গবেষণ, গবেষণা [দ্র ৩৭৬]।

খানাতল্লাশি, খুঁজতল্লাশি, সার্চ(ক)।

খোঁজাখুজি(ক), খুঁজে বেড়ানো-, খোঁজখবর(ক), সুলুক, সুলুকসন্ধান।

ব্যবচ্ছেদ [দ্র ৩৭৬]। ময়নাতদন্ত [দ্র ৫৭]।

আন্দাজ(ক), অনুমান(ক) [দ্র ৩৬৯]।

তদন্ত(ক), এনকোয়ারি, ইনভেসটিগেশন, তহকিক। পরিদর্শন(ক), ইনসপেকশন। গোয়েন্দাগিরি। গুপ্তচরবৃত্তি।

রহস্যসন্ধান, রহস্যভেদ(ক), রহস্যোদ্ঘাটন(ক) ; কিনারা(ক, হ), কূলকিনারা(ক, হ) ; সত্যসন্ধান(ক), সত্যান্বেষণ(ক) [৫৪৩], সত্যান্বেষিতা ; সন্দেহমোচন(ক), সন্দেহ ঘোচানো-, সন্দেহ নিরসন(ক), সংশয়াপনোদন, ভঞ্জন, সন্দেহভঞ্জন(ক), সংশয়মোচন(ক), সন্দেহ অপনোদন(ক) ; নিরাকরণ, নিরাকৃতি।

খোঁজানো-, খোঁজ করানো-। দৌত্য, দূতগিরি।

সন্ধিৎসা, অনুসন্ধিৎসা।

তদন্ত কমিশন, কমিশন, আয়োগ।

জিজ্ঞাসাবাদ(ক) [দ্র ৩৮১] ; বাজানো-, বাজিয়ে দেখা-, ঘাঁটানো-।

সূত্র, ক্লু ; ঘাঁতঘোঁত।

তন্নতন্ন করে খোঁজা-, তন্নতন্ন(ক), আঁতিপাতি করে খোঁজা-, আগাপাস্তলা খোঁজা-, গোরু খোঁজা(ক), উটকনো-।

অগ্রসন্ধান, পূর্বান্বেষণ।

**বিণ** খুঁজিত, অন্বেষিত, অবেক্ষিত, সন্ধানিত, সমুদ্দিষ্ট, মৃগিত।

অনুসন্ধেয়, পরীক্ষণীয় [দ্র ৩৭৬], মার্গ্য, অন্বেষণীয়, অন্বেষ্টব্য , অন্বিষ্ট।

সন্ধানী, অনুসন্ধানী, সন্ধানমূলক, তল্লাশিমূলক, আনুসন্ধানিক, অনুসন্ধানাত্মক, ঔদ্দেশিক।

সন্ধানরত, অনুসন্ধানরত, খোঁজরত, নিরীক্ষমাণ [দ্র ৩৭৬] ; তর্কে থাকা- , তক্কে তক্কে থাকা-।

**বিণ/বি** খোঁজকারী, সন্ধানকারী, সন্ধানী, সন্ধায়ী, উদ্দেশক, অন্বেষক, অন্বেষ্টা, অন্বেষণকারক, অন্বেষণকারী, অন্বেষী, অবেক্ষক, অনুসন্ধাতা, অনুসন্ধানবান, অনুসন্ধায়ক, অনুসন্ধায়ী, নিরীক্ষক [দ্র ৩৭৬]। অনুসন্ধিৎসু, অন্বেষণেচ্ছু।

তদন্তকারী, তদন্তকর্তা।

গোয়েন্দা, ডিটেকটিভ [৫১৭], রহস্যসন্ধানী, কারণিক, সত্যান্বেষী [৫৪৩] ; হুনুরি, জাসু ; টিকটিকি ; সি আই ডি।

চর, গুপ্তদূত, গুপ্তচর, , স্পাই, অবসর্প। দূত [৪০৫]। ভগ্নদূত।

### ৩৮১ জিজ্ঞাসা

**বি** জিজ্ঞাসা(ক), জিজ্ঞেস(ক), জিগেস(ক), জিগ্যেস(ক), শুধানো-, শুধা-, জিজ্ঞাসন, পৃচ্ছা, বিপ্রশ্নিকা, আপৃচ্ছা, আপ্রচ্ছন, প্রশ্ন(ক), পোছা-, পুছা-।

জিজ্ঞাসাবাদ(ক) [৩৮০], জেরা(ক), সওয়াল(ক)। ঘাঁটানো-।

প্রশ্নোত্তর(ক), সওয়াল জবাব ; প্রতিপ্রশ্ন।

জানতে চাওয়া-, জানার ইচ্ছা, বুভুৎসা ; কৌতূহল, কুতূহল, ঔৎসুক্য, উৎকণ্ঠা, আগ্রহ, ঝোঁক, ব্যগ্রতা, ব্যাকুলতা [২৩৪], অতি কৌতূহল , বিবিৎসা, বিবিদিষা।

খোঁজখবর নেওয়া-, অনুসন্ধিৎসা, সন্ধিৎসা, অন্বেষণ [দ্র ৩৮০]।

কূটপ্রশ্ন, কঠিনপ্রশ্ন। প্রশ্নপত্র [দ্র ৩৯৫]।

জ্ঞানতৃষ্ণা, জ্ঞানপিপাসা, জ্ঞানতৃষা।

পরামর্শ(ক), সলা, মন্ত্রণা, সাট, সড়।

সন্দেহ [দ্র ৩৮২]।

**বিণ** জিজ্ঞাস্য, জিজ্ঞাসনীয়, প্রষ্টব্য, জিজ্ঞাসার্হ।

জিজ্ঞাসিত, পৃষ্ট, অর্থিত, কৃতপ্রশ্ন।

কৌতূহলোদ্দীপক।

**বিণ/বি** জিজ্ঞাসক, জিজ্ঞাসাকারী, প্রশ্নকর্তা, প্রশ্নকারী, প্রাশ্নিক, প্রষ্টা।

জিজ্ঞাসু, কৌতূহলী, কুতূহলী ; কৌতূহলাবিষ্ট, কৌতূহলপর, কৌতূহলাক্রান্ত ; উৎসুক, আগ্রহান্বিত, ব্যগ্র, আগ্রহী, উদ্গ্রীব , বিবিৎসু, বিবিদিষু।

অনুসন্ধিৎসু, সন্ধিৎসু [দ্র ৩৮০]। সন্দিহান [দ্র ৩৮২]।
**অব্য** কি, কী ; কেন, কী জন্য, কী কারণে ; কোথায়, কোথা, কোনখানে, কই ; কে, কারা, কাহারা, কোন জন ; কবে, কখন, কোন সময়ে, কোন কালে ; কোন ; কশ্চিৎ।

### ৩৮২ সন্দেহ

**বি** সন্দেহ(ক), অবিশ্বাস [দ্র ৫৫০], বিচিকিৎসা, অপ্রত্যয়, নিহ্নব, সন্দিগ্ধতা, প্রতর্ক, আশঙ্কা [দ্র ২৩৪]। সন্দেহের অবকাশ।

দ্বিধা [দ্র ২১৭], সংশয়, খটকা, দ্বন্দ্ব, দ্বৈধ, খুঁত খুঁত(ক), খুঁত খুঁতানি, দোটানাভাব, কিন্তু কিন্তু ভাব, ইতস্তত করা-।

অনিশ্চয়, অনিশ্চয়তা, অনিশ্চিতি, শুবা, শুবে, অস্থিরতা, স্থির না থাকা-, ঠিক না হওয়া-, অনির্ধারণ, অমীমাংসা, বিপ্রতিপত্তি, অনির্ণয়, অনিরূপণ, অনিরাকরণ, অকৃতনিশ্চয়তা, অপ্রতিবিধান ; অপ্রমাণ ; অপ্রত্যয়।

ধাঁধা [দ্র ৩৭৯], ধন্দ, হেঁয়ালি। অনেকান্ত, নিশ্চয় অনিশ্চয়।

অস্পষ্টতা, ঘোলাটেভাব।

অনির্দেশ, অনির্ণেয়তা; সমস্যা [দ্র ৬৮২]।

আন্দাজ, অনুমাননির্ভরতা, অনুমান [দ্র ৩৬৯]; মনে হওয়া, ঠেকা-।

সন্দেহপ্রবণতা, সন্দিগ্ধতা; সন্দেহবাতিক, সন্দেহবাই।

দ্বিধাগ্রস্ততা, অস্থিরচিত্ততা, চিত্তচাঞ্চল্য, চঞ্চলচিত্ততা, দ্বিধাদ্বন্দ্ব, মনের গোল।

অন্ধকারে হাতড়ানো- [৩৭০], আন্দাজে ঢিল ছোঁড়া-; লাগে তুক না লাগে তাক; ত্রিশঙ্কু অবস্থা; ন যযৌ ন তস্থৌ; মাথা ঠিক করতে না পারা; মাথা ঘুরে যাওয়া।

সংশয়বাদ, অজ্ঞাবাদ; অজ্ঞেয়বাদ।

**বিণ**· সন্দেহজনক, সন্দেহপূর্ণ, সংশয়িত, অপ্রমাণিত, অবিশ্বাস্য [দ্র ৫৫০]; সন্দেহ উদ্রেককারী, সংশয়কর; কেমন কেমন।

দ্বিধাপূর্ণ [দ্র ২১৭]।

অনিশ্চিত, অনিশ্চয়, অনবধারিত, অস্থিরীকৃত, অনির্দিষ্ট, আন্দাজি, অনিরূপিত, অনির্ণীত, অমীমাংসিত, অবিহিত, অপ্রতিবিহিত, অকৃতনিশ্চয়; বিতর্কিত, তর্কিত, তর্কসাপেক্ষ।

অনির্দেশ্য, অনির্ণেয়, অনির্ধারণীয়, অনির্ধার্য, অনিরূপণীয়, অনিরাকরণীয়, অপ্রতিবিধেয়।

**বিণ·/বি**· সন্দিগ্ধ(হ), সন্দিহান, সন্দেহপ্রবণ, সন্দেহপরায়ণ, সন্দিগ্ধচিত্ত, সন্দিগ্ধমনা, সংশয়াকুল, সন্দেহাকুল, সংশয়ালু, সংশয়িতা, সংশয়ী, সংশয়াপন্ন, সাংশয়িক, সংশয়ান, সংশয়াত্মা, বিপ্রতিপন্ন, সংশয়ান্বিত, সমাকুল; খুঁতখুঁতে।

দোমনা, দ্বিধাগ্রস্ত [দ্র ২১৭]; চঞ্চলচিত্ত।

সংশয়বাদী, অজ্ঞাবাদী।

**ক্রি-বিণ**· হয়তো, সম্ভবত, বোধহয়, হয়তো বা, মনে হয়, হবেও বা, হতে পারে। বুঝি, বুঝিবা। যদি, যদিচ।

**সর্ব-বিণ**· কোন, কোনটি, কোন কোন; কোনো কোনো।

## ৩৮৩ উত্তর

**বি**· উত্তর(দে, ক), জবাব(দে) [১০৭], প্রতিবাক্য, প্রত্যুত্তর(ক), প্রত্যুক্তি।

প্রশ্নোত্তর, প্রশ্নের উত্তর। সদুত্তর, ঠিক উত্তর।

সাড়া(দে), আওয়াজ, রা(কাড়া-), সাড়াশব্দ।

পালটা জবাব(দে), মুখে মুখে উত্তর(দে), কথার পিঠে কথা; প্রতিবাদ [দ্র ২৭৬]।

কৈফিয়ত(দে), জবাবদিহি(ক), কারণ দর্শানো-, ব্যাখ্যা(ক), জায়। কারণ [দ্র ৩৭৭]। প্রমাণ [দ্র ৩৭৭]। নির্ণয় [দ্র ৩৭৫]।

উপযুক্ত জবাব, মুখের ওপর জবাব; ওতোর চাপান।

চিঠির উত্তর, পত্রোত্তর।

ভুল উত্তর, অসদুত্তর, দুরুত্তর।

**বিণ**· উত্তরিত, প্রত্যুত্তরিত, প্রত্যুক্ত, প্রতিভাষিত।

উত্তরযোগ্য, কৈফিয়তযোগ্য, উত্তরমূলক, কৈফিয়তমূলক, জবাবি, কৈফিয়তি।

**বিণ·/বি**· উত্তরদাতা, উত্তরকারী, জবাবদাতা, উত্তরদায়ক, জবাবদায়ী; প্রত্যুত্তরকারী, প্রতিবাদী [দ্র ২৭৬]।

**ক্রি-বিণ**· উত্তরে, জবাবে।

পত্রোত্তরে।

## ৩৮৪ উদাহরণ

**বি**· উদাহরণ(দে), দৃষ্টান্ত [২৬০], নিদর্শন [৩৮৫], অতিষ্ঠা, নজির, নমুনা।

উল্লেখ(ক), উদ্ধৃতি; প্রমাণ [দ্র ৩৭৭]।

উদ্ধৃতাংশ।

অভিজ্ঞান, স্মারক, চিহ্ন [দ্র ৪১৩], প্রতীক।

আদর্শ, উল্লেখযোগ্য উদাহরণ, বিরল নিদর্শন।

দৃষ্টান্তস্থাপন(ক), নজির রাখা-।

**বিণ**· উদাহৃত, উল্লিখিত, উদ্ধৃত, উক্ত; কথিত [দ্র ১০৬], অভিহিত, অবহৃত।

উদাহরণযোগ্য, উদাহরণীয়, উল্লেখযোগ্য, উল্লেখনীয়, উল্লেখ্য।

দৃষ্টান্তস্বরূপ, উদাহরণস্বরূপ, দার্ষ্টান্তিক।

## ৩৮৫ সংকেত

**বি**· সংকেত(ক, দে), ইঙ্গিত(ক) [৫১৬], ইশারা(ক), সাঁট, ঠার, ছানি, ঠারা-, আভাস(দে), সিগনাল। কোড।

চিহ্ন [দ্র ৪১৩], নিশান, নিশানা, নিশানি, লক্ষণ, প্রতীক, পরিচায়ক, অভিজ্ঞান, নিদর্শন [দ্র ৩৮৪]। সিল, মোহর, সিলমোহর।

আভাস ইঙ্গিত, আকার ইঙ্গিত, হাবভাব, আকৃতি প্রকৃতি, অঙ্গভঙ্গি [দ্র ৯৫]; ঠারঠোর, ঠাট, ঠমক, ছলাকলা; চোখের ইশারা, নয়নঠার; চোখ মটকানো-; চোখ ঠারা-, চোখ টেপা-, কটাক্ষ [দ্র ৯৮]; মাথা ঝাঁকানো-, মাথা নাড়া-, মাথা হেলানো-; হাতছানি(দে); অঙ্গুলি নির্দেশ(ক), অঙ্গুলি সংকেত(ক), অঙ্গুলি চালন, অঙ্গুলিঠার, অঙ্গুলিসংজ্ঞা, অঙ্গুলিসন্দেশ, অঙ্গুলি হেলন(ক) [৯৫]।

কুশপুত্তলি, কুশপুত্তলিকা, কুশপুত্তল, পর্ণনর, পুত্তলক; এফিজি।

পতাকা [৪১৩], নিশান, কেতন, কেতু, ধ্বজা, ধ্বজ, ধ্বজপট, ঝাণ্ডা, ঝণ্ডা, উচ্চুল, ফ্ল্যাগ; বৈজয়ন্তী, জয়পতাকা; জাতীয় পতাকা, রাষ্ট্রীয় পতাকা; সাদা পতাকা, শ্বেত পতাকা; কালো পতাকা, কৃষ্ণ পতাকা; লালঝাণ্ডা, লালপতাকা, রক্তনিশান। ধ্বজস্তম্ভ, ধ্বজদণ্ড।

সুলক্ষণ, শুভলক্ষণ, পয় [দ্র ৬৭৪]।

অলক্ষ্মী, কুলক্ষণ, অশুভচিহ্ন [দ্র ৬৭৫]।

পূর্বলক্ষণ, পূর্বাভাস [দ্র ১৫৫]।

বিপদসংকেত, সাইরেন [দ্র ৬৭৯]।

সামান্যাভাস, ঘুণাক্ষর।

যতিচিহ্ন, বিরামচিহ্ন; দাঁড়ি, পূর্ণচ্ছেদ; কমা; কোলন; কোলন-ড্যাশ; সেমিকোলন, সীমিকা; বিস্ময়-চিহ্ন, আশ্চর্যবোধক চিহ্ন; প্রশ্নচিহ্ন, প্রশ্নবোধকচিহ্ন; উদ্ধৃতিচিহ্ন;

উর্ধ্বকমা, অ্যাপোসট্রপি; ফুলস্টপ; ড্যাশ; হাইফেন; বন্ধনী, ব্র্যাকেট।

**বিণ·** সাংকেতিক, সংকেতপূর্ণ, সংকেতময়, ইঙ্গিতপূর্ণ, ইঙ্গিতময়, প্রতীকী।

চিহ্নিত, চিহ্নযুক্ত।

আভাসিত।

পতাকালাঞ্ছিত, ধ্বজযুক্ত, পতাকিক।

সুলক্ষণযুক্ত, সুলক্ষণ [দ্র ৬৭৪]।

অলক্ষুণে [দ্র ৬৭৫]।

**বিণ·/বি·** পতাকাধারী, পতাকী, পতাকাবাহী, ধ্বজী, ধ্বজবান, বৈজয়ন্তিক, নিশানধারী।

**ক্রি-বিণ·** সংকেতে, ইঙ্গিতে, ইশারায়, আভাসে, আভাসে ইঙ্গিতে, আকারে ইঙ্গিতে, হাবে ভাবে, ঠারে ঠোরে, ঠারে। ঘুণাক্ষরে।

## ৩৮৬ নাম

**বি·** নাম, আখ্যা, অভিধা, সংজ্ঞা, আহ্বয়, প্রাতিপদিক, অভিধেয়।

পদবি, বংশনাম, উপনাম, উপাধি; বিশেষণ; খেতাব [৬১০]।

ডাকনাম; নামান্তর, বনাম; ওরফে; ভালোনাম, পোশাকি নাম; আদরের নাম, অদুনা, উদুনা। ছদ্মনাম, বকলম।

নামকরণ(ক), নাম রাখা-, নামাঙ্কন, আখ্যান।

শিরোনাম, শিরোনামা, শীর্ষনাম, হেডিং, হেডলাইন।

নামধাম, নামঠিকানা [দ্র ৬০১]। নামচিহ্ন, নামগন্ধ, নামাঙ্ক।

পরিচয় [দ্র ৬০১]।

নামাবলি, নামমালা।

উপাধিপত্র, সংজ্ঞাপত্র, নামপত্র।

নামফলক, নেমপ্লেট। নামলেখা-।

**বিণ·** নামক, নাম্নী, নামধারী, নামধেয়, নামযুক্ত, নামবিশিষ্ট, নামা, নামধারক, নামাঙ্কিত।

অভিধেয়, অভিহিত, উক্ত, আখ্যেয়, আখ্যাত, সংজ্ঞাত, কথিত, সংজ্ঞাপ্রাপ্ত; তথাকথিত।

সংজ্ঞক, জ্ঞাপক।

উপাধিধারী, উপাধিক, উপাধিপ্রাপ্ত, উপাধিবিশিষ্ট, ঔপাধিক।

একনামা, সমনামধেয়।

খেতাবযুক্ত, খেতাবি।

সার্থকনামা, নামের উপযুক্ত, নামী, নামজাদা [দ্র ৩৪৮], স্বনামধন্য।

## ৩৮৭ নামহীনতা

**বি·** নামহীনতা, নামবিহীনতা।

**বিণ·** অনামা, নামহীন, অনাম্নী, অনামক, অনামিকা, বেনামা, নামবিহীন।

নামগোত্রহীন [দ্র ৬০২]।

অপরিচিত [দ্র ৩৯৮]। অপ্রসিদ্ধ [দ্র ৩৪৯]।

## ৩৮৮ নিশ্চয়তা

**বি·** নিশ্চয়তা [২৭০], নিশ্চিতি, নিশ্চয়(ক), নৈশ্চিত্য, সুনিশ্চয়, সুনিশ্চয়তা, বিনিশ্চয়, স্থিরতা, ধ্রুবতা, ধ্রুবত্ব, পরমতা।

নিঃসংশয়তা, নিঃসন্দেহতা, সন্দেহহীনতা, সংশয়হীনতা।

দ্বিধাহীনতা [দ্র ২১৮]।

প্রত্যয়, প্রতীতি, বিশ্বাস [দ্র ৫৪৯]; দৃঢ়তা [দ্র ৩৫৯]।

অভ্রান্ততা [দ্র ৫৬১]। সত্যতা, সত্য [দ্র ৫৪৩]। অকাট্যতা।

অনিশ্চয়, অনাশ্চর্য।

গ্যারান্টি, সিওরিটি; সিকিউরিটি।

নির্ণয়, নিরূপণ, নির্ধারণ [দ্র ৩৭৫]। সমাধান [দ্র ৩৭৫]।

নির্ভরযোগ্যতা [দ্র ২৭০]। খাঁটিত্ব [দ্র ৫৫৮]।

অব্যর্থতা, অমোঘতা, অবশ্যম্ভাবিতা, অবশ্যম্ভাবিত্ব, অবশ্যঘটনীয়তা, অপ্রতিরোধ্যতা [দ্র ৬৯৩]।

**বিণ·** নিশ্চিত, বিনিশ্চিত, সুনিশ্চিত। প্রত্যয়িত, প্রতীত, প্রমিত, নিঃসন্দেহ, অসংশয়, নিঃসংশয়, সংশয়হীন, সন্দেহহীন, অসংশয়িত, অসন্দিগ্ধ।

সন্দেহাতীত [৫৪৩], অসংশনীয়, সংশয়াতীত।

নির্দ্বিধ [দ্র ২১৮], দ্ব্যর্থহীন, ছিন্নদ্বৈধ, ছিন্নসংশয়।

স্থির, নির্দিষ্ট, নির্ধারিত, নির্বিকল্প, নিরূপিত [দ্র ৩৭৫]।

অনস্বীকার্য [দ্র ৫৪৩], দ্বন্দ্বাতীত, প্রশ্নাতীত, প্রশ্নহীন, অবিতর্কিত।

প্রত্যয়ী।

অপ্রতিরোধ্য [দ্র ৬৯৩], মোক্ষম, অমোঘ, অব্যর্থ; অপ্রতিবিধেয়, অপ্রতিকার্য, অপ্রতিকরণীয়; ভাব্য, অবশ্যম্ভাবী [দ্র ৩৩২], অবধারিত, অনিবার্য, অবশ্যম্ভাব্য।

অসংবর, অসংবরণীয়।

প্রকৃত [দ্র ৫৫৮], খাঁটি।

অভ্রান্ত, সঠিক [দ্র ৫৬১]; পরম, চরম, ধ্রুব, ধ্রুবক।

নির্ভরযোগ্য [দ্র ২৭০], পাকাপাকি।

**বিণ·/বি·** নিঃসন্দিগ্ধ, অসন্দিগ্ধ, অসন্দিহান, অসংশয়ান, অসংশয়িত।

নিশ্চয়কারী, নিশ্চায়ক; প্রত্যয়ী।

অবিস্মিত, অচকিত, চমকহীন।

**ক্রি-বিণ·** নিঃসন্দেহে, অসংশয়ে, সংশয়াতীতভাবে, সুনিশ্চিতভাবে, দৃঢ়তার সঙ্গে, সজোরে।

দ্ব্যর্থহীনভাবে। দৃঢ়হস্তে, কঠিনহস্তে।

অবশ্য, অবশ্যই, নির্ঘাত, আলবাত, নিশ্চয়ই, নিশ্চয়, ঠিকই, তাইতো, বৈকি, জরুর, বেশক।

## ৩৮৯ উদ্দেশ্য

**বি·** উদ্দেশ্য, লক্ষ্য, মতলব, ইষ্টি, ইষ্ট, উদ্দেশ, মনসুবা।

তাৎপর্য, কারণ, হেতু [দ্র ৩৭৭]।

ইচ্ছা, অভিলাষ [দ্র ২১২], অভিপ্রায়, মনোভাব, মনোবাঞ্ছা।

মতাবলম্বন, মতাশ্রয়; মতানুসরণ।

অভিসন্ধি, অভিসন্ধান; ফন্দি, ফিকির [৩৩৮]।

অভিমত, মতামত, মত [দ্র ২৭৯], মন্তব্য; বক্তব্য।

পরিকল্পনা, পরিকল্পন [দ্র ৩৬৯]।

সদুদ্দেশ্য, সাধুউদ্দেশ্য, সুউদ্দেশ্য; সদভিপ্রায়, সাধু সংকল্প, সাধু অভিপ্রায়, সদিচ্ছা [দ্র ৬৭৪]।

বদ মতলব, কুমতলব, দুরভিসন্ধি, কুবুদ্ধি, অসৎ উদ্দেশ্য [দ্র ৫৪৮], অসদুদ্দেশ্য, দুর্বুদ্ধি [৩৭১], দুর্বাসনা।

**বিণ**· উদ্দিষ্ট, অন্বিষ্ট, অভীষ্ট, লক্ষ্য, অভিপ্রেত, অভিলষিত, বাঞ্ছিত [দ্র ৭১০], ঈপ্সিত, অভিসংহিত, লক্ষ্যীকৃত।

**বিণ**·/**বি**· উদ্দেশক, উদ্দেশকারী; অভিলাষী, অভিলাষুক, ইচ্ছুক [দ্র ২১২]।

মতাবলম্বী। মতবর্তী, মতানুবর্তী, পন্থী।

## ৩৯০ বিদ্যা

**বি**· বিদ্যা, বিদ্যত্ব, বিদ্যাবত্তা, বিচক্ষণতা [দ্র ৩৭১], শিক্ষা [দ্র ৩৯৬]।

জ্ঞান, প্রজ্ঞা, বোধি, সম্বোধি, বোধ, অনুভাব, ব্যুৎপত্তি, প্রবোধ, প্রমা, প্রতীতি, অববোধ, প্রতিভান, পরিজ্ঞান; মনীষা [৩৭১], মনীষিতা।

সম্যকজ্ঞান, প্রসংখ্যান।

পাণ্ডিত্য, বৈদগ্ধ্য, বিজ্ঞতা, বিজ্ঞত্ব, বিদগ্ধতা, বৈদুষ্য, ব্যুৎপাদন, কৃতবিদ্যতা, প্রাজ্ঞতা; বুদ্ধিমত্তা [দ্র ৩৭১]; পণ্ডিতি, ভাটোয়ারি। বিচক্ষণতা [দ্র ৩৭১]।

বিদ্যাবল, জ্ঞানবল। জ্ঞানের আলো, জ্ঞানালোক, ধ্যানালোক। জ্ঞানচক্ষু; জ্ঞানাঞ্জন।

প্রতিভা, প্রৌঢ়ি।

বহুদর্শিতা, বহুজ্ঞতা, সর্বদর্শিতা।

অক্ষরজ্ঞান, সাক্ষরতা, অক্ষরপরিচয়।

পরমজ্ঞান, তত্ত্বজ্ঞান। আদ্যজ্ঞান, অভিজ্ঞা। বিশ্ববীক্ষা।

আত্মজ্ঞান [দ্র ২১১]; আত্মতত্ত্ব।

শিক্ষাদীক্ষা; জ্ঞানগম্যি, বোধভাষ্যি।

বোধোদয়, জ্ঞানোদয়, জ্ঞানোন্মেষ।

বিদ্যানুরাগ, বিদ্যোৎসাহিতা, বিদ্যাসক্তি; সমাপত্তি, জ্ঞানানন্দ, বোধানন্দ।

জ্ঞানতৃষ্ণা, জ্ঞানপিপাসা [৩৯৪], জ্ঞানলিপ্সা।

জ্ঞানসঞ্চার, জ্ঞানাভ্যাস [দ্র ৩৯১], জ্ঞানচর্চা।

দূরদৃষ্টি, দূরদর্শিতা [৩৪১]; ফলদর্শিতা।

অন্তর্দৃষ্টি; স্বচ্ছদৃষ্টি। রসবোধ।

জ্ঞানগৌরব, জ্ঞানগরিমা।

বিদ্বৎমণ্ডলী, বিদ্বৎসমাজ, সারস্বত সমাজ [দ্র ৪১৭]; পণ্ডিতসমাজ, বিদ্বজ্জন, বিদ্বদ্গোষ্ঠী, বিদ্বৎকুল।

**বিণ**·/**বি**· বিদ্বান, বিদ্যাবান, সবিদ্য, সুধী, কৃতবিদ্য, বিদ্যান্ত; শিক্ষিত, অধ্যাপিত, সুশিক্ষিত [৩৩৭], সুবিদ, সুবিদ্য, অক্ষরমুখ। বিদুষী।

জ্ঞানী [৩৯৭], প্রাজ্ঞ, প্রজ্ঞাবান, সম্বুদ্ধ, প্রবুদ্ধ, অববুদ্ধ, উদ্বুদ্ধ, বুধ, বিবুধ, বিজ্ঞ, জ্ঞানবান, জ্ঞানবন্ত, জ্ঞানশালী, জ্ঞানাকর, জ্ঞানজ্যেষ্ঠ, জ্ঞাননিষ্ঠ, জ্ঞানালংকার, পণ্ডিত, সূর, সূরি, সূরী, ব্যুৎপন্ন, বিবুধান, ব্যুৎপাদিত, অধিবিদ্য, প্রেক্ষাবান, বাদি, খাঁ, মতিষ্ঠ, প্রজ্ঞী, বোদ্ধা, বুদ্ধ, বিপশ্চিত, বিদগ্ধ, উদ্বোধিত, জ্ঞানপ্রাপ্ত, দানেশমন্দ, ক্ষেত্রজ্ঞ, অন্তর্বাণি, আলিম, আলেম, উলমা।

মনীষী; প্রতিভাবান, প্রতিভাধারী, প্রাতিভ, প্রতিভাশালী।

বিচক্ষণ [দ্র ৩৭১]। বিশারদ [দ্র ৩৩৭], শাস্ত্রজ্ঞ [দ্র ৪২৩]।

বিদ্বৎকল্প, পণ্ডিতসদৃশ, পণ্ডিততুল্য।

অক্ষরজ্ঞানসম্পন্ন, সাক্ষর। স্বশিক্ষিত, আত্মশিক্ষিত।

তত্ত্বজ্ঞ, তত্ত্বজ্ঞানী, তাত্ত্বিক, সর্বানুভূতি, অশেষজ্ঞ, অশেষতত্ত্বজ্ঞ।

আত্মজ্ঞানী, আত্মবিৎ, আত্মজ্ঞ, আত্মতত্ত্বজ্ঞ, জ্ঞাননিধি, আত্মবেদী, বিদ্বত্তম; জ্ঞানবৃদ্ধ; সর্বজ্ঞ, সর্ববিদ্যাবিশারদ; সবজান্তা; দিগ্গজপণ্ডিত।

বিদ্যাসাগর, বিদ্যানিধি, বিদ্যাবিনোদ, বিদ্যাবিশারদ, বিদ্যাভূষণ, বিদ্যারত্ন, বিদ্যালংকার, বিদ্যাচুঞ্চু। কোবিদ।

বিদ্যানুরাগী, বিদ্যোৎসাহী, বিদ্যাসক্ত, বিদ্যাভিমানী, শিক্ষাভিমানী; বিদ্যার্থী [দ্র ৩৯১]।

দূরদর্শী, দূরদৃষ্টিসম্পন্ন, দীর্ঘদর্শী; বহুদর্শী, বহুজ্ঞ, বহুদর্শন, ফলদর্শী; সর্বদ্রষ্টা, সর্বদর্শী, বহুদৃষ্ট, বহুবেত্তা, বহুশ্রুত; দোষজ্ঞ। দেশকালজ্ঞ।

বিদ্যার্ণব, বিদ্যার জাহাজ; পণ্ডিতপ্রবর।

**বিণ**· জ্ঞানদায়ক, জ্ঞানদা [৩৯১], জ্ঞানগর্ভ, জ্ঞানপূর্ণ, ব্যুৎপাদক।

জ্ঞাতব্য, জ্ঞেয় [দ্র ৪০৪], উপলভ্য।

জ্ঞানজ, জ্ঞানোদ্ভূত।

পুঁথিগত, কেতাবি [দ্র ৪১৪]।

**বি**· দর্শন, দর্শনশাস্ত্র, জ্ঞানবাদ, ফিলসফি।

ষড়দর্শন [সাঙ্খ্য, সমীক্ষ; পাতঞ্জল; ন্যায়; বৈশেষিক; মীমাংসা; বেদান্ত]। জৈমিনীয় দর্শন; কর্মমীমাংসা; পূর্বমীমাংসা। চার্বাক দর্শন।

**বিণ**·/**বি**· দার্শনিক, দর্শনশাস্ত্রজ্ঞ, ফিলসফার।

**বি**· বিজ্ঞান, সায়েন্স। ফলিত বিজ্ঞান। অর্থকরী বিদ্যা।

কলা, আর্টস, মানবিক বিদ্যা, হিউম্যানিটিজ্।

**বিণ**· বিজ্ঞানসম্মত, বৈজ্ঞানিক, সায়েন্টিফিক।

**বিণ**·/**বি**· বিজ্ঞানী, বিজ্ঞানবিৎ, বিজ্ঞান বিশারদ, বিজ্ঞানবেত্তা, বৈজ্ঞানিক।

**বি**· গণিত, গণিতশাস্ত্র, অঙ্ক, অঙ্কশাস্ত্র। মানসাঙ্ক।

পাটীগণিত; বীজগণিত, অ্যালজ্যাব্রা; জ্যামিতি, ক্ষেত্রতত্ত্ব, জিয়োমেট্রি, ক্ষেত্রমিতি; ত্রিকোণমিতি, ট্রিগোনোমেট্রি; কনিকস্; কলন, ক্যালকুলাস; অবকলন; অন্তরকলন, ডিফারেনসিয়াল ক্যালকুলাস; সমাকলন, ইনটেগ্রাল ক্যালকুলাস্; ব্যবকলন।

যোগ(ক), যোজন; যোগফল। বিয়োগ(ক), বিয়োজন; বিয়োগফল। গুণ, গুণন, পূরণ; গুণফল, গুণাবয়ব; গুণনীয়, গুণ্য; গুণনিকা; গুণক; গুণিত, গুণিতক। ভাগ(ক), বিভাজন; ভাজক; ভাজ্য; ভাগফল; ভাগশেষ। ত্রৈরাশিক।

**বিণ**· গাণিতিক।

**বিণ**·/**বি**· গণিতজ্ঞ, গণিতশাস্ত্রবিদ্। অঙ্কবিদ, আঙ্কিক।

**বি**· নয়জ্ঞান [রাজনীতি; সমাজনীতি; ধর্মনীতি]।

**৩৯১ অধ্যয়ন**

**বি·** অধ্যয়ন(ক), অধীতি, এডুকেশন; জ্ঞানার্জন(ক); পড়া-, পাঠ(ক) [১০৬], পাঠাভ্যাস(ক); শিক্ষণ, শিক্ষা(ক), শেখা-; বিদ্যাশিক্ষা(ক), বিদ্যাভ্যাস(ক), পঠন, পঠনপাঠন, প্রাধ্যয়ন, জ্ঞানাভ্যাস(ক), পড়াশোনা(ক), লেখাপড়া(ক); এডুকেশন; বিদ্যালাভ(ক), বিদ্যার্জন(ক); দীক্ষা; অধিগম, অধ্যায়, অধিগমন(ক), আয়ত্ত করা-। মুখস্থ করা-, কণ্ঠস্থ(ক)।

চর্চা(ক) [দ্র ৩৩৬]।

তালিম(নে), ট্রেনিং(নে), কোচিং(নে) [৩৯৪]।

শিক্ষানবিশি, নবিশি। শিষ্যত্ব(নে, গ্রহণ ক), ছাত্রত্ব, শাগরেদি, চেলাগিরি। নাড়া বাঁধা-।

শিক্ষারম্ভ(ক), বিদ্যারম্ভ, হাতে খড়ি।

পড়া দেওয়া-; পড়া পারা-।

ছাত্র, ছাত্রী, শিক্ষার্থী, শিক্ষার্থিনী, বিদ্যার্থী, বিদ্যার্থিনী, অধীয়ান, অধ্যয়নকারী, অধীতী, অধ্যায়ী, অধ্যেতা, পাঠার্থী, পড়ুয়া, পোড়ো, বিদ্যাভ্যাসী; জ্ঞানার্থী, শিশিক্ষু।

শিষ্য, শিষ্যা, চেলা, শাগরেদ, শাহারিদ, উপপুত্র, উত্তরসাধক, অন্তেবাসী; প্রশিষ্য, উপশিষ্য, অনুশিষ্য। অনুগামী, পন্থী।

শিক্ষানবিশ, নবিশ, অ্যাপ্রেন্টিস, ট্রেনি।

ছাত্রজীবন, ছাত্রদশা, ছাত্রাবস্থা, পঠদ্দশা, পাঠ্যাবস্থা, পাঠ্যজীবন; স্কুলজীবন; কলেজজীবন। স্কুলের ছেলে, স্কুলছাত্র। কলেজের ছাত্র, কলেজছাত্র।

ছাত্রাবাস [দ্র ১৮৯]।

সহপাঠী, একপাঠী, সমপাঠী, সহাধ্যায়ী, সমাধ্যায়ী, সমানধ্যায়, ক্লাসফ্রেন্ড, ক্লাসমেট; সতীর্থ, একগুরু, একতীর্থ, একতীর্থী।

ভালোছাত্র, ভালোছেলে, মেধাবীছাত্র। খারাপছাত্র, খারাপছেলে; কুশিষ্য, অশিষ্য।

**বিণ·** পঠিত, কৃতপাঠ, অধীত; অধিগত, আয়ত্ত; জ্ঞাত।

মুখস্থ(ক), কণ্ঠস্থ(ক)।

পাঠ্য, পঠনীয়, পঠিতব্য, অনুধেয়, অনুধ্যেয়, অধিগম্য, অভিগম্য, অনুধাবনযোগ্য; ধ্যেয়।

সুপাঠ্য, সুখপাঠ্য, পাঠসুখকর। শিশুপাঠ্য : বয়স্কপাঠ্য।

শিক্ষণীয়, শিক্ষ্য। দীক্ষণীয়।

জ্ঞাতব্য, জ্ঞেয় [দ্র ৪০৪]।

শিক্ষামূলক, শিক্ষাপ্রদ, শিক্ষাদায়ক, জ্ঞানদায়ক, জ্ঞানদ [৩৯০], জ্ঞানপূর্ণ, জ্ঞানগর্ভ। শিক্ষাসংক্রান্ত, অ্যাকাডেমিক।

শিক্ষাগত।

**বিণ·/বি·** শিক্ষিত [দ্র ৩৯০], শিক্ষাপ্রাপ্ত। দীক্ষিত, দীক্ষাপ্রাপ্ত। উচ্চশিক্ষিত।

অধ্যয়নরত, অধ্যয়নশীল, অধ্যয়ননিরত, অধ্যয়নার্থী, অধীয়মান, পাঠরত, পাঠশীল, পঠ্যমান; পড়ুয়া।

পাঠক [দ্র ৪১৪]।

**বি·** প্রাথমিক শিক্ষা, বুনিয়াদি শিক্ষা; মাধ্যমিক শিক্ষা; কলেজি শিক্ষা, উচ্চশিক্ষা; সাধারণ শিক্ষা; বৃত্তিমূলক শিক্ষা;

হাতে কলমে শিক্ষা, প্রত্যক্ষজ্ঞান। পরোক্ষজ্ঞান।

শিক্ষা বিভাগ; শিক্ষার সুযোগ, শিক্ষার অধিকার।

জনশিক্ষা; বয়স্কশিক্ষা। নিরক্ষরতা দূরীকরণ।

শিক্ষাকেন্দ্র [দ্র ৩৯৫]।

শিক্ষার মাধ্যম, শিক্ষামাধ্যম।

পাঠ্যপুস্তক, পাঠ্যগ্রন্থ, টেক্সট বই; পাঠ্যসূচি, সিলেবাস, পাঠ্যক্রম, পাঠক্রম, শিক্ষাক্রম; পাঠ্যতালিকা।

**ক্রি-বিণ·** সশিষ্য। শিষ্যপরম্পরায়।

**৩৯২ অনধ্যয়ন**

**বি·** অনধ্যয়ন, অনধ্যায়; না পড়া-; পাঠাভাব, অধ্যয়নাভাব।

লেখাপড়ার পাট চোকানো-, পড়াশোনায় ইতি দেওয়া-; স্কুল পালানো-।

**বিণ·** অপঠিত, অনধীত; অপড়া; অনায়ত্ত।

**৩৯৩ অশিক্ষা**

**বি·** অশিক্ষা, শিক্ষাভাব, জ্ঞানাভাব; অজ্ঞতা, অজ্ঞত্ব [দ্র ৩৭২], অজ্ঞানতা; অজ্ঞানতিমির, অজ্ঞানের অন্ধকার; মূঢ়তা, মূঢ়ত্ব [দ্র ৩৭২]; অবিজ্ঞতা, ব্যামোহ, নির্বুদ্ধিতা।

মূর্খতা, [৩৭২, ৩৯৮], মূর্খামি, মূর্খত্ব।

নিরক্ষরতা, অক্ষরজ্ঞানহীনতা, অক্ষরপরিচয়শূন্যতা, অসাক্ষরতা।

অল্পবিদ্যা, অগভীর বিদ্যা।

কুশিক্ষা, মন্দশিক্ষা, অপশিক্ষা; অসৎশিক্ষা; ভ্রান্তশিক্ষা, ভুলশিক্ষা; ভ্রান্তোপদেশ।

অনভিজ্ঞতা [দ্র ৩৩৯]। অদক্ষতা [দ্র ৩৩৯]।

অল্পবিদ্যা ভয়ংকরী। বিদ্যা ফলানো-, পণ্ডিতি(ক)।

দুর্ব্যাখ্যা(ক), কুব্যাখ্যা, ভুল বোঝানো-; গুলিয়ে দেওয়া-, তালগোল পাকানো-। ভ্রান্তপথে চালানো-, ধূম্রজাল রচনা(ক)।

**বিণ·** অশিক্ষাপ্রসূত; অজ্ঞতাপ্রসূত; অজ্ঞতামূলক; অবিজ্ঞতাপ্রসূত; নির্বুদ্ধিতামূলক।

কুশিক্ষামূলক।

**বিণ·/বি·** অশিক্ষিত, অপ্রাপ্তশিক্ষা, অজ্ঞ [দ্র ৩৯৮], জ্ঞানহীন, অজ্ঞানী, জ্ঞানশূন্য, অচিৎ, অসংবিদান, অজ্ঞান, বিদ্যাহীন; মূর্খ, আকাটমূর্খ, গণ্ডমূর্খ, মুখ্যু, মূঢ়, আকাট, নির্বোধ [দ্র ৩৭২]; অবিজ্ঞ, অপণ্ডিত, অব্যুৎপন্ন, অকোবিদ, অবিদগ্ধ, অবিদ্বান, অপ্রাজ্ঞ, অবিপশ্চিত।

নিরক্ষর, অনক্ষর, বর্ণপরিচয়হীন, অক্ষরপরিচয়হীন, অক্ষরজ্ঞানহীন, অসাক্ষর। ক অক্ষর গোমাংস।

অনুপদিষ্ট।

অজ্ঞানতিমিরাচ্ছন্ন, অজ্ঞানতিমিরান্ধ।

পণ্ডিতম্মন্য, পণ্ডিতমানী।

অবোদ্ধা [দ্র ৩৭২]। পণ্ডিতমূর্খ।

অল্পবিদ্য, অল্পজ্ঞ, অল্পশিক্ষিত, অর্ধশিক্ষিত; নব্যসাক্ষর, নবসাক্ষর; খুঁট আখরিয়া; অবহুজ্ঞ।

**৩৯৪ শিক্ষণ**

**বি·** শিক্ষণ, শেখানো-, শিক্ষাদান(ক), শিক্ষা দেওয়া-, তালিম(দে), প্রশিক্ষণ(দে), শেখানো পড়ানো-, কোচিং(দে), ট্রেনিং(দে) [৩৯১]।

দীক্ষা(দে) [৩৯১]।

বিদ্যাদান(ক), জ্ঞানদান(ক), জ্ঞানসঞ্চার(ক)। উপদেশ [দ্র ২৮৩]।

পড়ানো-, পাঠন।

শিক্ষকতা(ক), মাস্টারি(ক); অধ্যাপন, অধ্যাপনা(ক), বিনয়ন; অধ্যক্ষতা, অধ্যক্ষত্ব; গুরুগিরি(ক); পণ্ডিতি(ক)।

গৃহশিক্ষকতা(ক), টিউশনি(ক); বাড়িতে পড়ানো-; প্রাইভেট পড়ানো-।

শিক্ষালাভ(ক), শেখা-, শিক্ষা করা-, শিক্ষাপ্রাপ্তি; বিদ্যালাভ(ক), বিদ্যার্জন(ক), বিদ্যোপার্জন(ক), জ্ঞানার্জন(ক), জ্ঞানলাভ(ক), বিদ্যাভ্যাস(ক), বিদ্যাশিক্ষা(ক), বিদ্যানুশীলন(ক), বিদ্যার্চা(ক), জ্ঞানানুশীলন(ক), জ্ঞানচর্চা(ক); জ্ঞানপিপাসা [দ্র ৩৯০]। চোখ খুলে যাওয়া-; ঠেকে শেখা-, দেখে শেখা-।

বিদ্যাবিস্তার(ক), শিক্ষাবিস্তার(ক), শিক্ষাপ্রসার(ক), জ্ঞানবিস্তার(ক)।

শিক্ষাপ্রণালী, শিক্ষাবিধি। পাঠনরীতি, পড়ানোর ধরন।

**বিণ·** শিক্ষামূলক, শিক্ষাসংক্রান্ত [দ্র ৩৯১]; শিক্ষাপ্রদ।

শিক্ষণীয়, শিক্ষোপযোগী; দীক্ষণীয়।

**বিণ·/বি·** শিক্ষক, শিক্ষাগুরু, শিক্ষাদাতা, শিক্ষয়িতা, শিক্ষয়িত্রী, শিক্ষিকা; মাস্টার, মাস্টারমশাই, টিচার; মাস্টারনী।

গুরু, শিক্ষাগুরু, গুরুমশাই; আচার্য; মহাগুরু। আচার্যা, আচার্যাণী। গুর্বী, গুর্বঙ্গনা, গুরুপত্নী, গুরুমা।

অধ্যাপক; অধ্যাপিকা, অধ্যাপয়িতা; লেকচারার; প্রফেসার; রিডার।

অধ্যক্ষ, প্রিন্সিপাল, অধ্যক্ষা; উপাধ্যক্ষ, ভাইসপ্রিন্সিপাল। রেক্টর; উপাচার্য, ভাইসচ্যান্সেলর; চ্যান্সেলর, আচার্য।

মৌলভি, মুনশি, মখদম; মৌলানা।

বিদ্যাদাতা, বিনেতা, জ্ঞানদাতা, জ্ঞানদা, জ্ঞানদায়ক।

পণ্ডিত, ভট্টারক, উপাধ্যায়; উপদেষ্টা [দ্র ২৮৩]। হেডপণ্ডিত; টুলো পণ্ডিত।

দীক্ষাগুরু, দীক্ষক, দীক্ষাদাতা।

শিক্ষাব্রতী, শিক্ষাবিদ, শিক্ষাবেত্তা; গুণী, জ্ঞানী [দ্র ৩৯০]।

শিক্ষিত [দ্র ৩৯০]।

গৃহশিক্ষক, প্রাইভেট টিউটর, টিউটর।

তালিমপ্রাপ্ত, তালিমি, ট্রেইন্ড্।

প্রধানশিক্ষক, হেডমাস্টার; প্রধানা শিক্ষিকা, প্রধানা শিক্ষয়িত্রী, হেডমিস্ট্রেস। সহশিক্ষক; সহশিক্ষিকা।

ছাত্র [দ্র ৩৯১]।

### ৩৯৫ বিদ্যালয়

**বি·** স্কুল, ইস্কুল, বিদ্যালয়, বিদ্যায়তন; বিদ্যানিকেতন, বিদ্যাস্থান, বিদ্যাপীঠ, বিদ্যাকেন্দ্র, বিদ্যামন্দির, বিদ্যাভবন, পাঠমন্দির, পাঠভবন, বাণীমন্দির, শিক্ষাকেন্দ্র, শিক্ষালয়, শিক্ষাগার, শিক্ষায়তন, শিক্ষানিকেতন; শিক্ষণকেন্দ্র, ইনস্টিটিউট; পাঠশালা, পাঠশাল।

গুরুগৃহ; চতুষ্পাঠী, চৌপাড়, চৌবাটী, চৌপাঠি, চৌবাড়ি; টোল।

মাদ্রাসা, মক্তব, হাই মাদ্রাসা।

প্রাথমিক বিদ্যালয়, প্রাইমারি স্কুল; নার্সারি; মন্টেসারি, কিন্ডারগার্টেন; নিম্নপ্রাথমিক বিদ্যালয়; বুনিয়াদি বিদ্যালয়; বেসিক স্কুল। মাধ্যমিক বিদ্যালয়, সেকন্ডারি স্কুল; উচ্চমাধ্যমিক বিদ্যালয়, হায়ার সেকন্ডারি স্কুল। উচ্চবিদ্যালয়, উচ্চশিক্ষালয়; কলেজ, মহাবিদ্যালয়। বিশ্ববিদ্যালয়, ইউনিভারসিটি।

বিদ্যাশ্রম, আবাসিক বিদ্যালয়, বোর্ডিং স্কুল।

পাবলিক স্কুল।

ডিগ্রি কলেজ। ডিপ্লোমা স্কুল।

কারিগরি বিদ্যালয়, টেকনিক্যাল কলেজ, টেকনিক্যাল স্কুল, পলিটেকনিক; ইঞ্জিনিয়ারিং কলেজ।

ডাক্তারি কলেজ; মেডিকাল কলেজ।

শিল্প বিদ্যালয়; আর্ট কলেজ, চারুকলা মহাবিদ্যালয়; কারু শিক্ষালয়।

ডিগ্রি, ডিপ্লোমা; সার্টিফিকেট, উপাধিপত্র, অভিধাপত্র; অভিজ্ঞানপত্র; স্বীকৃতিপত্র।

ক্লাস, শ্রেণী; উঁচুক্লাস, উচ্চশ্রেণী; নিচুক্লাস, নিম্নশ্রেণী। ক্লাসঘর, ক্লাসরুম, শ্রেণীকক্ষ।

পরীক্ষা [বার্ষিক, অ্যানুয়াল; ষাণ্মাসিক, হাফইয়ারলি; সাপ্তাহিক; টারমিনাল; ফাইনাল; টেস্ট]। ভর্তির পরীক্ষা, প্রবেশিকা পরীক্ষা, প্রাবেশিক, অ্যাডমিশন টেস্ট। মৌখিক পরীক্ষা, ওরাল পরীক্ষা, ভাইভাভোসি; ইন্টারভিউ, সাক্ষাৎকার। লিখিত পরীক্ষা।

পরীক্ষাকেন্দ্র, পরীক্ষার হল, পরীক্ষাকক্ষ। অ্যাডমিটকার্ড। প্রশ্নপত্র [৩৮১], কোশ্চেনপেপার। প্রশ্নকর্তা, পেপারসেটার।

পরীক্ষার খাতা। খাতা দেখা-। নম্বর, মার্কস। পূর্ণমান, ফুল মার্কস, ফুলনম্বর। পাশনম্বর।

ট্যাবুলেশন; স্ক্রুটিনি। পরীক্ষার ফল, রেজাল্ট।

পরীক্ষার্থী।

পরীক্ষক, একজামিনার; প্রধান পরীক্ষক, হেড একজামিনার। ইনভিজিলেটার, নজরদার, গার্ড।

পাশ্(ক), কৃতকার্য হওয়া-। ফেল(ক), অসফল(হ), অকৃতকার্য(হ)।

সমাবর্তন, কনভোকেশন; সমাবর্তন উৎসব; উপাধিবিতরণ সভা; বিদ্যোদ্বোধন সভা।

শিক্ষক [দ্র. ৩৯৪]।

**বিণ·** স্নাতক, গ্র্যাজুয়েট; প্রাকস্নাতক; উত্তরস্নাতক, স্নাতকোত্তর, পোস্ট গ্র্যাজুয়েট। ডক্টরেট।

পরীক্ষণীয়।

**বিণ·/বি·** পরীক্ষোত্তীর্ণ। ডিগ্রিধারী, উপাধিধারী।

### ৩৯৬ বোঝা

**বি·** বোঝা-, বুঝা-, বুঝতে পারা-, হৃদয়ঙ্গম(ক), উপলব্ধি(ক), অনুভব(ক), অনুধাবন(ক), মাথায় ঢোকা-, অধিগম(ক), অধিগমন(ক); ধারণা(ক), প্রতীতি; জানা [দ্র ৩৯৭];

টের(পা), মালুম(হ্), ঠাহর(ক), ঠাওরানো-। বোধোদয়(হ্); জল হওয়া-।

বোঝানো-, বুঝানো-, মাথায় ঢোকানো-, সমঝানো-, বুঝিয়ে দেওয়া-; বোধন।

অবধান(ক), প্রণিধান(ক), মনোনিবেশ(ক), অভিনিবেশ(ক) [দ্র ৩৪৩]।

শেখা-, শিক্ষা(ক) [দ্র ৩৯৪]। অধ্যবসায়, অনুশীলন(ক) [দ্র ৩৩৬]।

দন্তস্ফুট করা-, দাঁত ফোটানো-।

বোধগম্যতা, সহজবোধ্যতা, সুবোধ্যতা, প্রাঞ্জলতা [৩৫১], অনায়াসগম্যতা, অনায়াসবোধ্যতা।

**বিণ·/বি·** বোদ্ধা [দ্র ৩৭১, ৪২৭]; সমঝদার, রসিক, রসিকজন, রসজ্ঞ। বোধিত।

বোধক, বোধয়িতা। বোধিকা।

**বিণ·** বোধগম্য, বোধ্য, বোধিতব্য।

সুবোধ্য, সহজবোধ্য, সহজগম্য; জলের মতো।

## ৩৯৭ জানা

**বি·** জানা- [৩৯৬], অবগতি, ধারণা(ক); খোঁজ রাখা-, খোঁজ খবর রাখা-; বোঝা- [দ্র ৩৯৬]।

চেনা-, পরিচয় [দ্র ৬০১], পরিচিতি, চেনাপরিচয়।

টের(পা), ঠাহর(ক), উপলব্ধি, বোধ, অনুভব [দ্র ৫১]।

খবর রাখা-, সংবাদ রাখা-, সংবাদপ্রাপ্তি।

জানানো-, জ্ঞাপন(ক), খবর দেওয়া-, অবহিত করা-, জ্ঞাতকরণ, জ্ঞাত করা-, বিদিতকরণ, অনুবেদন, প্রতিবেদন, রিপোর্টিং, প্রচার(ক) [দ্র ৪০৪]। কানে তোলা-, লাগানো-।

দৌত্য, দূতগিরি, দূতবৃত্তি, দৌত্যকার্য, দূত্য, দূতীয়ালি।

**বিণ·** অবগত(হ্, থাকা-), অধিগত, জ্ঞাত, উপলব্ধ, স্বোপলব্ধ, অবহিত, বিদিত, বিজ্ঞাত, পরিজ্ঞাত; সুবিদিত, সংবিদিত, সুপ্রতীত, সুবিজ্ঞাত, সুপরিজ্ঞাত, জ্ঞাপিত, বেদিত, প্রচেতিত, জ্ঞানকৃত।

জ্ঞাতসার, জ্ঞানগোচর।

পরিচিত [দ্র ৬০১], জানাশোনা, চেনাশোনা, জানাচেনা।

পরিচেয়।

পরিচায়ক, জ্ঞাপক।

জ্ঞেয়, উপলভ্য, জ্ঞাতব্য, বেদিতব্য, বেদ্য, বেদনীয়, ধেয়, বিজ্ঞেয়, সুবিজ্ঞেয়।

জ্ঞাপনীয়, জ্ঞাপনযোগ্য; নিবেদ্য, নিবেদনযোগ্য।

**বিণ·/বি·** ওয়াকিবহাল; জ্ঞানী [দ্র ৩৯০]। জ্ঞাতা, জান্তা, জানকার, প্রাপ্তজ্ঞান।

সবজান্তা [দ্র ৩৯০]।

**ক্রি-বিণ·** জ্ঞানত, জ্ঞাতসারে, সজ্ঞানে, জেনেশুনে, জ্ঞানে, জ্ঞানপূর্বক, জানত, জান্তে।

## ৩৯৮ না জানা

**বি·** না জানা-, অন্ধকারে থাকা-, জানা না থাকা-, অনবধান, অনবধানতা [৩৪২], অজ্ঞতা [দ্র ৩৯৩], অজ্ঞত্ব। অনভিজ্ঞতা [দ্র ৩৩৯]।

মূর্খতা [দ্র ৩৭২]।

অজ্ঞেয়তা, অপরিজ্ঞেয়তা, অবিজ্ঞেয়তা; অনধিগম্যতা, অবেদ্যতা, অবোধ্যতা, দুর্জ্ঞেয়তা [৩৫২], দুর্বোধ্যতা, দুরধিগম্যতা।

অপরিচয় [দ্র ৬০২], অপরিচিতি, পরিচয়াভাব; অপরিজ্ঞান।

না জানানো-, অপ্রচার।

কমজানা-, অল্পজানা-, স্বল্পজ্ঞান, অল্পজ্ঞান, ভাসা ভাসা জ্ঞান, ওপর ওপর জানা-, পল্লবগ্রাহিতা।

অপ্রসিদ্ধি [দ্র ৩৪৯]। গোপনতা [দ্র ৫১৭]।

**বিণ·** অপরিচিত [৩৮৭], অপরিজ্ঞাত, অজানা, অবিজ্ঞাত, অচেনা, অচিন; অজানিত, অজ্ঞাত, অনবগত, অবিদিত, অপ্রচারিত, অপ্রকাশিত, অজ্ঞাতপূর্ব; অনধিগত; অন্তর্গূঢ়; অজ্ঞান।

অজ্ঞ [৩৯৩, ৩৭৮]।

নতুন [দ্র ১৫২]। আশ্চর্য [দ্র ৩৭৯], গোপন [দ্র ৫১৭]।

অজ্ঞেয়, অপরিজ্ঞেয়, জ্ঞানাতীত, অনধিগম্য, অবেদ্য, অবেদনীয়, অবোধ্য, অবিজ্ঞেয়; দুর্বোধ, দুর্বোধ্য [দ্র ৩৫২], দুরবগাহ, দুরধিগম্য।

অজ্ঞতামূলক, অজ্ঞতাপ্রসূত, অনবধানতাপ্রসূত।

পল্লবগ্রাহী। অনভিজ্ঞ [দ্র ৩৩৯]।

**ক্রি-বিণ·** অজান্তে, অজ্ঞাতে, অজ্ঞাতসারে, না জেনে, অজানত [৫১৭], অজ্ঞাতসারে, না জেনেশুনে, না বুঝে, বুঝতে না পেরে; আন্দাজে।

## ৩৯৯ তাৎপর্য

**বি·** মানে, অর্থ, তাৎপর্য, মর্ম, মর্মকথা, যাথার্থ্য; সারবত্তা, সার, অন্তঃসার, সারাংশ, সারমর্ম, সারত্ব, সারবস্তু; বস্তু, পদার্থ, শাঁস, তথ্য, নির্যাস।

গূঢ়ার্থ, মর্মার্থ, নিগূঢ়ার্থ, নির্গলিতার্থ, নিষ্কর্ষ, ভাবার্থ।

সংজ্ঞার্থ; লক্ষ্যার্থ; ব্যঞ্জনার্থ; বাচ্যার্থ; ব্যঙ্গার্থ।

দ্যোতনা, ব্যঞ্জনা।

শব্দার্থ; বিভিন্নার্থ, নানার্থ, বিবিধার্থ।

ব্যাখ্যা(ক) [৩৭৬, ৪০৪], ব্যাখ্যান, টীকা, ভাষ্য, টীকাভাষ্য। পাদটীকা।

প্রতিশব্দ, পর্যায়শব্দ, সমশব্দ, সমার্থশব্দ, সমার্থকশব্দ; যথাশব্দ।

বিপরীতার্থক শব্দ, বিপরীত শব্দ।

বোধগম্যতা, সুবোধ্যতা [দ্র ৩৯৬]; বিশদতা; স্ফুটতা, প্রকটতা।

বোঝা- [দ্র ৩৯৬]।

অর্থবোধ [৩৭১], অর্থনির্ধারণ, অর্থনিরূপণ(ক), অর্থগ্রহ।

বিশ্লেষণ, বিশ্লেষ; সারোদ্ধার(ক), মর্মোদ্ধার(ক), মর্মোদ্ভেদ, মর্মোদ্ঘাটন(ক); সূত্রবিবৃতি; বিবরণ [দ্র ১০৭]।

মর্মগ্রহণ(ক), হৃদয়ংগম(ক), মর্মগ্রাহিতা; সারগ্রাহিতা।

ব্যক্তকরণ, প্রকাশন, প্রকাশ(ক), প্রকটন, ভাবব্যক্তি, ভাবপ্রকাশ(ক)।

পরিষ্কার করা-, জল হওয়া-, বিশদীকরণ, বিশদ করা-, স্পষ্টীকরণ; খুলে বলা-।

অর্থান্তর, অর্থভেদ, অর্থবৈলক্ষণ্য, মানে বদল, অভিপ্রায় ভেদ, অন্য অর্থ, অপরার্থ, ভিন্নার্থ; ফলিতার্থ।

অর্থবিরোধ, অর্থবৈকল্প, কথার ফাঁকি।

মানেবই, অর্থপুস্তক; বোধিকা, বোধিনী, নোটবই [৪১৪]।

অভিধান [দ্র ৪১৪], শব্দকোষ, কোষ, শব্দাভিধান।

**বিণ**· ব্যাখ্যাত, বিশ্লেষিত; স্পষ্টীকৃত; ব্যঞ্জিত; সূচিত।

বিবৃত [দ্র ১০৭]।

বিশদ, প্রকট; প্রকটিত, প্রকাশিত, ব্যক্তীকৃত।

ব্যাখ্যেয়, বর্ণনীয়।

ভাবদ্যোতক, ভাবসূচক, ভাববোধক, ভাবাত্মক [৪২৪]।

ব্যঞ্জক, দ্যোতক, সূচক, বোধক, প্রকাশক।

অর্থপূর্ণ, অর্থবাহী, অর্থ্য, অর্থবহ, অর্থব্যঞ্জক, অর্থানুগত, অন্বর্থ, তাৎপর্যপূর্ণ, অর্থবোধক, অর্থদ্যোতক, অর্থজ্ঞাপক, অর্থযুক্ত, সদর্থক। সারগর্ভ, সারবান; তথ্যবাহী।

সটীক, ব্যাখ্যাযুক্ত, টীকাযুক্ত; ব্যাখ্যেয়।

বোধগম্য, প্রাঞ্জল, সুবোধ্য [দ্র ৩৯৬]।

যথার্থ, প্রকৃতার্থ, আসল, প্রকৃত [দ্র ৫৫৮]।

গূঢ়, অন্তর্নিহিত, অন্তর্ব্যাপ্ত, কূটস্থ।

সমার্থ, সমার্থক, সমার্থবোধক, একার্থ, একার্থবোধক, ঐক, একার্থক। নানার্থক, বহ্বর্থ। দ্ব্যর্থক, দ্ব্যর্থ।

বিপরীতার্থক, উলটো।

**বিণ·/বি**· ব্যাখ্যাতা, ব্যাখ্যাকার, টীকাকার, ভাষ্যকার, বিশ্লেষক, সূত্রার্থপ্রকাশক।

অর্থবিদ, শব্দার্থজ্ঞ, অর্থজ্ঞ, অর্থবেত্তা।

**অব্য**· অর্থাৎ।

**ক্রি-বিণ**· অর্থান্তরে, অন্যার্থে, ভিন্নার্থে।

## ৪০০ অর্থহীনতা

**বি**· অর্থহীনতা, অর্থশূন্যতা, অযাথার্থ্য।

দুরধিগম্যতা, দুর্বোধ্যতা; কঠিনতা; কটমটি; কূটার্থ; গুপ্তঅর্থ। অর্থসংকট, মানেবিভ্রাট। জটিলতা; ব্যাসকূট।

অসম্বদ্ধতা, অসংলগ্নতা, পারম্পর্যহীনতা, সংগতিশূন্যতা। অন্তঃসারশূন্যতা।

কদর্থ(ক), কদর্থন; ভুল ব্যাখ্যা, ভ্রান্তব্যাখ্যা; দ্ব্যর্থ। ভুল বোঝা-, উলটা বুঝলি রাম।

**বিণ**· অর্থহীন, অর্থশূন্য, অনর্থক, অনর্থ, তাৎপর্যহীন, তাৎপর্যশূন্য, সংগতিহীন, অসংগত।

ফালতু, আজেবাজে, হিজিবিজি, আবোলতাবোল।

অন্তঃসারশূন্য, জোলো।

দুর্বোধ্য [৩৫২, ৩৯৮], দুরধিগম্য, অবোধ্য, দুর্বোধ, দুরবগাহ; কষ্টবোধ্য; দুর্জ্ঞেয়, দুরভিগ্রহ, গূর্বর্থ, ধোঁয়াটে; জটিল; খটমট, কটমট, কটমটে; কূট, কূটকচালে; ঘোরপ্যাঁচওয়ালা, প্যাঁচালো; প্যাঁচোয়া; কঠিন; নীরস। দুষ্পাঠ্য, অপাঠ্য, দুরধ্যয়।

কদর্থিত, কদর্থীকৃত।

দ্ব্যর্থক।

## ৪০১ স্মৃতি

**বি**· স্মৃতি, স্মরণ(ক), মনে রাখা-, মনে থাকা-, স্মর, স্মরা-, সংস্মৃতি, অনুস্মরণ, না ভোলা-, অবিস্মরণ, অবিস্মৃতি, আধ্যান, অনুধ্যান, অনুস্মৃতি, ধ্যান, খেয়াল(ক), ইয়াদ, মাথায় রাখা-।

স্মরণশক্তি, স্মৃতিশক্তি, মনে রাখার ক্ষমতা।

মনে করা-, মনে আনা-, স্মরণে আনা-, মনে আসা-; হুঁশ(হ), টনক(নড়া-); মাথায় থাকা-। কানে লেগে থাকা-।

মনে করানো-; তাগাদা(দে) [১৪০]। স্মৃতিচিহ্ন; স্মৃতিস্তম্ভ; স্মৃতিপ্রস্তর, স্মৃতিফলক, স্মৃতিপট্ট, স্মৃতিপট, স্মরণচিহ্ন; স্মৃতিমন্দির; সমাধিমন্দির, সমাধিস্তম্ভ [৫৭]।

স্মৃতিরক্ষা(ক)।

স্মৃতিকথা, স্মৃতিচারণ, স্মৃতিচারণা, স্মৃতিরোমন্থন(ক)।

স্মৃতি থেকে উদ্ধার(ক); মুখস্থ বলা-।

**বিণ**· স্মরণীয়, স্মরণযোগ্য, স্মার্ত, স্মর্তব্য, স্মরণার্থ, ইয়াদদাস্ত, ধ্যাতব্য, স্মারণিক, স্মরণার্হ।

স্মারিত, ধ্যাত, অবিস্মৃত। অবিস্মরণীয়। স্মৃত। মুখস্থ, কণ্ঠস্থ, স্মৃতিগত; কণ্ঠাগত।

স্মরণিক, স্মারক।

**বিণ·/বি**· স্মরণকারী।

শ্রুতিধর, শ্রুতধর।

জাতিস্মর।

## ৪০২ বিস্মৃতি

**বি**· বিস্মৃতি, বিস্মরণ [৫৬২], অস্মৃতি, অস্মরণ, ভ্রম, ভোলা-, ভুলে যাওয়া-, বিসরণ, ভ্রান্তি, মনে না থাকা-; স্মৃতিভ্রংশ, স্মৃতিবিভ্রম, স্মৃতিলোপ, স্মৃতিহানি; ভুলুনি, ভুলানো-, ভোলানো-, পাসরণ, পাসর।

আত্মবিস্মরণ, আত্মবিস্মৃতি।

ভুলে মেরে দেওয়া-, মাথায় না রাখা-।

**বিণ**· বিস্মৃত, অস্মৃত, বিসরিত, স্মৃতিভ্রষ্ট; অকণ্ঠস্থ; ভ্রান্ত। আত্মবিস্মৃত।

বিস্মরণীয়, অস্মরণীয়।

**বিণ·/বি**· ভুলো, আপনভোলা, মনভোলা, আত্মভোলা, বেখেয়াল, বেখেয়ালি।

**ক্রি-বিণ**· ভুলে, ভ্রমবশতঃ, ভ্রান্তিবশতঃ; ভ্রমহেতু।

## ৪০৩ বিবরণ

**বি**· বিবরণ(দে) [১০৭], বিবরণী, বর্ণনা(ক, দে) [১০৭]; বয়ান, হকিকত; ভাষ্য, বিবৃতি [দ্র ১০৭]। বর্ণন, রূপণ।

কার্যবিবরণী। ভাষ্য, ধারাভাষ্য [দ্র ৪০৪, ১০৭]।

বিশদ বিবরণ, বিশদ বর্ণনা, বর্ণনাপত্র।

ফেনানো-, রং চড়ানো-, রং ফলানো-, ফোলানো-, ফাঁপানো-, বাড়ানো-, বাড়িয়ে বলা-। খুলে বলা-।

সংক্ষিপ্ত বর্ণনা, সংক্ষেপ, উৎসংক্ষেপ, সংক্ষিপ্তসার, সারসংক্ষেপ, চুম্বক। রেখে ঢেকে বলা-।

**বিণ**· বিবৃত [দ্র ১০৭], রূপিত।

বর্ণনীয়, বর্ণ্য।

**বিণ·/বি**· বর্ণনাকারী [দ্র ১০৬]।

**ক্রি-বিণ**· ইনিয়ে বিনিয়ে; বিশদে; বড় করে, ফলিয়ে, ফলাও করে, রং চড়িয়ে, ফুলিয়ে ফাঁপিয়ে।
[**বিপ**·] সংক্ষেপে, সংক্ষিপ্তভাবে, ছোট করে।

## ৪০৪ জ্ঞাপন

**বি**· জানানো-, জ্ঞাপন(ক), অবগত করা-, বিবোধন, অবহিত করা-, জ্ঞাত করা-, সূচন, প্রজ্ঞাপন।

রটনা(ক), রটন, রটা; রটানো-, রাষ্ট্র করা-, চাউড়(ক), বলাবলি(ক), কর্ণান্তর(ক), পাঁচকান করা-, বলে বেড়ানো-, জানাজানি(হ), কানাকানি(ক) [দ্র ৪০৬], কর্ণোপকর্ণিতা, কানাঘুষো(ক), ছড়ানো-, কথা চালাচালি(ক) [১০৮], হাওয়ায় রটা-, লোক জানাজানি(ক), রব ওঠা-, মুখে মুখে ফেরা-। টিটিক্কার, টি টি পড়া-, নিন্দারটা- [দ্র ৩৪৯]।

প্রচার(ক) [২৭৯], প্রচার করণ, অনুকীর্তন, প্রচারণ, প্রচারণা, পাবলিসিটি; সম্প্রচার, সম্প্রসারণ; ব্রডকাস্টিং; টেলিকাস্টিং। সংবাদ [দ্র ৪০৫]।

বিজ্ঞাপন, বিজ্ঞাপনী, জ্ঞাপনী, বিখ্যাপন, সংজ্ঞাপন, সংজ্ঞপ্তি, অ্যাডভারটাইজমেন্ট।

বিজ্ঞপ্তি, প্রজ্ঞপ্তি, পরিপত্র, সারকুলার, শোহরত; নোটিশ, এস্তেলা; হুঁশিয়ারি [দ্র ৩৪১]।

ঘোষণা(ক), ঘোষণ, বিঘোষণ, প্রখ্যাপন, উৎকীর্তন।

ঢাকপিটানো-; ঢোলশোহরত, ঢোল দেওয়া-, ঢ্যাবাড়োরা, ধস্বল।

ভাষ্য, কমেন্টারি; ধারাভাষণ, ধারাবিবরণী, রানিং কমেন্টারি; বেতার বিবরণী। ব্যাখ্যান [দ্র ৩৯৯]।

প্রতিবেদন, প্রতিবেদ, রিপোর্টিং; বর্ণন, বিবরণ [দ্র ৪০৩, ১০৭]।

প্রকাশন, উদ্ঘাটন [দ্র ৫১৬]; ফাঁস(ক), হাটে হাঁড়ি ফাটানো-; প্রকাশ হয়ে যাওয়া-, বেরিয়ে পড়া-,।

জাহির(ক), দেখানো-, স্বপ্রচার, প্রদর্শন [দ্র ৯৮]।

গুজব (ছড়ানো-) [১০৮], গুঞ্জন, জনরব; জনশ্রুতি, লোকশ্রুতি, কিংবদন্তী [দ্র ৪০৯]।

শোর(তোলা-), আওয়াজ(তোলা-), শোরগোল(ফেলা-, তোলা-), হৈচৈ বাধানো-, রব তোলা-।

দৃষ্টি আকর্ষণ(ক); উল্লেখ(ক), উল্লেখন, তোলা-।

পোস্টার, প্ল্যাকার্ড; ব্যানার, হোর্ডিং; সাইনবোর্ড, বিলবোর্ড। নামফলক, নেমপ্লেট; লেটারহেড। ভিসিটিং কার্ড। পরিচয়পত্র, প্রমাণপত্র, আইডেনটিটি কার্ড।

ঘোষণাপত্র, ঘোষপত্র, ইস্তাহার, বুলেটিন, প্রচারপত্র। প্রাচীরপত্র, দেওয়াল লিখন।

পুস্তিকা, বুকলেট, প্রচারপুস্তিকা। হ্যান্ডবিল, লিফলেট।

নোটিশবোর্ড, সূচনাপত্র। মুখপত্র, মুখপাত।

সূচিপত্র [দ্র ৪১৪], নির্ঘণ্ট, সূচি; নির্দেশিকা।

প্রচারমাধ্যম, গণমাধ্যম, জনমাধ্যম; প্রচারযন্ত্র; মিডিয়া [৪০৫]।

ধর্মের ঢাক আপনি বাজে।

**বিণ**· জ্ঞাত, পরিজ্ঞাত, অবগত, বিদিত [দ্র ৩৯৭], সুবিদিত।

সূচিত; বিজ্ঞাপিত, জ্ঞাপিত, রটিত।

প্রচারিত, সম্প্রচারিত। রিলে, পুনঃসম্প্রচার।

প্রতিবেদিত।

ঘোষিত, বিঘোষিত, আঘোষিত [১০৪], অভিশব্দিত, উৎকীর্তিত, প্রখ্যাপিত।

উদ্ঘাটিত [দ্র ৫১৬]।

বিবৃত [দ্র ৪০৩, ১০৭]; উল্লেখিত।

জ্ঞাতব্য, জ্ঞেয় [৩৯০, ৩৯৭], জ্ঞানগোচর, উপলভ্য।

বিজ্ঞাপনীয়, জ্ঞাপনীয়; প্রখ্যাপনীয়, সূচনীয়, সূচয়িতব্য, সূচ্য।

উল্লেখ্য, উল্লেখনীয়।

ব্যাখ্যাত [দ্র ৩৯৯]।

**বিণ**·/**বি**· জ্ঞাপক, জ্ঞাপয়িতা, প্রত্যায়ক, সূচক, বোধক, প্রকাশক।

রটনাকারী; প্রচারক, প্রচারকারী; বিজ্ঞাপক, বিজ্ঞাপনদাতা; সম্প্রচারক; প্রচারবিদ, প্রচারবিশেষজ্ঞ; প্রখ্যাপক, খ্যাপক।

প্রতিবেদক, প্রতিবেদনকারী, রিপোর্টার।

ভাষ্যকার।

ঘোষক [১০৭], ঘোষণাকারী, প্রঘোষক; নকিব।

ভাষ্যকার; ধারাভাষ্যকার; কমেন্টেটার, কম্পিয়ার।

মুখপাত্র [১০৬, ৬৩৬], স্পোকসম্যান।

**ক্রি-বিণ**· লোকমুখে, মুখে মুখে, লোক পরম্পরায়।

## ৪০৫ সংবাদ

**বি**· খবর, সংবাদ, সমাচার, খবরাখবর, বার্তা, সন্দেশ, বৃত্তান্ত, নিউজ; বিবরণ [দ্র ৪০৩, ১০৭], তথ্য; খোঁজ, খোঁজখবর; তত্ত্বতালাশ, উদন্ত।

হাঁড়ির খবর, ভেতরের কথা, গুহ্যসংবাদ, নাড়ীনক্ষত্র, হাটহদ্দ, হাড়হদ্দ; গোপন সংবাদ, স্কুপ।

সুসংবাদ, সুখবর, শুভসংবাদ, ভালো খবর, সুবৃত্তান্ত; কুশলসংবাদ, কুশলবার্তা, মঙ্গলবার্তা; খুশখবর, খোশখবর।

দুঃসংবাদ, দুর্বার্তা, খারাপ খবর।

তাজা খবর, টাটকা খবর; লেটেস্ট নিউজ।

বাজে খবর, উড়ো খবর; মিথ্যে খবর, ভুল খবর, ভুল তথ্য; গুজব [দ্র ৪০৪]।

ঠিক খবর, পাকা খবর; ঘোড়ার মুখের খবর।

প্রতিবেদন [দ্র ৪০৪]।

সংবাদপত্র, খবরের কাগজ, পত্রিকা, আখবার, কাগজ, পেপার, নিউজ পেপার, গেজেট, গেজেটিয়ার; মুখপত্র।

দৈনিক, দৈনিক সংবাদপত্র, দৈনিক কাগজ, দৈনিক পত্রিকা, ডেলি; প্রভাতী সংবাদপত্র; সান্ধ্য দৈনিক।

সাময়িক পত্রিকা [৪১৪], সাময়িকী; বারত্রয়িক; সাপ্তাহিক; পাক্ষিক; মাসিক; দ্বিমাসিক; ত্রৈমাসিক; ষাণ্মাসিক; বার্ষিক, বাৎসরিক; শারদীয়, শারদ, শারদীয়া; বিশেষ সংখ্যা; জয়ন্তী সংখ্যা। ক্রোড়পত্র, কোলপাতি।

পত্রপত্রিকা, ম্যাগাজিন, জার্নাল; মনোগ্রাফ; লিট্‌ল ম্যাগাজিন; অপেশাদারি কাগজ; ব্রসিওর; স্যুভেনির, স্মরণিকা, স্মারকপত্র।

সম্পাদনা, সম্পাদন, সম্পাদকতা।

সম্পাদকীয়, এডিটোরিয়াল।

সম্পাদক, এডিটার; সাব এডিটার, সহ সম্পাদক; বার্তা সম্পাদক, নিউজ এডিটার।

সাংবাদিকতা, জার্নালিজ্‌ম।

সংবাদসংস্থা, সংবাদপ্রতিষ্ঠান, নিউজ এজেন্সি, নিউজ ব্যুরো।

প্রচারমাধ্যম [৪০৪], মিডিয়া; সংবাদজগৎ। সংবাদমাধ্যম।

প্রেস বিজ্ঞপ্তি, প্রেসরিলিজ।

সাংবাদিক সম্মেলন, সংবাদ বৈঠক, প্রেস কনফারেন্স।

সাংবাদিক, জার্নালিস্ট; রিপোর্টার, প্রতিবেদক, সংবাদদাতা, নিজস্ব সংবাদদাতা, স্টাফ রিপোর্টার; বিশেষ সংবাদদাতা; প্রতিনিধি। সংবাদবাহক, খবরগির, সংবাদবহ, সংবাদবাহী, হরকরা, বার্তাবহ; খবরদাতা, সমাচারদাতা। কলমচি, কলামিস্ট। ভাষ্যকার।

চর, দূত [৩৮০], বার্তাগ্ন, বার্তিক, বার্তন, বার্তাসন, বরাতি; গুপ্তচর, স্পাই, গুপ্তদূত; দূতী, কুটনী; গোয়েন্দা, ডিটেকটিভ। ভগ্নদূত।

গুপ্তচরবৃত্তি; দৌত্য, দৌত্যগিরি, দূতিয়ালি, দূতালি।

## ৪০৬ যোগাযোগ

**বি·** যোগাযোগ, শরোকার, যোগাযোগ ব্যবস্থা, কমুনিকেশন; আদানপ্রদান, লেনদেন; খবর আদানপ্রদান; যাতায়াত, পরিবহণ [দ্র ৩১৭]।

প্রত্যক্ষ যোগাযোগ, সরাসরি যোগাযোগ; প্রত্যক্ষ সংযোগ। পরোক্ষ সংযোগ; পরোক্ষ যোগাযোগ।

৪০৬·১ ডাক যোগাযোগ, ডাক ব্যবস্থা, পোস্টাল সার্ভিস; ডাকঘর, পোস্ট অফিস। ডাকটিকিট; খাম, লেফাফা, এনভেলাপ; পোস্টকার্ড। অন্তর্দেশীয় পত্র, ইনল্যান্ড লেটার। সিল, মোহর, ছাপ; ফ্র্যাঙ্কিং; মনি অর্ডার; রেজিস্ট্রেশন; ভিপি। ডাকবাক্স, লেটার বক্স, চিঠির বাক্স। ডাক, মেইল। ডাকগাড়ি। ডাকমাশুল, ডাকখরচ, মাশুল। পিওন, ডাকপিওন, পত্রবাহক, কাসিদ, ডাকওয়ালা, পোস্টম্যান। ডাকহরকরা, রানার। পোস্টমাস্টার, ডাকবাবু। এয়ার মেইল, বিমান ডাক; সি মেইল; সারফেস মেইল।

চিঠি [দ্র ৪২৬], পত্র, লিপি, চিঠিপত্র; চিঠি চাপাটি, চিঠি লেখালেখি, চিঠি চালাচালি(ক), পত্র বিনিময়। পত্রালিকা; পত্রাবলি, পত্রালি। চিঠি ফেলা-, ডাকে দেওয়া-। চিঠির উত্তর, পত্রোত্তর। পত্রাঘাত(ক)। পত্রবন্ধু, পেনফ্রেন্ড।

**বিণ·** সডাক, ডাকমাশুলসহ।

**ক্রি-বিণ·** পত্রোত্তরে, পত্রান্তরে। পত্রপাঠ।

৪০৬·২ টেলিগ্রাফ, টেলিগ্রাম, তার, কেব্‌ল; টেলিপ্রিন্টার, টেলিটাইপ রাইটার; টেলেক্স; টরেটক্কা, মর্সকোড। তারঘর, টেলিগ্রাফ অফিস। টেলিগ্রাফের তার। টেলিগ্রাফপোস্ট, টেলিগ্রাফের খুঁটি।

৪০৬·৩ টেলিফোন, ফোন, দূরশ্রবণ, দূরভাষ, দূরালাপনী, দূরালাপন; দূরভাষযন্ত্র, দূরভাষণী; রিসিভার; টেলিফোন কেন্দ্র, টেলিফোন এক্সচেঞ্জ। টেলিফোন অপারেটার। ম্যানুয়াল টেলিফোন; স্বয়ংক্রিয় টেলিফোন, অটোমেটিক টেলিফোন। ডায়াল(ক)। ডায়ালটোন; বিজি টোন; রিং, বাজা-, রিং ব্যাক টোন। ক্রস কানেকশন। কল। ট্রাঙ্ককল, ট্রাঙ্ক টেলিফোন।

টেলিযোগাযোগ, টেলিকমিউনিকেশন।

৪০৬·৪ বেতার, রেডিও, ওয়্যারলেস; বেতার কেন্দ্র, রেডিও স্টেশন। ট্রান্সমিশন, ট্রান্সমিটার। রেডিওগ্রাম, রেডিও টেলিফোন।

৪০৬·৫ টেলিভিশন দূরদর্শন, দূরেক্ষণ, টিভি।

৪০৬·৬ [বিবিধ] যোগাযোগ উপগ্রহ, কমুনিকেশন স্যাটেলাইট। মাইক্রোওয়েভ, অণুতরঙ্গ। র‍্যাডার।

# ১৪ ভাষা-সাহিত্য-সৃজনশীলতা

## ৪০৭ সৃজন

**বি·** সৃজন(ক), সৃষ্টি(ক) [৩৫৩], সর্জন, সর্জনা, রচনা(ক), রচন; সৃষ্টিকর্ম, সৃষ্টিকার্য, সৃষ্টিক্রিয়া, স্রষ্টৃত্ব, সৃজনকর্ম, সৃজনী।

সৃজনশীলতা, সৃষ্টিশীলতা; সৃজনক্ষমতা, সৃজনীক্ষমতা, সৃজনীশক্তি, সৃষ্টিক্ষমতা, ক্রিয়েটিভিটি; সিসৃক্ষা।

সৃষ্টিধর্মিতা, সৃজনধর্মিতা।

সৃজনকৌশল, সৃষ্টিকৌশল, রচনাকৌশল; সৃষ্টিচাতুর্য, রচনাচাতুর্য।

স্টাইল, রচনাশৈলী, রচনাপ্রণালী, রচনাভঙ্গি, রচনাপদ্ধতি, গঠনপদ্ধতি।

**বিণ·** সৃষ্ট, সৃজিত, রচিত, নির্মিত [দ্র ৩৫৩]।

সৃষ্টিধর্মী, সৃজনধর্মী, সৃজনমূলক, সৃষ্টিমূলক, ক্রিয়েটিভ।

সৃজ্যমান।

সৃষ্টিশীল, সৃজনশীল, সৃষ্টিক্ষম।

স্রষ্টব্য, সৃজনীয়।

**বিণ·/বি·** স্রষ্টা, নির্মাতা [দ্র ৩৫৩], রচনাকারী, সৃষ্টিকর্তা। শিল্পী, আর্টিস্ট। গুণী, প্রতিভাশালী।

সৃষ্টিকামী, সিসৃক্ষু।

## ৪০৮ সংস্কৃতি

**বি·** সংস্কৃতি, কালচার, কৃষ্টি, তমদ্দুন।

মার্জনা, পরিশীলন, পরিমার্জনা, অনুশীলন।

সভ্যতা; ভদ্রতা [দ্র ৬০৭], শিষ্টতা।

রুচিশীলতা; রুচি, সুরুচি।

সংস্কৃতিমনস্কতা।

সভ্যসমাজ; ভদ্রসমাজ; সংস্কৃতিমণ্ডল। সাংস্কৃতিক আবহাওয়া, সাংস্কৃতিক পরিমণ্ডল।

সাংস্কৃতিক অনুষ্ঠান, কালচারাল ফাংশন। জলসা [দ্র ৪৩২]।

**বিণ·** সাংস্কৃতিক, কালচারাল।

**বিণ·/বি·** সংস্কৃতিমান, কৃষ্টিসম্পন্ন, কৃষ্টিমান, কালচার্ড, সংস্কৃতিমনা।

সভ্য; শিষ্ট, ভদ্র [দ্র ৬০৭]। মার্জিত, পরিমার্জিত, পরিশীলিত।

সুরুচিসম্পন্ন, রুচিমান, মার্জিতরুচি, রুচিশীল, উন্নতরুচি।

বুদ্ধিজীবী, ইন্টেলেকচ্যুয়াল।

**[বিপ·] বি·** অপসংস্কৃতি।

## ৪০৯ ভাষা

**বি·** ভাষা, জবান [দ্র ১০৭]।

লিখিত ভাষা, লেখ্যভাষা। কথিত ভাষা, কথ্যভাষা, লব্জ, বুলি; মুখের ভাষা। সাধুভাষা। চলিত ভাষা, প্রচলিত ভাষা। অচলিত ভাষা, অপ্রচলিত ভাষা, মৃতভাষা; প্রাচীনভাষা। মার্জিত ভাষা, শিষ্ট ভাষা। অশিষ্ট ভাষা; অপভাষা; ম্লেচ্ছ ভাষা; ম্লেচ্ছিত। গুরুচণ্ডালি, গুরুচণ্ডাল।

আঞ্চলিক ভাষা, স্থানীয় ভাষা, উপভাষা, ডায়ালেক্ট; প্রাদেশিক ভাষা।

মাতৃভাষা, স্বজাতীয় ভাষা।

রাষ্ট্রভাষা, জাতীয় ভাষা, স্বদেশী ভাষা; সরকারি ভাষা।

বিদেশী ভাষা, বিভাষা।

আন্তর্জাতিক ভাষা, বিশ্বভাষা; ভোলাপ্যুক, এসপেরান্তো।

অপার্থভাষা, সংকেত ভাষা; অপ-উপভাষা; সন্ধাভাষ, সন্ধাবচন।

শব্দমাহাত্ম্য, শব্দবিভূতি।

ভাষাবিজ্ঞান, ভাষাতত্ত্ব; ফিললজি; লিঙ্গুইস্টিকস।

ভাষাবোধ, ভাষাজ্ঞান; শব্দবোধ, শব্দজ্ঞান; ভাষার ওপর দখল।

আর্যভাষা; বৈদিকভাষা; সংস্কৃত; পালি; প্রাকৃত [মহারাষ্ট্রী; শৌরসেনী; অর্ধমাগধী; মাগধী; পৈশাচী]; অপভ্রংশ; লৌকিক; অবহট্‌ঠ। নব্য ভারতীয় আর্যভাষা [বিদেশী, দক্ষিণ পশ্চিমা; পশ্চিমা; দরদীয়; উত্তর পশ্চিমা; উত্তরা; মধ্যদেশী; প্রাচ্যমধ্যা; প্রাচ্যা]। প্রত্নবাঙ্গালা, প্রাচ্য; অবহট্‌ঠ; মধ্যবাঙ্গালা; বাংলা, বঙ্গভাষা, বাঙ্গালা; বাংলা উপভাষা [রাঢ়ী; ঝাড়খণ্ডী; বরেন্দ্রী; বঙ্গালী, বাঙ্গাল; কামরূপী; ব্রজবুলি]।

ধ্বনি; ধ্বনিতত্ত্ব। শব্দতত্ত্ব।

ব্যাকরণ, ভাষা নিয়ামক শাস্ত্র, শব্দব্যুৎপাদক শাস্ত্র, গ্রামার।

বর্ণ [দ্র ৪১০], অক্ষর, লিপি, আখর; বর্ণমালা। বর্গ।

শব্দ, ওয়ার্ড [মৌলিক শব্দ; সাধিত শব্দ; যৌগিক শব্দ; রূঢ়ি, রূঢ়; যোগরূঢ়; তৎসম; অর্ধতৎসম; তদ্ভব, প্রাকৃতিজ; দেশী; বিদেশী]। ধ্বন্যাত্মক শব্দ, ধ্বনিমূলক শব্দ, অনুকার শব্দ। শব্দরূপ।

শব্দসম্ভার, শব্দসম্পদ, শব্দভাণ্ডার; ভোকাবুলারি। শব্দসমুদ্র।

বাক্য; [সরল; যৌগিক; জটিল]। বাক্যগঠন; বাক্যবিশ্লেষণ।

বাচ্য [কর্তৃবাচ্য; কর্মবাচ্য; ভাববাচ্য; কর্মকর্তৃবাচ্য]।

অন্বয়; পদান্বয়; অন্বয়যোজনা; শব্দবিন্যাস; শব্দযোজনা; শব্দরচনা।

বাগধারা, ইডিয়াম; বাগভঙ্গি, ভাষাভঙ্গি।

প্রবাদ, প্রবাদবাক্য, প্রবচন, প্রবাদবচন; কিংবদন্তী [৪০৪]; জনরব, জনশ্রুতি [৪২২], লোককথা, লোকোক্তি; জনপ্রবাদ, লোকপ্রবাদ, লোকবাদ। ডাকপুরুষ, ডাকের কথা।

প্রাজ্ঞোক্তি।

পদ [বিশেষ্য, নামপদ; বিশেষণ; সর্বনাম, প্রতিনাম; ক্রিয়া, ক্রিয়াপদ; অব্যয়; ক্রিয়াবিশেষণ; বিশেষণীয় বিশেষণ]। প্রাতিপদিক।

কর্তা, কর্তৃপদ। কর্ম, কর্মপদ।

সন্ধি [স্বরসন্ধি; ব্যঞ্জনসন্ধি; বিসর্গসন্ধি]।

ণত্ববিধান, ণত্ববিধি; ষত্ববিধান।

উদ্দেশ্য; বিধেয়।

ক্রিয়া; সকর্মক; অকর্মক; দ্বিকর্মক। কাল, কালরূপ; বর্তমান কাল [সাধারণ; নিত্যবৃত্ত; পুরাঘটিত]; অতীতকাল [সামান্য; ঘটমান; পুরাঘটিত; নিত্যবৃত্ত]; ভবিষ্যৎ কাল [সাধারণ; ঘটমান]। অনুজ্ঞা। ণিজন্ত। সমাপিকা ক্রিয়া; অসমাপিকা ক্রিয়া।

বিশেষ্য, নামপদ [ব্যক্তিবাচক; স্থানবাচক, জাতিবাচক; গুণবাচক; ভাববাচক; ক্রিয়াবাচক; সমষ্টিবাচক; অবস্থাবাচক]।

বিশেষণ [গুণবাচক; সংখ্যাবাচক; পূরণবাচক; সর্বনামীয়; উপাদান বাচক]।

সর্বনাম [পুরুষবাচক; নির্দেশসূচক; সাকল্যবাচক; সাপেক্ষ; প্রশ্নাত্মক; অনিশ্চয়তাত্মক; আত্মবাচক; ব্যতিহারিক]।

অব্যয় [সমুচ্চয়ী; পদান্বয়ী; অনন্বয়ী; অনুকার, ধ্বন্যাত্মক; উপসর্গ]। কর্মপ্রবচনীয়।

লিঙ্গ [পুংলিঙ্গ; স্ত্রীলিঙ্গ; ক্লীবলিঙ্গ]। অজহল্লিঙ্গ।

বচন [একবচন; বহুবচন; দ্বিবচন]।

পুরুষ [উত্তম, মধ্যম, প্রথম]।

কারক [কর্তৃ; কর্ম; করণ; সম্প্রদান; অপাদান; অধিকরণ]। তিঙ্; তিঙন্ত।

বিভক্তি। অনুসর্গ। উপসর্গ।

সমাস [দ্বন্দ্ব; তৎপুরুষ; কর্মধারয়, মধ্যপদলোপী কর্মধারয়; দ্বিগু; বহুব্রীহি, ব্যতিহার বহুব্রীহি; অব্যয়ীভাব; অলুক]। ব্যাসবাক্য।

প্রত্যয় [কৃৎ; তদ্ধিত]। কৃদন্ত; তদ্ধিতান্ত।

ধাতু। ধাতুরূপ। নামধাতু।

ব্যুৎপত্তি, নিরুক্তি, প্রকৃতিপ্রত্যয়।

অলংকার, শব্দালংকার [দ্র ৪২৯]।

প্রতিশব্দ, সমার্থশব্দ, সমার্থকশব্দ। বিপরীতার্থক শব্দ, ভিন্নার্থক শব্দ, ভিন্নার্থবোধক শব্দ। নানার্থক শব্দ।

পরিভাষা, বিশিষ্টার্থবোধকশব্দ, পারিভাষিক শব্দ।

শব্দদ্বৈত, যুগ্মশব্দ, জোড়াশব্দ।

ধ্বনিপরিবর্তন [স্বরভক্তি, বিপ্রকর্ষ; স্বরসংগতি; অপিনিহিতি; অভিশ্রুতি; য়-শ্রুতি; অন্তঃস্থ ব শ্রুতি;

সমীকরণ, সমীভবন, সমবর্ণতা; অসমীকরণ, বিষমীকরণ, বিষমবর্ণতা; স্বরাগম; বর্ণবিপর্যয়; বর্ণ-ব্যত্যয়; বর্ণলোপ; লোকনিরুক্তি; অপশ্রুতি]।

**বিণ·/বি·** ভাষী, ভাষক। শাব্দিক।

ভাষাতাত্ত্বিক, ভাষাবিদ, ভাষাতত্ত্ববিদ, ভাষাতত্ত্বজ্ঞ, ভাষাবিজ্ঞানী; ভাষাবিশারদ।

বহুভাষাবিদ, বহুভাষাভিজ্ঞ; দোভাষী, ভাষান্তরিক, ইন্টারপ্রেটার; অনুবাদক [দ্র ৪২৪], অনুবাদকারী।

বৈয়াকরণ, ব্যাকরণবিদ; পণ্ডিত।

পাণিনি; কলাপ। পতঞ্জলি। যাস্ক।

**বিণ·** শাব্দ।

পারিভাষিক।

## ৪১০ অক্ষর

**বি·** অক্ষর, বর্ণ [৪০৯], লিপি, আঁখর, আখর, হরফ।

বর্ণমালা, অ্যালফাবেট, অক্ষরশ্রেণী, অক্ষরমালা।

বর্গ [ক-বর্গ; চ-বর্গ; ট-বর্গ; ত-বর্গ; প-বর্গ]।

স্বরবর্ণ; ব্যঞ্জনবর্ণ। অযোগবাহ।

বর্ণ [কণ্ঠ্য; তালব্য; ওষ্ঠ্য; কণ্ঠতালব্য; কণ্ঠৌষ্ঠ্য; মূর্ধন্য; দন্ত্য; স্পর্শ; জিহ্বামূলীয়; অনুনাসিক, নাসিক্য; মহাপ্রাণ; অল্পপ্রাণ; অঘোষ; ঘোষ; উষ্ম]।

অক্ষর, সিলেব্‌ল।

মাত্রাহীন অক্ষর, মহাজনি লিপি; মুড়িয়া অক্ষর, কাইতি।

চিত্রলিপি।

যুক্তবর্ণ, যুক্তাক্ষর, সংযুক্তবর্ণ।

অক্ষরবিন্যাস, বর্ণসংস্থাপন, অক্ষরসংস্থান।

হস্‌(চিহ্ন), হল্‌।

প্রাচীন লিপি [ব্রাহ্মী; খরোষ্টি; শঙ্খ; মহেঞ্জদরো]।

টাইপ, ছাপার হরফ [দ্র ৪১২]। লেখা [দ্র ৪১১]।

বর্ণানুক্রম, অকারাদিক্রম।

**বিণ·** আক্ষরিক।

হসন্ত, হলন্ত।

অকারাদি ক্ষকারান্ত।

**ক্রি-বিণ·** বর্ণানুক্রমে, অকারাদিক্রমে।

## ৪১১ লেখা

**বি·** লিখন, লেখা-, লেখন, লেখাজোকা(ক), লিখে ফেলা-, লিখে নেওয়া-, লিখে যাওয়া-, লিপিবদ্ধ করা-; লেখালেখি(ক), লেখালিখি(ক); কলম ধরা-, কলমবাজি। কলমের খোঁচা।

হাতের লেখা, হস্তলিখন, হস্তলিপি, হস্তলেখ, হস্তাক্ষর, লেখ।

টোকা-, টুকে রাখা-, নোট(নে), কপি (ক)।

স্বাক্ষর(ক), সই(ক), সহি, দস্তখত, সাইন(ক), সিগনেচার।

শ্রুতিলেখন, শ্রুতলিপি; অনুলেখন। অভিলেখন।

স্বহস্তলেখ, অটোগ্রাফ; টিপসই, ঢেরাসহি।

অক্ষরলিখন; অক্ষরবিন্যাস, অক্ষরন্যাস; অক্ষরশিল্প, ক্যালিগ্রাফি; লেটারিং; টাইপোগ্রাফি।

খসড়া, খসড়া লেখা-, মুসাবিদা(ক)।

লিপিকৌশল, লিপিকুশলতা।

লেখনী, কর্ণিকা; অক্ষরজননী, বর্ণমাতা, শর্করী; কলম, পেন; ঝরনা কলম, ফাউন্টেনপেন; ডটপেন, বলপেন; ফেল্টপেন; পালকের কলম; খাগের কলম; নিব, কচ, কৎ, মোচ। পেনসিল, কাঠ পেনসিল, উড্‌ পেনসিল; লেড, শিষ। কলমদান, কলমদানি। বো-পেন, লাইনিংপেন।

কালি, মসি, সেহাই; ছাপার কালি, প্রিন্টারস্‌ ইঙ্ক। কারবন, কারবন পেপার; রিবন।

দোয়াত, মসিকূপি, মসিধান, মস্যাধার।

প্রতিবর্ণীকরণ, লিপ্যন্তর(ক) [দ্র ৪২৪]।

উৎকিরণ(ক), খোদাই(ক)।

ভালো লেখা; মুক্তাক্ষর, খুশখত।

বাজে লেখা, খারাপ লেখা, কাঁচালেখা, কদক্ষর, হিজিবিজি(কাটা-), আঁকিবুকি(কাটা-)।

লেখার উপকরণ, লিখন সামগ্রী, লেখ্যোপকরণ; কাগজ [দ্র ৫০১]। সঞ্চ, তালপাতা; তুলোট কাগজ; পাততাড়ি; ভূর্জপত্র। লেখার ডেস্ক, ডেস্ক, তক্তি।

খাতা, বহি; একসারসাইজবুক। খেরোখাতা, খেরুয়া। বাঁধানো খাতা। প্যাড, রাইটিং প্যাড; প্যাডের কাগজ; লেটারহেড। রাফ খাতা। খেয়াল খাতা।

শিলালিপি, পাষাণলিপি, প্রস্তরলিপি। তাম্রলিপি, তাম্রশাসন।

**বিণ·** লিখিত, লেখিত, লিপিবদ্ধ(ক), লিপিভুক্ত(ক); নিবন্ধ, উপনিবদ্ধ; অক্ষরিত, অক্ষরবদ্ধ(ক), অক্ষরনিবদ্ধ(ক)। উল্লিখিত, উল্লেখিত, উপর্যুক্ত। খোদিত, উৎকীর্ণ। খাতাবন্দী (ক)।

হস্তলিখিত, হাতে লেখা।

স্বহস্তলিখিত; স্বাক্ষরিত, দস্তখতি।

লিখনীয়, লেখনীয়, লেখ্য, লেখাই, লিখিতব্য; লৈখিক।

অভিলিখিত।

মুদ্রণীয় [দ্র ৪১২], মুদ্রণযোগ্য, প্রকাশযোগ্য।

**[বিপ·]** অলিখিত; অনুল্লিখিত, অনুল্লেখিত।

অস্বাক্ষরিত, স্বাক্ষরহীন। আলেখা, সাদা।

অলেখনীয়, অলিখিতব্য; অমুদ্রণীয়।

**বিণ·/বি·** লিপিকার, লিপিকর, লেখক, লিখিয়ে, লেখনিক, বার্ণিক; অক্ষরজীবী, অক্ষরজীবিক, অক্ষরজীবক, অক্ষরচুঞ্চু; মসিজীবী; কলমবাজ; পুঁথিকর, পুঁথিলিখিয়ে।

লিপিকৌশলী, লিপিকুশল, খুশনবিশ।

**ক্রি-বিণ·** লিখিতভাবে, লিখিত আকারে, লিখিতপড়িত ভাবে; কাগজে কলমে।

## ৪১২ মুদ্রণ

**বি·** মুদ্রণ(ক), ছাপা-, ছাপানো- [৪১৬], ছাপাই, ছাপন, মুদ্রাঙ্কন, মুদ্রাঙ্ক।

অক্ষরবিন্যাস(ক), অক্ষর সাজানো-, কম্পোজ(ক), অক্ষরসংস্থান(ক)। হাতে বোনা-, হ্যান্ডসেটিং; যন্ত্রেবোনা-, মেশিন সেটিং; মনোটাইপ; লাইনোটাইপ; ফোটো

কম্পোজিং, ফোটোটাইপ সেটিং, পি টি এস; অক্ষরডালা, সাট, টাইপ কেস।

হরফ, টাইপ, মুদ্রাক্ষর, মুদ্রালিপি, মুদ্রিকা। ছাপ, মুদ্রা, মোহর, সিলমোহর, সিল। ব্লক, প্লেট, ম্যাট্রিক্স; লাইন ব্লক; হাফটোন ব্লক। স্ট্যাম্প, রবারস্ট্যাম্প। ছাঁচ।

ছাপাখানা, প্রেস, মুদ্রণালয়, প্রিন্টিং প্রেস।

মুদ্রাযন্ত্র, মুদ্রণযন্ত্র, ছাপার কল; লেটার প্রেস; ট্রেড্‌ল মেশিন; রোটারি প্রেস, রোটারি মেশিন; লাডলো; অফসেট প্রেস; ইন্টালিও প্রিন্টিং; সিল্কস্ক্রিন প্রিন্টিং; লিথোগ্রাফ, লিথোগ্রাফি, পাষাণলেখ।

টাইপরাইটার; টাইপরাইটিং। লাইন প্রিন্টার; ম্যাট্রিক্স প্রিন্টার, ডট ম্যাট্রিক্স প্রিন্টার; ডেইজি হুইল প্রিন্টার; গল্‌ফ বল প্রিন্টার; লেসার প্রিন্টার; ইঙ্কজেট প্রিন্টার।

ছাপার কালি, প্রিন্টারস ইঙ্ক।

ডুপ্লিকেটিং, সাইক্লোস্টাইলিং [৪২৫]; ডুপ্লিকেটিং মেশিন; স্টেনসিল; ইলেকট্রোফোটোগ্রাফি, জেরোগ্রাফি; জেরক্স কপি। কপিয়ার।

প্রুফ, প্রুফ কপি। গ্যালি; গ্যালি প্রুফ।

মেক আপ; চালা-, চালানো-।

ফর্মা।

মুদ্রণশিল্প, মুদ্রণকলা, মুদ্রণবিজ্ঞান, প্রিন্টিং টেকনোলজি। মুদ্রণতত্ত্ব। মুদ্রণ ব্যবসায়।

মুদ্রণপ্রমাদ, মুদ্রাকর প্রমাদ, ছাপার ভুল, প্রিন্টিং মিসটেক; ছাপাখানার ভূত, মুদ্রণপ্রেত, প্রিন্টারস্‌ ডেভিল।

**বিণ**· মুদ্রিত; মুদ্রাঙ্কিত, মোহরযুক্ত, ছাপযুক্ত, মুদ্রাচিহ্নিত। মুদ্রণযোগ্য, প্রকাশযোগ্য, মুদ্রণীয়।

**বিণ·/বি**· মুদ্রক, মুদ্রাকর, ছাপাইকর, প্রিন্টার।

টাইপ সেটার, কম্পোজিটার। টাইপিস্ট।

মুদ্রণশিল্পী, মুদ্রণ বিশারদ।

মুদ্রণ ব্যবসায়ী।

**ক্রি-বিণ**· ছাপার অক্ষরে।

## ৪১৩ চিহ্ন

**বি**· চিহ্ন(দে, আঁকা) [৩৮৫], অভিজ্ঞান; আভাস, উপসর্গ, লক্ষণ, উপলক্ষণ; প্রতীক [দ্র ৩৮৫]; লিঙ্গ। সিম্পটম।

দাগ(দে, কাটা-), রেখা [৪৩৭], লাইন, আঁক, কশি, আঁচড়(কাটা-), দাগানো-। আঁকিবুকি।

মার্কা, মার্কামারা-, লেবেল।

পতাকা [দ্র ৩৮৫]। যতিচিহ্ন [দ্র ৩৮৫]।

ছাপ(মারা-, দে, রাখা-), ছোপ; মুদ্রণ [দ্র ৪১২]।

অংশাঙ্কন, ক্রমাঙ্কন, গ্র্যাজুয়েশন; দাগকাটা-। রেখাঙ্কন [দ্র ৪৩৭]।

টিক; ঢ্যাড়া, ক্রশ, কাট্টি, কাটাচিহ্ন; ড্যাশ; বিন্দু, ফুটকি, পয়েন্ট।

ইলেক; চৈতন, চুটকি।

স্ট্যাম্প; নামনিশান; সিল; এমব্লেম; লোগো; কোট অব আর্মস। মনোগ্রাম; ট্রেডমার্ক।

ইউনিফর্ম; উর্দি; জার্সি। পাঞ্জা, পাঞ্জাছাপ, হাতের ছাপ। টিপছাপ, আঙুলের ছাপ।

**বিণ**· চিহ্নিত; অঙ্কিত।

অভিজ্ঞাত। দাগি।

অংশাঙ্কিত।

সূচিত, উপলক্ষিত, লক্ষণযুক্ত, লক্ষণাক্রান্ত।

ঔপসর্গিক।

[**বিপ**·] অচিহ্নিত, অচিহ্ন; বেদাগ।

## ৪১৪ বই

**বি**· বই, গ্রন্থ, পুস্তক, কেতাব, কিতাব, বহি, বুক, পুথি, পুঁথি; শাস্ত্র; পুস্তিকা, চটিবই, চটি, বুকলেট; প্যামফ্লেট।

পুঁথিপত্র; তালপাতার পুঁথি; খুঙ্গিপুঁথি।

পাণ্ডুলিপি, পাণ্ডুলেখ, পাণ্ডুলেখ্য, ম্যানাস্ক্রিপ্ট, ম্যানুস্ক্রিপ্ট;

সূচী, সূচি, সূচিপত্র, সূচীপত্র, নির্ঘণ্ট, তালিকা, ইনডেক্স; বিষয়সূচি; সারণি; নির্দেশিকা, নির্দেশনী।

ভূমিকা, উপক্রমণিকা, অনুক্রমণিকা, অনুক্রমণী, প্রস্তাবনা, মুখবন্ধ, অবতরণিকা, মুখপাত, সূচনা, আভাষ, আলাপ, সূত্রপাত, প্রাককথন, কথামুখ, বাঙ্মুখ, আমুখ, গৌরচন্দ্রিকা, প্রারম্ভ, প্রারম্ভিকা, প্রাক পরিচয়, উপোদ্‌ঘাত [দ্র ১৪২], প্রিফেস, ইন্ট্রোডাকশন; প্রোলোগ, এপিলোগ।

নামপত্র। উৎসর্গপত্র।

মলাট, প্রচ্ছদ, প্রচ্ছদপট; জ্যাকেট। পুস্তানি; দপ্তি। বাঁধাই(ক), বাঁধানো-। কাপড়ে বাঁধাই; বোর্ড বাঁধাই; রেক্সিনে বাঁধাই। পেপারব্যাক।

পূর্বভাগ, পূর্বার্ধ, পুরোভাগ।

উত্তরভাগ, পরার্ধ।

উপসংহার [দ্র ১৪৩], উপসংহৃতি, উপসংহরণ, সমাপ্তি, পরিশেষ, অন্ত্যপরিচ্ছেদ, পরিশিষ্ট; শেষভাগ, শেষপরিচ্ছেদ।

গ্রন্থতালিকা, গ্রন্থপঞ্জি, পুস্তকতালিকা।

পরিচ্ছেদ, অধ্যায়, গ্রন্থাংশ, প্রকীর্ণক, অংশ, বিভাগ, ভাগ; সর্গ, বর্গ; স্কন্ধ, কাণ্ড; অঙ্ক; পর্ব, পাঠ; চ্যাপ্টার। পটল, প্রকরণ, উচ্ছ্বাস, আহ্নিক, উল্লাস। পাদটীকা, ফুটনোট; পাদপূরণ।

স্তবক, প্যারা, প্যারাগ্রাফ; অণুচ্ছেদ, অনুচ্ছেদ; স্ট্যাঞ্জা। পঙ্‌ক্তি [দ্র ৪৬২], লাইন, ছত্র, সারি। পাতা, পৃষ্ঠা। পৃষ্ঠাঙ্ক।

গ্রন্থানুরাগ, গ্রন্থপ্রীতি, গ্রন্থপ্রেম, পুস্তকপ্রীতি, পুস্তকানুরাগ, পুস্তকপ্রেম; পড়ার নেশা, পড়ার ঝোঁক; পাঠরুচি; পাঠাভ্যাস।

পাঠ্যপুস্তক, পাঠ্যবই, পাঠ্যগ্রন্থ, পড়ার বই, টেক্‌স্‌ট বই, টেক্‌স্‌ট; অনুশীলনী, ওয়ার্কবুক; মানে বই [দ্র ৩৯৯], সহায়িকা, বোধিকা, বোধিনী, অর্থপুস্তক, নোটবই, নোট; টীকাগ্রন্থ, বার্তিক; সহায়কগ্রন্থ, তথ্যগ্রন্থ, রেফারেন্স বই।

গল্পের বই, গল্পগ্রন্থ, কাহিনীগ্রন্থ; উপন্যাস [দ্র ৪১৯]।

কাব্য, কাব্যগ্রন্থ, কবিতার বই; কবিতা [দ্র ৪১৮]।

নাটক [দ্র ৪৩০], নাট্য, নাট্যগ্রন্থ, নাটকের বই, পালা।

পাঁচালি, পাঞ্চালী।

ব্রতকথা।

পঞ্জিকা, পাঁজি, পাঁজিপুঁথি, ·অ্যালমানাক।

তথ্যপঞ্জি ; হ্যান্ডবুক, ম্যানুয়াল।

গ্রন্থাবলি, রচনাবলি, রচনাবলী, রচনাসংগ্রহ, রচনাসংকলন, গ্রন্থসংগ্রহ, সংকলন গ্রন্থ; চয়নিকা, গ্রন্থসঞ্চয়ন, গ্রন্থসংকলন ; অম্‌নিবাস ; রচনাসমগ্র, গ্রন্থসমগ্র ; সাহিত্যসংগ্রহ [৪১৭], সাহিত্যসমগ্র, সমগ্র সাহিত্য।

পত্রপত্রিকা, পত্রিকা, পত্র, সাময়িক পত্র [দ্র ৪০৫], সাময়িকী, ম্যাগাজিন। লিট্‌ল ম্যাগাজিন।

চিত্রকথা, চিত্রকাহিনী, কমিকস।

অভিধান [৩৯৯], কোষগ্রন্থ, কোষ, শব্দকোষ, ডিক্‌শনারি ; শব্দার্থকোষ ; সমার্থশব্দকোষ, সমার্থকোষ, সমার্থাভিধান, থিসরাস, নিঘণ্টু। আকরগ্রন্থ ; বিশ্বকোষ, এনসাইক্লোপিডিয়া, বিদ্যাকোষ, জ্ঞানকোষ। কনকরডেন্‌স, শব্দনির্দেশিকা। বিষয়নির্দেশিকা। বিষয় অভিধান। শব্দসংগ্রহপুস্তক, ওয়ার্ডবুক।

বর্ষনামা, বর্ষপঞ্জি, ইয়ারবুক।

রোজনামা, রোজনামচা [১৩২] ; কড়চা।

সময়সারণি, টাইমটেব্‌ল।

রেডি রেকনার।

ধর্মগ্রন্থ, ধর্মীয় পুস্তক [৪২৩]।

মানচিত্র, ম্যাপবই, অ্যাটলাস ; অ্যালবাম, আলেখ্যকুঞ্চিকা।

বইলেখা-, গ্রন্থরচনা(ক), পুস্তকরচনা(ক), পুস্তকপ্রণয়ন(ক), রচনা(ক), বিরচন(ক), প্রণয়ন(ক)।

**বিণ·** পুঁথিগত, পুঁথিনির্ভর ; কেতাবি [৩৯০], কিতাবতি, কেতাবতি, বইপড়া।

গ্রন্থভুক্ত, গ্রন্থগত, গ্রন্থবদ্ধ, পুঁথিনিবদ্ধ, পুঁথিভুক্ত।

রচিত, প্রণীত, বিরচিত।

**বিণ·/বি·** গ্রন্থকার [দ্র ৪১৭], গ্রন্থকর্তা, গ্রন্থপ্রণেতা, গ্রন্থস্রষ্টা, গ্রন্থরচয়িতা, গ্রন্থপ্রণয়নকারী, পুস্তকপ্রণেতা, রচয়িতা, রচনাকার, রচনাকারী, লেখক, গ্রন্থক, অথার।

গ্রন্থানুরাগী, গ্রন্থপ্রেমী, গ্রন্থপ্রেমিক, গ্রন্থবিলাসী, গ্রন্থাভিমানী, গ্রন্থপ্রিয়, পুস্তকপ্রেমী। পাঠানুরাগী, পাঠাসক্ত, পাঠানুরক্ত।

গ্রন্থকীট, কেতাবকীট, বইপাগলা, বইয়ের পোকা, বুক ওয়ার্ম।

পাঠক [৩৯১], পড়ুয়া, পোড়ো ; পাঠী, পাঠিকা।

আভিধানিক, অভিধানকার।

### ৪১৫ গ্রন্থাগার

**বি·** গ্রন্থাগার, লাইব্রেরি, গ্রন্থালয়, পুস্তকাগার, পাঠগৃহ, পুস্তকালয়, পুঁথিশালা, পাঠাগার, গ্রন্থগৃহ, গ্রন্থকুটী ; সাধারণ পাঠাগার, পাবলিক লাইব্রেরি ; রিডিংরুম, রিডিংকর্নার, পাঠকক্ষ, রিডিং সেন্টার।

জাতীয় গ্রন্থাগার, রাষ্ট্রীয় গ্রন্থাগার, ন্যাশনাল লাইব্রেরি।

বর্গীকরণ, ক্ল্যাসিফিকেশন। ডিউই ডেসিমাল সিস্টেম ; ইউ ডি সি· সিস্টেম।

গ্রন্থাগার বিজ্ঞান, গ্রন্থাগার বিদ্যা, লাইব্রেরি সায়েন্স।

গ্রন্থসূচী, গ্রন্থসূচি, গ্রন্থতালিকা, পুস্তকতালিকা।

**বিণ·/বি·** গ্রন্থাগারিক, লাইব্রেরিয়ান। গ্রন্থরক্ষক।

### ৪১৬ প্রকাশনা

**বি·** প্রকাশনা, প্রকাশন, প্রকাশ(ক), পাবলিশিং, পাবলিকেশন।

ছাপানো- [দ্র ৪১২], ছাপিয়ে বার করা-, বই বার করা-, বই ছাপানো-।

প্রকাশন শিল্প, প্রকাশন ব্যবসায় ; প্রকাশন সংস্থা, প্রকাশন প্রতিষ্ঠান, প্রকাশনালয়, প্রকাশনী, পাবলিশিং হাউস।

বই-এর দোকান, পুস্তকবিপণি, গ্রন্থালয় ; পুস্তকালয়।

গ্রন্থমেলা, বইমেলা, পুস্তকমেলা, বুক ফেয়ার ; বই বাজার। বইপাড়া।

সংস্করণ, এডিশন ; মুদ্রণ ; পুনর্মুদ্রণ, রিপ্রিন্ট ; শোভন সংস্করণ, রাজ সংস্করণ ; সংশোধিত সংস্করণ ; পরিবর্ধিত সংস্করণ ; সংক্ষিপ্ত সংস্করণ, সংক্ষেপিত সংস্করণ, অ্যাব্রিজ্‌ড এডিশন। ভেরিওরম এডিশন; পাঠান্তর-সংস্করণ।

সুলভ সংস্করণ। পেপার ব্যাক।

**বিণ·** প্রকাশিত, মুদ্রিত [দ্র ৪১২]।

**বিণ·/বি·** প্রকাশক, পাবলিশার ; প্রকাশন ব্যবসায়ী।

### ৪১৭ সাহিত্য

**বি·** সাহিত্য, লিটারেচার।

পদ্য, কবিতা। গদ্য, গদ্যভাষা।

কাব্য [দ্র ৪১৮]। কথাসাহিত্য, গল্প, উপন্যাস [দ্র ৪১৯]। প্রবন্ধ, নিবন্ধ। সমালোচনা [দ্র ৪২০]। জীবনীসাহিত্য [দ্র ৪২১]। লোকসাহিত্য [দ্র ৪২২]। ধর্মপুস্তক, ধর্মগ্রন্থ [দ্র ৫৯৩]। অনুবাদ সাহিত্য [দ্র ৪২৪]। পত্রসাহিত্য [দ্র ৪২৬]। সাহিত্যরস [দ্র ৪২৭]। ছন্দ, অলংকার [দ্র ৪২৯]। নাটক, নাট্যসাহিত্য [দ্র ৪৩০]। শিশুসাহিত্য। কিশোরসাহিত্য।

ভ্রমণসাহিত্য ; ভ্রমণকাহিনী, ভ্রমণবৃত্তান্ত, পর্যটনকাহিনী ; অ্যাডভেঞ্চার।

সাহিত্যচর্চা(ক), সাহিত্যসেবা(ক), সাহিত্যানুশীলন(ক), সাহিত্যসাধনা, সারস্বতসাধনা, সারস্বতচর্চা।

রচনা(ক), রচন, প্রণয়ন(ক) [দ্র ৪১৪], বিরচন, বইলেখা-।

সাহিত্যসৃষ্টি(ক), সাহিত্য প্রণয়ন, সাহিত্যরচনা(ক)।

রচনাভঙ্গি, রচনাশৈলী, স্টাইল ; লেখার হাত।

সাহিত্যকলা, সাহিত্যশিল্প ; সাহিত্যশাস্ত্র ; সাহিত্যতত্ত্ব।

সাহিত্যভাণ্ডার, সাহিত্যসম্ভার ; সাহিত্যসম্পদ ; সাহিত্যসংগ্রহ [দ্র ৪১৪]।

সাহিত্যপ্রীতি, সাহিত্যানুরাগ ; সাহিত্যানন্দ, সাহিত্যামোদ।

সাহিত্যজগৎ, সাহিত্যমণ্ডল, সাহিত্যাকাশ, সাহিত্যগগন ; সাহিত্যক্ষেত্র।

সাহিত্যসমাজ, সাহিত্যিক সমাজ, লেখকসমাজ, সাহিত্যিকমণ্ডলী, সারস্বত সমাজ [৩৯০]।

সাহিত্যিক ঐতিহ্য, সাহিত্যিক উত্তরাধিকার।

সাহিত্যসভা, সাহিত্যসম্মেলন ; কবিসম্মেলন ; লেখক সম্মেলন, সাহিত্যিক সম্মেলন।

সাহিত্যবিচার; সাহিত্য সমালোচনা, সাহিত্যালোচনা।
পাঠান্তর, পাঠভেদ।
লেখাচুরি, কুম্ভিলকবৃত্তি, প্ল্যাজিয়ারিজ্‌ম্।
আধুনিক সাহিত্য, সমকালীন সাহিত্য। প্রাচীন সাহিত্য। ধ্রুপদী সাহিত্য, ক্ল্যাসিক, চিরায়ত সাহিত্য।
বিশ্বসাহিত্য।
**বিণ**· লিখিত, রচিত [দ্র ৪১৪], প্রণীত, বিরচিত। সুলিখিত, সুরচিত।
**বিণ·/বি**· সাহিত্যিক, সাহিত্যস্রষ্টা; সাহিত্যসেবী, সাহিত্যসাধক, সাহিত্যসেবক; সাহিত্যরথী, সাহিত্যবিশারদ, সাহিত্যগুরু, সাহিত্যিক শ্রেষ্ঠ, সাহিত্যাচার্য।
লেখক, গ্রন্থকার [৪১৪], গ্রন্থী, রচনাকার, রচয়িতা, রচনাকারী, রচক, প্রণেতা, প্রণয়নকারী, গ্রন্থক, অথার। সুলেখক; সুসাহিত্যিক।
সংকলক, সংগ্রাহক, সংকলয়িতা, সংকলনকারী; সম্পাদক।
শিশুসাহিত্যিক।
সাহিত্যানুরাগী, সাহিত্যপ্রেমী, সাহিত্যামোদী, সাহিত্যরসিক।
গ্রন্থতস্কর, কুম্ভিল, কুম্ভিলক, লেখাচোর, লিখনতস্কর, চন্দ্ররেণু, প্ল্যাজিয়ারিস্ট।

## ৪১৮ কবিতা

**বি**· কবিতা, পদ্য; ছন্দোবদ্ধ শ্লোক; পদ, পদবন্ধ; দোহা, গাথা, কারিকা, শায়ের; শ্লোক, ঋক, মন্ত্র, স্তোত্র, সূক্ত; ছড়া, শোলোক; লিমেরিক; বয়েত, রুবাইয়াত।
কারিকা, বিবরণশ্লোক।
কাব্য, কাব্যসাহিত্য; শ্রুতিকাব্য; দৃশ্যকাব্য; কাব্যনাট্য, নাট্যকাব্য, কাব্যনাটক [দ্র ৪৩০]। চম্পু।
গান, গীত, সংগীত, গীতি, গীতিকবিতা, গাথা, লিরিক। পালাগান, পালা।
রোমান্টিক কবিতা, মন্ময় কাব্য।
আধুনিক কবিতা।
মহাকাব্য, ধ্রুপদীকাব্য, এপিক কাব্য, এপিক; মহাভারত; রামায়ণ; এলিয়ড; ওডিসি। বীরগাথা। খণ্ডকাব্য।
শোকগাথা, শোককাব্য, শোকসংগীত, মারসিয়া; এলিজি।
স্মরণকাব্য, স্মৃতিকাব্য।
লোকগাথা, লোককাব্য। পদাবলি; বৈষ্ণব পদাবলি; শাক্তপদাবলি। মঙ্গলকাব্য [মনসামঙ্গল; ধর্মমঙ্গল; চণ্ডীমঙ্গল; অন্নদামঙ্গল]।
চারণকাব্য, চারণগীতিকা; ভাটগান।
পাঁচালি।
কবিগান, কবিসংগীত।
ঝুমুর; তরজা।
ব্যঙ্গকবিতা, প্যারোডি।
কবিতাবলি, কবিতাসংগ্রহ, কাব্যসংকলন, কবিতা সংকলন; কোষকাব্য।
কবিত্ব, কবিপ্রতিভা, কবিত্বশক্তি, কবিত্বগুণ, কাব্যক্ষমতা, কাব্যশক্তি, কাব্যপ্রতিভা; কবিভাব, কবিস্বভাব, কবিপনা; কবিকল্পনা।
কাব্যধর্ম; কাব্যগুণ; কাব্যধর্মিতা, কবিতাধর্মিতা।
কবিয়ানা, কাব্যিকতা।
কাব্যসৃষ্টি, কাব্যরচনা।
কাব্যকলা; কাব্যরস, কাব্যমাধুর্য।
কাব্যচর্চা, কাব্যানুশীলন; কাব্যালোচনা(ক)।
কাব্যজগৎ, কাব্যলোক, কাব্যগগন, কাব্যাকাশ; কাব্যকানন।
কবিসমাজ, কবিকুল।
কবিপ্রসিদ্ধি; কবিসময় প্রসিদ্ধি।
পঙ্‌ক্তি, চরণ; স্তবক। ছন্দ [দ্র ৪২৯]।
চতুর্দশপদীকবিতা, সনেট।
কবিতা পাঠ(ক), আবৃত্তি(ক), কবিতা আবৃত্তি; কাব্যপাঠ; কবিতাপাঠের আসর, আবৃত্তির আসর। কবিসম্মেলন, মুসায়েরা।
**বিণ**· কবিত্বপূর্ণ, কাব্যিক; কবিতাধর্মী, কাব্যধর্মী; শ্লোকাত্মক।
কাব্যময়, কাব্যগুণসম্পন্ন।
কবিসুলভ, কবিজনোচিত, কবি কবি।
**বিণ·/বি**· কবি, কাব্যরচয়িতা, কাব্যস্রষ্টা, কাব্যকার, কবিবর।
পদকার, পদকর্তা, পদরচয়িতা, পদাবলিকার।
কবিয়াল, কবিওয়ালা। দোহাকার। পাঁচালিকার।
কথক, কথকঠাকুর।
ছড়াদার, ছড়াকার।
গীতিকার, গীতস্রষ্টা, সংগীতকার, গীতরচয়িতা [৪৩২]।
মহাকবি; আদিকবি, প্রথমকবি; বাল্মীকি।
লোককবি। চারণ, স্তুতিপাঠক, স্তুতিগীতক, ভাট, ভট্ট, প্রাতর্গেয়, বন্দী, কুলকীর্তিগায়ক, চারণকবি, বংশচরিতকীর্তনকারী। কীর্তনীয়া [দ্র ৪৩২]; নান্দীকর, নান্দীপাঠক।
কবিশ্রেষ্ঠ, কবিশেখর, কবীন্দ্র, কবীশ, কবিগুরু, কাব্যসম্রাট, কবিসম্রাট, কবিভূষণ, কবিকঙ্কণ, কবিরত্ন, কবিরাজ, রাজকবি, সভাকবি।
কাব্যরসিক।
**[বিপ·]** অকবি, কবিত্বশক্তিহীন।

## ৪১৯ কথাসাহিত্য

**বি**· কথাসাহিত্য, কথাশিল্প।
গল্প, আখ্যায়িকা, উপাখ্যান, আখ্যান, কাহিনী, পরিকথা, বৃত্তান্ত, কথা, আবান্তর, খণ্ডকথা; ছোটগল্প, বড়গল্প।
উপন্যাস, ফিকশন, নভেল; উপন্যাসিকা, নভেলেট।
রূপকথা, উপকথা [৪২২]; আষাঢ়ে গল্প; কিংবদন্তী; ফ্যান্টাসি, ফেয়ারিটেলস্‌। পঞ্চতন্ত্র।
রম্যরচনা; ব্যক্তিগত প্রবন্ধ, লঘুপ্রবন্ধ; বেললেতরস্‌।
হালকালেখা; চুটকি।
হাস্যকৌতুক, হাসির গল্প, কৌতুকী, রসরচনা,

হাস্যরসাত্মক রচনা, ব্যঙ্গ, ব্যঙ্গাত্মক রচনা, ব্যঙ্গ কৌতুক, হাস্যরসাত্মক গল্প; হিউমার।

নকশা; কেচ্ছা, কিসসা।

অশ্লীলসাহিত্য, পর্নোগ্রাফি।

রোমাঞ্চকাহিনী, রোমাঞ্চিকা, রহস্যকাহিনী, রহস্যরচনা; রহস্যউপন্যাস; রহস্যগল্প; গোয়েন্দাকাহিনী, ডিটেকটিভ উপন্যাস; ডিটেকটিভ গল্প। গোয়েন্দা উপন্যাস।

পুরাণকথা, ইতিহাস, ইতিবৃত্ত [দ্র ১৫৪]।

**বিণ·/বি·** কথাসাহিত্যিক, কথাশিল্পী, কথাকার।

গল্পকার, গাল্পিক, গল্পলেখক, গল্পরচয়িতা; কাহিনীকার, আখ্যায়ক, আখ্যায়ী; কথক, কথয়িতা।

ঔপন্যাসিক, উপন্যাসকার, উপন্যাসলেখক।

রূপকথাকার।

রসসাহিত্যিক, রসরচয়িতা; কৌতুকরচয়িতা, কৌতুকস্রষ্টা; ব্যঙ্গশিল্পী, ব্যঙ্গলেখক; হিউমারিস্ট।

ঐতিহাসিক [দ্র ১৫৪]।

**বিণ·** গল্পধর্মী। উপন্যাসধর্মী। উপন্যাসোপম, উপন্যাসোচিত।

## ৪২০ প্রবন্ধ

**বি·** প্রবন্ধ, নিবন্ধ, সন্দর্ভ, রচনা, কথাপ্রবন্ধ, এসে; আর্টিকেল। মননশীলরচনা; গুরুগম্ভীর রচনা; জ্ঞানগর্ভরচনা, গবেষণাপ্রবন্ধ, পেপার; থিসিস। স্মৃতিপ্রবন্ধ।

সমালোচনা, আলোচনা, পর্যালোচনা; মূল্যায়ন, মূল্যাবধারণ, সমীক্ষা, সমীক্ষণ, অন্বীক্ষা; বিশ্লেষণ; ক্রিটিসিজ্‌ম, রিভিউ।

গ্রন্থসমালোচনা, গ্রন্থবীক্ষণ, গ্রন্থবীক্ষা, গ্রন্থবিচার, পুস্তক সমালোচনা, পুস্তক পর্যালোচনা।

মসিযুদ্ধ, কলমের লড়াই।

**বিণ·/বি·** প্রাবন্ধিক, প্রবন্ধকার, প্রবন্ধরচয়িতা, প্রবন্ধলেখক, নিবন্ধক, সন্দর্ভকার, নিবন্ধকার।

সমালোচক, আলোচক, পর্যালোচক; সমীক্ষক; বিশ্লেষক, ক্রিটিক, রিভিউয়ার।

গ্রন্থসমালোচক, পুস্তক সমালোচক, গ্রন্থবীক্ষক।

**বিণ·** সমালোচ্য, আলোচ্য, পর্যালোচনীয়, সমালোচনীয়।

আলোচিত, সমালোচিত, পর্যালোচিত।

## ৪২১ জীবনী

**বি·** জীবনী, জীবনীগ্রন্থ, জীবনচরিত, জীবনকাহিনী, জীবনকথা, চরিত, চরিতকথা, বায়োগ্রাফি; আত্মজীবনী, আত্মচরিত, আত্মকথা; আত্মস্মৃতি; জীবনস্মৃতি; অটোবায়োগ্রাফি। জন্মবৃত্তান্ত, জন্মকাহিনী।

শৈশবস্মৃতি, বাল্যকথা; আদ্যলীলা। স্মৃতিকথা [দ্র ৪০১]।

জীবনীসাহিত্য।

চরিতাবলি, চরিতমালা।

**বিণ·** জীবনীমূলক; আত্মজীবনীমূলক, আত্মজৈবনিক, স্মৃতিমূলক, স্মৃতিকথামূলক।

**বিণ·/বি·** জীবনীকার, জীবনীলেখক, চরিতকার।

## ৪২২ লোকসাহিত্য

**বি·** লোকসাহিত্য, লোকজীবন সাহিত্য, লোকজীবনকথা, ফোক লিটারেচার; গ্রামীণসাহিত্য, পল্লীসাহিত্য, জানপদ সাহিত্য।

লোককাব্য, লোককথা, লোকগাথা, লোকজীবনগাথা; ফোকটেল, ফোকলোর। রূপকথা, উপকথা [দ্র ৪১৯]। ব্রতকথা। প্রবাদ, প্রবচন, জনশ্রুতি [দ্র ৪০৯]। পুরাকাহিনী, লৌকিকপুরাণ, মিথ; ইতিকথা; লিজেন্ড; ছেলে ভুলানো ছড়া, ছড়া [দ্র ৪১৮]।

লোকগীতিকা, আখ্যায়িকা গীতি, লোকগীতি সাহিত্য, গাথাগীতিকা; ব্যালাড [নাথগীতিকা; পূর্ববঙ্গ গীতিকা; ময়মনসিংহ গীতিকা]; লোকগীতি, লোকসংগীত [দ্র ৪৩২]।

## ৪২৩ ধর্মশাস্ত্র

**বি·** ধর্মশাস্ত্র, শাস্ত্র; ধর্মগ্রন্থ, ধর্মপুস্তক [দ্র ৫৯৩]। ধর্মসংহিতা।

শাস্ত্রবিধি; অনুশাসন।

শাস্ত্রচর্চা, শাস্ত্রানুশীলন, শাস্ত্রালোচনা।

**বিণ·** শাস্ত্রবিহিত, শাস্ত্রসংগত, শাস্ত্রসম্মত, শাস্ত্রানুমত, শাস্ত্রানুমোদিত, শাস্ত্রনির্দিষ্ট। শাস্ত্রীয়; শাস্ত্রোক্ত।

**বিণ·/বি·** শাস্ত্রকার।

শাস্ত্রজ্ঞ, শাস্ত্রজ্ঞানী, শাস্ত্রদর্শী, শাস্ত্রী।

## ৪২৪ অনুবাদ

**বি·** অনুবাদ(ক), তর্জমা(ক), ভাষান্তর(ক), ট্রানস্লেসন, ভাষান্তরিতকরণ।

প্রতিবর্ণীকরণ, লিপ্যন্তর [৪১১], অক্ষরান্তর, অক্ষরান্তরীকরণ, ট্রানসলিটারেশন।

মূলানুবাদ; সারানুবাদ; আক্ষরিক অনুবাদ, হুবহু অনুবাদ, যথানুবাদ; ভাবানুবাদ; ভাবাবলম্বন; ছায়ানুসরণ, ছায়ানুবাদ।

মূলানুযায়িতা, মূলাশ্রয়িতা; আক্ষরিকতা; ভাবাশ্রয়িতা, ভাবধর্মিতা।

**বিণ·** অনূদিত, অনুবাদিত, ভাষান্তরিত, তর্জমাকৃত। প্রতিবর্ণীকৃত।

অনুবাদনীয়, অনুবাদযোগ্য, অনুবাদ্য।

মূলানুগ, মূলানুযায়ী, মূলানুসারী, মূলাশ্রয়ী, মূলধর্মী; আক্ষরিক, যথাযথ, লিটারাল। ভাবাশ্রয়ী, ছায়ানুসারী, ভাবধর্মী; ভাবগর্ভ, ভাবাত্মক [দ্র ৩৯৯], ভাবগত।

**বিণ·/বি·** অনুবাদক [৪০৯], অনুবাদকারী, অনুবাদকর্তা, তর্জমাকারক, অনুবাদী।

ভাষান্তরিক, দোভাষী; ইনটারপ্রেটার।

## ৪২৫ পুনর্লিখন

**বি·** নকল(ক), কপি(ক), পুনর্লিখন, অনুলিখন, অনুলিপি, প্রতিলিপি [২৫৭]। ডুপ্লিকেট(ক)। কার্বনকপি।

সাইক্লোস্টাইল [দ্র ৪১২]। মুদ্রণ [দ্র ৪১২]।

**বিণ·** পুনর্লিখিত, অনুলিখিত।

**বিণ·/বি·** নকলনবিশ [দ্র ২৫৭]।

অনুলেখক, অনুলিপিকার, প্রতিলিপিকার।
লিপিকর, লিপিকার [দ্র ২৫৭]।

### ৪২৬ চিঠি

চিঠি, পত্র, চিঠিপত্র, লিপি, লিপিকা, লেখ্য, লিখন, বর্ণদূত, নামা, কাচনকী, খত।
চিঠিচাপাটি(ক), চিঠিলেখালেখি(ক)। চিঠি দেওয়া-; পত্রাঘাত(ক)।
চিরকুট, চিটা, চিটে, চিট, হাতচিটে, হাতচিটা।
পত্ররচনা(ক), চিঠিলেখা-, পত্রপ্রণয়ন(ক)।
লিপিকলা, লিপিকৌশল, লিপিকুশলতা, লিপিচাতুর্য।
প্রেমপত্র, প্রেমলিপি, প্রেমলিপিকা।
নিয়োগপত্র। পদত্যাগপত্র, রেজিগনেশনলেটার। চরমপত্র। দাবিপত্র।
পত্রসাহিত্য। পত্রাবলি, পত্রগুচ্ছ, পত্রসমূহ।
ডাকবিভাগ; ডাক; ডাকঘর [দ্র ৪০৬·১]।
**বিণ·/বি·** পত্রলেখক, পত্রদাতা, পত্রকার, পত্ররচয়িতা, পত্রপ্রণেতা; পত্রনবিশ; পত্রপ্রেরক।
পত্রবাহক, লিপিবাহী, পত্রবাহ, পিওন [দ্র ৪০৬·১], পত্রদূত; ডাকহরকরা, রানার।
পত্রপ্রাপক, পত্রগ্রাহক।
লিপিকুশল, লিপিকুশলী, লিপিনিপুণ।
**বি·** শ্রীচরণকমলেষু, শ্রীচরণেষু। শ্রদ্ধাস্পদেষু, শ্রদ্ধাভাজনেষু। মাননীয়েষু, মাননীয়াসু। বন্ধুবরেষু, সুহৃদবরেষু; সুচরিতেষু; সুচরিতাসু। কল্যাণবর, কল্যাণবরেষু, কল্যাণীয়, কল্যাণীয়েষু; কল্যাণীয়াসু।
**বিণ·** ভবদীয়; আপনার বিশ্বস্ত।

### ৪২৭ রস

**বি·** রস। রসাস্বাদ, রসাস্বাদন(ক); রসাভাস।
রসবোধ, রসবত্তা, রসোপলব্ধি, রসানুভাবুকতা, রসগ্রাহিতা, রসজ্ঞতা, ভাবগ্রাহিতা; রসজ্ঞান [২২৫]।
[রসবৈভিন্ন্য] শৃঙ্গাররস; আদিরস, আদ্যরস; অনুরাগ। হাস্যরস। করুণরস; শোক। রৌদ্ররস; ক্রোধ। বীররস; উৎসাহ। ভয়ানক রস; ভয়। বীভৎসরস; জুগুপ্সা; ঘৃণা। অদ্ভুতরস; বিস্ময়। শান্তরস; শান্তি। বৎসলরস, বাৎসল্যরস; স্নেহ, বৎসলতা, বাৎসল্য। অষ্টরস; নবরস। [বৈষ্ণবমতে পঞ্চরস] শান্ত; দাস্য; সখ্য; বাৎসল্য; মধুর।
**বিণ·** রসময়, রসাত্মক, রসযুক্ত, রসাল, সরস, রসগর্ভ, রসোত্তীর্ণ, চিত্তাকর্ষক, মনোগ্রাহী [দ্র ৫২৬], মর্মগ্রাহী।
**বিণ·/বি·** রসিক, সুরসিক, রসজ্ঞ, বিদগ্ধ, বোদ্ধা [দ্র ৩৯৬], সমঝদার, রসকলাবিৎ, রসবেত্তা, রসপ্রিয়, রসকলাজ্ঞ, রসবান, রসবন্ত, রসগ্রাহী, স্বাদজ্ঞ; রসসিদ্ধ; মর্মজ্ঞ, মর্মী, মর্মবেদী; সারগ্রাহী।

### ৪২৮ রসহীনতা

**বি·** রসহীনতা, নীরসতা, রসাভাব; রসবোধহীনতা; নির্বুদ্ধিতা [দ্র ৩৭২]; শুষ্কতা [দ্র ৪৮৩]।
বদরসিকতা, বাজে রসিকতা, স্থূলরসিকতা।
**বিণ·/বি·** অরসিক, অরসজ্ঞ, বেরসিক, রসবোধহীন, রসজ্ঞানহীন, রসহীন, রসকষহীন; কাঠখোট্টা; নীরস, অরস, গতরস; বোদা, ভোঁতা; বুদ্ধিহীন [দ্র ৩৭২]; নীরসহৃদয়, শুষ্কহৃদয়।

### ৪২৯ ছন্দ, অলংকার

**বি·** ছন্দ, পদ্যবন্ধ। তাল, রিদ্‌ম [দ্র ৪৩২]। ছন্দঃস্পন্দ, ছন্দঃস্পন্দন, ছন্দঃস্ফুরণ; ছন্দোবন্ধ, ছন্দোবন্ধন; ছন্দানুগমন, ছন্দানুবর্তন, ছন্দানুসরণ।
ছন্দোবোধ, ছন্দোজ্ঞান; ছন্দঃশাস্ত্র।
মাত্রা, মোরা। মাত্রাজ্ঞান। যতি [অর্ধ যতি; পূর্ণ যতি]। ছেদ, বিচ্ছেদ যতি [পূর্ণচ্ছেদ; উপচ্ছেদ]। পর্ব, বার; পর্বাঙ্গ। চরণ। স্তবক, চরণগুচ্ছ; দ্বিপদী; ত্রিপদী; চৌপদী। [ছন্দবৈভিন্ন্য] পয়ার; তানপ্রধান; অক্ষরমাত্রিক; অক্ষরবৃত্ত; বর্ণমাত্রিক; গুরুছন্দ; যৌগিক; সংকোচপ্রধান; মিত্রাক্ষর; অমিত্রাক্ষর; মুক্তবন্ধ; মুক্তকছন্দ; গৈরিশ ছন্দ; গদ্যছন্দ। মাত্রাবৃত্ত; ধ্বনিপ্রধান; ধ্বনিমাত্রিক; বিলম্বিত; বিস্তার প্রধান। স্বরবৃত্ত; স্বরমাত্রিক; শ্বাসাঘাতপ্রধান; বলপ্রধান; ছড়ার ছন্দ; দ্রুতছন্দ; মালিনী; অষ্টি; ত্রিষ্টুভ; অনুষ্টুপ; তোটক; নাচাড়ী, লাচাড়ী; মন্দাক্রান্তা; বসন্ততিলক; ভুজঙ্গপ্রয়াত; শার্দূলবিক্রীড়িত; শার্দূলললিত। লৌকিক ছন্দ। দলবৃত্ত; কলাবৃত্ত; মিশ্রকলাবৃত্ত। দলমাত্রা; কলামাত্রা।
ছন্দঃপতন, ছন্দঃপাত, ছন্দোভঙ্গ। ছন্দোদোষ [অধিকাক্ষর; ন্যূনাক্ষর; যতিভঙ্গ; মাত্রাপাত]।
**বিণ·** ছন্দোবদ্ধ, ছন্দোগ্রথিত; ছন্দানুবর্তী, ছন্দানুসারী।
ছান্দস, ছন্দঃসম্বন্ধীয়।
**বিণ·/বি·** ছান্দসিক, ছন্দরসিক।
**বি·** অলংকার [৪০৯]; অলংকরণ, অলংকৃতি; কাব্যালংকার; শব্দালংকার; অর্থালংকার; চিত্রালংকার, লক্ষণালংকার, অজহৎস্বার্থা।
অলংকারশাস্ত্র।
শব্দালংকার: অনুপ্রাস [শ্রুত্যনুপ্রাস; অন্ত্যানুপ্রাস; বৃত্ত্যনুপ্রাস; ছেকানুপ্রাস]। শ্লেষ, শব্দশ্লেষ [অভঙ্গশ্লেষ; সভঙ্গশ্লেষ]। পুনরুক্তবদাভাস। যমক [আদি; মধ্য; অন্ত্য; সর্ব]। বক্রোক্তি [শ্লেষ বক্রোক্তি; কাকুবক্রোক্তি]।
অর্থালংকার: সাদৃশ্যমূলক [উপমা; রূপক; উল্লেখ; সন্দেহ; উৎপ্রেক্ষা, উৎপ্রেক্ষণ; ভ্রান্তিমান; লক্ষণা, পূর্ণোপমা; অপহ্নুতি; ছেকাপহ্নুতি; নিশ্চয়; প্রতিবস্তূপমা; দৃষ্টান্ত; নিদর্শনা; অনন্বয়, অনন্বয়োপমা; সমাসোক্তি; অতিশয়োক্তি; ব্যতিরেক; প্রতীপ]। বিরোধমূলক [বিরোধাভাস; বিভাবনা; বিশেষোক্তি; অসংগতি; বিষম]। শৃঙ্খলামূলক [কারণমালা; একাবলী; সার]।
ন্যায়মূলক [কাব্যলিঙ্গ; অর্থাপত্তি]। গূঢ়ার্থপ্রতীতিমূলক [অপ্রস্তুতপ্রশংসা; অর্থান্তরন্যাস; ব্যাজস্তুতি; স্বভাবোক্তি; আক্ষেপ]।
গ্রাম্যতা, গ্রাম্যতাদোষ।
**বিণ·** অলংকৃত, আলংকারিক।
**বিণ·/বি·** আলংকারিক, অলংকারশাস্ত্রজ্ঞ, অলংকারশাস্ত্রকার।

## ৪৩০ নাটক

**বি·** নাটক, নাটিকা, নাট্য, প্লে, ড্রামা।
পালা, পালাগান; যাত্রা, যাত্রাপালা, যাত্রাগান। নাটগীতি। কৃষ্ণযাত্রা। রামলীলা।
থিয়েটার, নাট্যাভিনয়(ক)।
নৃত্যনাট্য; ব্যালে; অপেরা।
গীতিনাট্য। কাব্যনাট্য [৪১৮], দৃশ্যকাব্য। সংগীতালেখ্য, সংগীতরূপক। গীতিআলেখ্য।
শ্রুতিনাট্য; বেতারনাটক, রেডিও প্লে।
পরীক্ষামূলক নাটক; থার্ড থিয়েটার।
গণনাট্য; লোকনাট্য।
নবনাট্য। নবনাট্য আন্দোলন, নাট্য আন্দোলন।
নাটকের দল, নাট্যগোষ্ঠী। শখের থিয়েটার, শৌখিন থিয়েটার, গ্রুপথিয়েটার।
পেশাদার থিয়েটার।
চিত্রনাট্য [দ্র ৪৩১]।
ট্র্যাজেডি, বিয়োগান্ত নাটক। কমেডি; মিলনান্ত নাটক; প্রহসন; স্যাটায়ার; ভাণিকা।
নাট্যশাস্ত্র, নাট্যবিদ্যা, নাট্যকলা, অভিনয় কলা। নাট্যশৈলী, নাট্যরীতি।
অঙ্ক; গর্ভাঙ্ক; নান্দী; বিষ্কম্ভ, বিষ্কম্ভক; দৃশ্য; সিন; দৃশ্যান্তর।
একাঙ্ক নাটক, একাঙ্কিকা।
নাট্যমঞ্চ, নাটমঞ্চ, রঙ্গমঞ্চ, আনর্ত; মঞ্চ, স্টেজ। প্রসেনিয়াম। মুক্তমঞ্চ, উন্মুক্ত মঞ্চ। উইংস। ঘূর্ণায়মানমঞ্চ।
নাট্যশালা, থিয়েটার, রঙ্গালয়, নাট্যমন্দির, রঙ্গশালা।
দৃশ্যপট, পট; মঞ্চস্থাপত্য; মঞ্চসজ্জা।
আলোকসম্পাত, আলোকপাত। ফুটলাইট, পাদপ্রদীপ; স্পটলাইট; ফ্লাডলাইট, ফ্লাড।
পর্দা, ড্রপসিন; যবনিকা, প্রতিসীরা; যবনিকা পতন।
রূপসজ্জা, মেক আপ।
আবহসংগীত, আবহ।
নেপথ্য, জনান্তিক, ব্যাকস্টেজ।
অভিনয়(ক), মঞ্চাভিনয়, নাট্যাভিনয়; নটবৃত্তি, নটচর্যা; অ্যাক্টিং; রূপদান(ক), রূপায়ণ, ভূমিকায় অবতীর্ণ হওয়া-। চরিত্রাভিনয়। অঙ্গাভিনয়, উপাঙ্গাভিনয়। আললিত।
ভূমিকা, পার্ট। মুখ্যভূমিকা, প্রধানভূমিকা, মূলচরিত্র, প্রধান চরিত্র; নামভূমিকা। গৌণচরিত্র, পার্শ্বচরিত্র; ছোটভূমিকা। নেপথ্যে মৃত সৈনিক।
অষ্টদৃষ্টি [সাচি; আলোকিত, প্রলোকিত; উল্লোকিত; অবলোকিত; নিমীলিত; অনুবৃত্ত]।
পুরুষচরিত্র। নারীচরিত্র, স্ত্রীভূমিকা।
ভূমিকালিপি।
মহড়া, মহলা, রিহার্সাল; স্টেজরিহার্সাল; ড্রেসরিহার্সাল, বোর্ডরিহার্সাল।
নাটুকেপনা; নাটকীয়তা। অতিনাটকীয়তা, মেলোড্রামা।
অভিনয়রজনী, রজনী।
**বিণ·** নাটকীয়, নাটুকে।
অভিনেয়, অভিনয়োপযোগী।
অভিনীত, মঞ্চস্থ, মঞ্চায়িত, রূপায়িত।
স্ত্রীভূমিকাবর্জিত।
**বিণ·/বি·** অভিনেতা, প্লেয়ার, অ্যাকটর, নট, নাট্যশিল্পী, নাট্যাভিনেতা, মঞ্চাভিনেতা, অভিনয়শিল্পী, নটশিল্পী, নাটুয়া, রূপশিল্পী, রঙ্গাবতার; যাত্রাভিনেতা, যাত্রাশিল্পী। নায়ক, মুখ্যাভিনেতা; পার্শ্বাভিনেতা। অভিনেত্রী, অ্যাক্ট্রেস, নটী; নায়িকা, মুখ্যাভিনেত্রী; পার্শ্বাভিনেত্রী; রঙ্গাবতারিণী, রঙ্গাবতারিকা, রঙ্গাবতরী। কুশীলব, পাত্রপাত্রী, পাত্রমিত্র, নটনটী। শখের অভিনেতা; পেশাদার অভিনেতা।
প্রম্পটার।
যাত্রার বিবেক, বিবেক।
অধিকারী। মোশন মাস্টার।
নাট্যামোদী, নাট্যরসিক।

## ৪৩১ সিনেমা

**বি·** সিনেমা, চলচ্চিত্র, ছায়াছবি, ছায়াচিত্র, ফিল্ম, মুভি, মোশন পিকচার, ছবি। নির্বাকচিত্র, সাইলেন্ট মুভি; সবাকচিত্র, বায়োস্কোপ, টকি। ছায়াবাজি।
কাহিনীচিত্র, ফিচারফিল্ম। তথ্যচিত্র, ডকুমেন্টারি ফিল্ম। কার্টুন ছবি, অ্যানিমেশন।
সিনেমাজগৎ, ফিল্মি দুনিয়া, চিত্রজগৎ।
সিনেমা, সিনেমা হল, প্রেক্ষাগৃহ, প্রেক্ষালয়, সিনেমাগৃহ, থিয়েটার।
পর্দা, স্ক্রিন, রুপোলি পর্দা।
প্রেক্ষণ, প্রোজেকশন; প্রদর্শনী, শো [ম্যাটিনি; নুন; সান্ধ্য, ইভনিং; নাইট, রাত্রিকালীন]। প্রোজেকটার, প্রেক্ষণযন্ত্র।
চিত্রায়ণ, চলচ্চিত্রায়ণ, শুটিং; ইনডোর শুটিং; আউটডোর শুটিং, লোকেশন শুটিং।
স্টুডিও; ফ্লোর; সেট।
ক্যামেরা [দ্র ৪৩৬]; মুভি ক্যামেরা, সিনে ক্যামেরা। ভিডিও ক্যামেরা; ভিডিও টেপ; ভিডিও টেপ রেকর্ডার।
ক্ল্যাপস্টিক, ক্ল্যাপার বক্স।
আলোকসম্পাত, লাইটিং [দ্র ৪৩০]।
চিত্রনাট্য, স্ক্রিপ্ট, ফিল্মস্ক্রিপ্ট, সিনারিও।
ক্লোজ আপ; বিগ ক্লোজ আপ। লংশট; মিডিয়াম শট।
প্যান(ক)। টিল্ট(ক)। জুম; জুম আউট; জুম ইন। ট্র্যাকিং শট।
কাট; ডিজল্‌ভ, মিক্স। ফেড আউট; ফেড ইন। ওয়াইপ। জাম্পকাট। স্লো মোশন।
সম্পাদনা, এডিটিং; কাটিং। মন্তাজ।
শব্দ সংযোজনা। ডাবিং; স্কোরিং।
শিল্পনির্দেশনা, আর্ট ডিরেকশন।
পরিচালনা, ডিরেকশন। চলচ্চিত্র নির্মাণ, চলচ্চিত্র সৃষ্টি।
অভিনয় [দ্র ৪৩০]। চলচ্চিত্রাভিনয়, ফিল্ম অ্যাক্টিং।
**বিণ·** চিত্রায়িত, চলচ্চিত্রায়িত; চলচ্চিত্রে বিধৃত।
**বিণ·/বি·** চিত্রাভিনেতা, চলচ্চিত্রাভিনেতা, চিত্রতারকা, ফিল্মস্টার, সিনেমাস্টার, স্টার, তারকা। চিত্রাভিনেত্রী, অভিনেত্রী।

নায়ক, হিরো। সহনায়ক। নায়িকা, হিরোয়িন। সহনায়িকা।

ভিলেন, খলনায়ক।

পরিচালক, চিত্রপরিচালক, চলচ্চিত্রকার, চলচ্চিত্র নির্মাতা, ডিরেক্টার।

প্রযোজক, প্রোডিউসার।

পরিবেশক, ডিস্ট্রিবিউটার।

শিল্পনির্দেশক। সম্পাদক। শব্দযন্ত্রী।

প্রেক্ষণিক, প্রোজেকশনিস্ট।

## ৪৩২ সংগীত

**বি·** সংগীত, গানবাজনা(ক), গীতবাদ্য; গান(ক), গীত [দ্র ৪১৮], গীতি, কথা, বোল, পদ, ধুন।

কণ্ঠসংগীত। নাদ, নাদব্রহ্ম। যন্ত্রসংগীত [দ্র ৪৩৩]। নাচ-গান-বাজনা, তৌর্যত্রিক; নাচগান, নাচাগানা, নৃত্যগীত, কৌশিলব্য।

সংগীতশাস্ত্র, সংগীতবিদ্যা; সংগীতকলা। সংগীতসুধা, গীতসুধা; সংগীতরস। গীতধর্মিতা, গীতিধর্মিতা।

সুর, ধুন; সুরসুধা; সুরলহরী। সুরবোধ, সুরজ্ঞান।

গাওয়া-, গান গাওয়া-, গান করা-; সুর ভাঁজা-, সুর ধরা-, কর্তব; গুন গুন করা-; গলা ছেড়ে গান গাওয়া-। উদ্গীত, উদ্গীতি। শিস(দে)।

একক সংগীত. সোলো।

ডুয়েট, দ্বৈতসংগীত, যুগলসংগীত; যুগলবন্দী।

একতান, ঐকতান, সমবেত সংগীত, বৃন্দগান, সম্মেলক সংগীত,কোরাস; কনসার্ট[দ্র ৪৩৩],কনসার্টপার্টি; অওঘর্ষণ, হারমনি।

আবহসংগীত; ব্যাকগ্রাউন্ডমিউজিক।

[গানের অংশ] সঞ্চারী; অন্তরা; আস্থায়ী, অস্থায়ী; আভোগ, স্থায়ী।

কলি, চরণ; স্তবক। তুক। ধুয়া, ধুয়ো, ধ্রুবকা, ধুবকা, ধ্রুবপদ। আখর। গৌরচন্দ্রিকা, গৌরচন্দ্র। চিতেন।

আলাপ; বিস্তার; জোড়; ঝালা [দ্র ৪৩৩]; গৎ; বন্দিশ, বন্দেশ; মুখ; তান, তান করতব, করতব; হলকতান; বোলতান; গিটকিরি; গমক; মূর্ছনা [১০৪]; শ্রুতি; মিড়।

স্বর; সুর; সপ্তস্বর, সপ্তক, সপ্তসুর, সুরসপ্তক; অকটেভ। সা, ষড়জ, খরজ; রে, রেখভ, ঋষভ; গা, গান্ধার; মা, মধ্যম; কড়িমধ্যম, তীব্রমধ্যম; পা, পঞ্চম; ধা, ধৈবত; নি, নিষাদ, নিখাদ। অচলস্বর [সা; পা]। কড়ি, তীব্র; কোমল, বিকৃত, অতিকোমল। শুদ্ধস্বর। নিম্নসপ্তক, উদারা, মন্দ্রসপ্তক; মুদারা; তারা, তারসপ্তক। স্বরগ্রাম, স্বরলহরী; সুরতরঙ্গ।

বাদী, সম্বাদী; অনুবাদী।

আরোহ, উত্থান, অনুলোম; অবরোহ, পতন, অওরো, বিলোম।

স্বরলিপি, নোটেশন। আকারমাত্রিক স্বরলিপি। সরগম।

সংগীত সাধনা, সংগীতচর্চা, সংগীতশিক্ষা, গান শেখা-; স্বরসাধনা(ক), সরগম ভাঁজা-; রেওয়াজ(ক)।

গায়কী; ঘরানা।

সামগান, উদ্গীথ। বৈতালিকী; বৈতাল, বৈতালিক। প্রভাতফেরি।

তাল [৪২৯]। মাত্রা। লয়; দ্রুত লয়, জলদ; মধ্য লয়; বিলম্বিত লয়, ঢিমে তাল, ঢিমে লয়। সম। তেহাই। ফাঁক। [তাল বৈভিন্ন্য] একতাল; ত্রিতাল, তিনতাল, তেতালা; মধ্যমান, আড়াঠেকা; তিলোয়াড়া; কাহারবা; দাদরা; আড়খেমটা; খেমটা; ঝাঁপতাল; ঝম্পক; তেওড়া; রূপক; সুরফাঁকতাল, সুলতাল; ধামার; নবতাল; তেওট; চৌতাল; আর্ধা; যৎ; ঘনতাল; দীপচণ্ডী; আড়াচৌতাল; ঝুমরা; দশকোশি; আদিতাল।

আড়ি, আড়।

তালসংগত, ঠেকা(দে), সংগত(ক); তবলাসংগত।

তুড়ি, তুড়ি বাজানো-। তালি, তালি দেওয়া-।

**[বিপ·]** তালকাটা-, তালভঙ্গ। মাত্রাজ্ঞানহীনতা, তালজ্ঞানের অভাব।

**বি·** উচ্চাঙ্গ সংগীত, ধ্রুপদী সংগীত, ক্ল্যাসিকাল গান; মার্গ সংগীত; শাস্ত্রীয় সংগীত, কালোয়াতি গান, ওস্তাদি গান; হিন্দুস্থানী সংগীত; কর্ণাটক সংগীত।

ধ্রুপদ, ধ্রুবপদ। ধামার। খেয়াল। ঠুংরি। তারানা, তেলেনা। রাগপ্রধান গান।

টপ্পা। দাদরা। কাজরি। গজল। কাওয়ালি।

কীর্তন, পালাকীর্তন, কেত্তন, পালা; কৃষ্ণকীর্তন, কৃষ্ণকথা, কৃষ্ণলীলা; গোষ্ঠলীলা; মাথুর। সংকীর্তন; নগর সংকীর্তন; নামসংকীর্তন, নামকীর্তন, নামগান।

ভক্তিগীতি, ভক্তিসংগীত, ভক্তিমূলক গান, ধর্ম সংগীত।

ভজন; মীরার ভজন; কবিরের ভজন; সুরদাসের ভজন। শ্যামাসংগীত; শাক্তপদাবলী; রামপ্রসাদী, রামপ্রসাদের গান। আগমনী, উমাসংগীত; বিজয়া। শিবের গীত। ব্রহ্মসংগীত। বজ্রগীতি; চর্যাগীতি, চর্যাপদ, চর্যা।

পল্লীগীতি, পল্লীসংগীত, লোকগীতি, লোকসংগীত। বাউল; দেহতত্ত্ব; লালনগীতি। ভাটিয়ালি। জারিগান। সারিগান। ভাওয়াইয়া। মুরশিদা; শরিয়তি; হকিয়তি। আলকাপ। গম্ভীরা। তরজা; কবিগান। ঝুমুর। টুসু, তুষু, ভাদু। হাপু। জাগ। চটকা। ঘাটু, ঘাটু গান। চৈতী। হোরি, হোলি। ঢপকীর্তন। পাটকাটার গান। ধানকাটার গান। ছাদপেটানোর গান।

বারমাসী, বারমাস্যা।

পুরাতনী, প্রাচীন গান; প্রাচীন বাংলা গান।

স্বদেশীগান, দেশাত্মবোধক গান; গণসংগীত; মুকুন্দ দাসের গান।

কাব্যসংগীত, কাব্যগীতি; লিরিক [দ্র ৪১৮]; গাথা।

রবীন্দ্রসংগীত। নজরুলগীতি। দ্বিজেন্দ্রগীতি। রজনীকান্তের গান। অতুলপ্রসাদের গান।

আধুনিক, আধুনিক বাংলা গান। লঘুসংগীত, হাল্কা গান। সুগম সংগীত; চটুল গান; পপ মিউজিক, পপ সং।

ফিল্মসংগীত, ফিল্মিগান, ছায়াছবির গান।

শোকসংগীত, শোকগাথা, শোকগীতি।

উদ্বোধন সংগীত। সমাপ্তি সংগীত। আনুষ্ঠানিক সংগীত।

জলসা, গানের আসর, সংগীতানুষ্ঠান, সংগীত সভা,

সংগীত সম্মেলন, মাইফেল, মহ্‌ফিল। আখড়াই, হাফ আখড়াই, বসাকবি। মুজরা, মুজরো, গাওনা।

রাগ, রাগিণী, সুর; রাগরাগিণী।

ঠাট, মেল [বিলাওল; কাফি; ভৈরবী; ভৈরব; কল্যাণ; আশাবরি; পূরবী; মারোয়া; টোড়ি; খাম্বাজ]।

ঔড়ব; ষড়ব, খাড়ব; সম্পূর্ণ।

[রাগ বৈভিন্ন্য] ভৈরবী; সিন্ধু ভৈরবী, বসন্তভৈরবী। ভৈরব; ভৈরোঁ; নটভৈরব; আনন্দভৈরব; আহিরভৈরোঁ; বৈরাগীভৈরোঁ; জংলাভৈরব; সৌরাষ্ট্রভৈরব। রামকেলি, রামকিরি; গুণকেলি। সিন্ধু; সিন্ধুড়া। ললিত; আহিরললিত; বেদীকা ললিত। ললিতা। আহির, আহিরী, আভিরি। টোড়ি, তোড়ি; মিঞা-কি-টোড়ি; বিলাসখানি টোড়ি; গুর্জরি টোড়ি; মাধবটোড়ি; লাচাড়ি টোড়ি; আশাবরি টোড়ি; জৌনপুরি টোড়ি; দেশীটোড়ি; খটটোড়ি; গোবর্ধনি টোড়ি; গান্ধারী টোড়ি; সালাকভরালি টোড়ি। নট। বিলাসখানি। আশাবরি; কোমলঋষভ আশাবরি। বিলাওল; আলাহিয়া বিলাওল; শুক্লবিলাওল; দেবগিরি বিলাওল; নটবিলাওল; ককুভ বিলাওল; ইমনি বিলাওল; দেবশাখ বিলাওল। নন্দ; ভঙ্কার। কালেংড়া; যোগিয়া কালেংড়া। গান্ধার, গান্ধারী; দেবগান্ধার। ককুভ। লচ্ছাসার। বৈরাগী। গুণক্রী, গুনকড়ি। গুর্জরি। যোগিয়া; খটযোগিয়া। বিভাস। লাচাড়ী। প্রভাতী। দেশকার। ভাটিয়ার; সোহিনী ভাটিয়ার; বঙ্গালি ভাটিয়ার; বঙ্গালভৈরব। বঙ্গাল। কল্যাণী। বড়ড়ি। দেশী। সারং, বৃন্দাবনি সারং; গৌড়সারং; বড়হংস সারং; লঙ্কাদাহন সারং; মধুমাধবী সারং; মিঞা-কি-সারং; সামন্ত সারং। শুদ্ধসারং; দেবগিরি। গৌড়। নটনারায়ণ। গৌরী; শ্রীগৌরী; ললিতাগৌরী; মালাগৌরী। ধানী। পূরবী। মালশ্রী। ভীমপলশ্রী, ভীমপলাশী। মুলতান, মুলতানি। ভুপালি, ভুপাল; ইমনভুপালি। শ্রী। জিলফ, জিলা। খাম্বাবতী। খাম্বাজ; মিশ্রখাম্বাজ; মাঝখাম্বাজ; বেহাগ খাম্বাজ। মালাবতী। মাড়োয়া। বারোয়াঁ; পিলু বারোয়াঁ। পিলু। গাউতি, গাওতি। পুরিয়া। ধানশ্রী, ধানশী; পুরিয়াধানশ্রী, দিন-কি পুরিয়া। কাফি, খরহরপ্রিয়া; জিলাকাফি; পলাশকাফি; বঙ্গীয় কাফি। গারা; পঞ্চম সে গারা। সুরট। জয়জয়ন্তী। কৌশিকী; কৌশিকধনি, ভিন্ন ষড়জ, দেশক্ষি কৌশিকী, দুর্গা। ত্রিবেণী। দেশ। ভূপ; মালগুঞ্জ, মালগুঞ্জি। তিলং। কামোদ; তিলোক কামোদ। শ্যাম, তিলকশ্যাম। ইমন। কল্যাণ; ইমনকল্যাণ; শ্যামকল্যাণ; পুরিয়াকল্যাণ; ভূপ কল্যাণ; গোরখ কল্যাণ; শুদ্ধকল্যাণ; জয়েত কল্যাণ, জেত কল্যাণ; আনন্দীকল্যাণ, মান্দ। পটদীপ। পটমঞ্জরি। যোগ। মালকোষ; চন্দ্রকোষ; যোগকোষ; মধুকোষ; হরিকোষ; মান্দকোষ। মালবকৌশিকী। আভোগী। ছায়া। ছায়ানট। বেহাগ, বিহাগ; মারুবেহাগ; হেমবেহাগ; নটবেহাগ; বিহঙ্গ বেহাগ; বিহাগরা। মাঁঝ। শংকরা। বাগেশ্রী। রাগেশ্রী। হাম্বীর, হামির। শাহানা। সোহিনী। নটনারায়ণ। সরপরদা। সালাকভরালি। সাভেরি। সুহা, শুভা। সুগ্রাই, সুঘ্রাই। কেদারা, কেদার; মালুহাকেদার; শ্যামকেদার; নটকেদার; চাঁদনিকেদার; জলধর কেদার। কলাবতী। শিবরঞ্জনী। মেঘরঞ্জনী। পরমেশ্বরী। হেমন্ত। চারুকেশী। চন্দ্রনন্দন। মালশ্রী, মালশী। কিরবানি। হংসধ্বনি। হংসকিঙ্কিনি। সিংহেন্দ্রমধ্যম। লাজবন্তী। মধুবন্তী। কানাড়া; দরবারি কানাড়া; কৌশিকী কানাড়া; বাগেশ্রী কানাড়া; কাফি কানাড়া; সুহা কানাড়া; সুঘ্রাই কানাড়া; রইসা কানাড়া; গারা কানাড়া; টঙ্ক কানাড়া; নাগধ্বনি কানাড়া; মিঞা-কি-কানাড়া; জয়জয়ন্তী কানাড়া; আড়ানা কানাড়া; আভোগী কানাড়া; নায়কী কানাড়া; শাহানা কানাড়া; ভীম কানাড়া; মুদ্রা কি কানাড়া; হোসেনি কানাড়া। আড়ানা। মেঘ। মল্লারী। মল্লার; মেঘমল্লার; সুরট মল্লার; চর্যু-কি-মল্লার; সুরদাসী মল্লার; মিঞা-কি-মল্লার; গৌড়মল্লার; রামদাসী মল্লার; দেশমল্লার; জয়ন্তীমল্লার; ধুরমল্লার। হিন্দোল। পঞ্চম; বসন্ত পঞ্চম; ললিতপঞ্চম; দীপক পঞ্চম। বাহার; বসন্তবাহার; কাফিবাহার; বাগেশ্রীবাহার; হিন্দোলবাহার; আড়ানাবাহার; দুর্গাবাহার; খাম্বাজবাহার; ভৈরববাহার। বসন্ত; পরজবসন্ত। বসন্তমুখারি। পরজ। দীপক। পাহাড়ি; মিশ্রপাহাড়ি। ঝিঁঝিট, ঝিঞ্ঝোটি; পাহাড়ি ঝিঞ্ঝোটি; আনন্দী; খট। টঙ্কি। বাগীশ্বরী। রসিয়া। মালিগৌড়া। সাঁঝগিরি। বরাটি; শুদ্ধবরাটি। সৌরাষ্ট্রী। জৈৎসী। বাচস্পতি। সরস্বতী। মধুমাধবী। রেবা। ত্রিবেণী। কৌমারিকা। দীপিকা। মালশী। বল্লারি। চন্দ্রমধু। শাবেরি। কর্ণাট গৌড়; মালবগৌড়। মায়ূরী। সুখাবতী। ছাড়াগৌড়। শংকরাভরণ। হিন্দোলী। নারায়ণী। দেবপ্রীতি। কলাশ্রী।

রাগলক্ষণ; পকড়; লক্ষণগীত।

জলসাঘর; সংগীতভবন; মিউজিক হল।

**বিণ·** গীতল, সুরধর্মী। গীতিধর্মী, গীতিময়।

গেয়, গাতব্য। গীত, সমুদ্গীত।

শ্রুতিমধুর, সুশ্রাব্য [১১৬], কানে লাগা-, সুরেলা, সুরিলা। সাংগীতিক।

উদাত্ত, গম্ভীর, দরাজ, জলদগম্ভীর। সরু; মিনমিনে, চিকি, মিহি।

তালহীন, অনিবদ্ধ।

**বিণ·/বি·** সংগীতজ্ঞ; সংগীতকার; সংগীতশিল্পী; গীতজ্ঞ।

গায়ক, গাইয়ে, গাতা, গীতী, গায়ন, গায়েন, গাইন, গাথক। গায়িকা, গাত্রী, গাথিকা। প্রগাতা, উদ্গাতা। গাইয়ে বাজিয়ে।

ওস্তাদ, পণ্ডিত, কালোয়াত, কলাবত।

খেয়ালিয়া। ধ্রুপদীয়া। কীর্তনীয়া, কীর্তক; পালাকার। কাওয়াল। কবিয়াল, কবি।

সহগায়ক; দোহার, দোহারকি।

সংগীতগুরু, গুরু; সংগীতশিক্ষক, গানের মাস্টার কাটানদার।

কিন্নর, কিম্পুরুষ, গন্ধর্ব [দ্র ৫০০], তুরগানন। কিন্নরী।

সুকণ্ঠ, সুধাস্বর, সুকণ্ঠী; কোকিলকণ্ঠী।

বদকণ্ঠ [দ্র ১০৪]; রাসভনিন্দিত, বাজখাঁই।

সংগীতরসিক, সংগীতপ্রেমী; গানপাগল।

গীতিকার [দ্র ৪১৮]।

**[বিপ·]** বেতাল, বেতালা, তালহীন, তালকানা।

বেসুরো, সুরকানা।

## ৪৩৩ যন্ত্রসংগীত

বি· বাদন, বাজনা, বাজন, বাজা, বাদ্য, বাদ্যি, বাদ্যধ্বনি। যন্ত্রসংগীত [৪৩২]।

বাজানো-, বাদন, বায়ন।

ক্বণ, নিক্বণ, শিঞ্জন, শিঞ্জিনী [১০৪]। টুং টাং, ঠুং ঠাং, টিন টিন; টং টং, ঢন ঢন, ঠ্যান ঠ্যান। প্যাঁ প্যাঁ, পোঁ পোঁ, পি পি, কোঁ কোঁ, ক্যাঁ ক্যাঁ। ঝন ঝন, ঠন ঠন। ঝনৎকার, ঝনাৎকার, ঝনঝনানি, ঝুমঝুম, ঝুমাঝুম, ঝিনি, ঝিনিনি, ঝিনিঝিনি, রিনিঝিনি, ঝিনিকিঝিনিক, ঝনক ঝনক, ঝমর ঝমর, ঝনাৎ ঝনাৎ, রুমঝুম। টাক ডুমাডুম, তাক ধিনাধিন, ড্যাডাং ড্যাডাং, ঢ্যাম কুড় কুড়, ধিনতা ধিনা, তা ধিন ধিন, ডিম ডিম, দুম দুম।

বাদ্যবৃন্দ, বৃন্দবাদন, ঐকতান বাদন, সমবেত যন্ত্রসংগীত, সাজবাজান, অর্কেস্ট্রা, কনসার্ট। জ্যাজ। বাদ্যভাণ্ড; ব্যান্ড, ইংরেজি বাজনা [পাইপ ব্যান্ড, পাইপস অ্যান্ড ড্রামস; ব্রাস ব্যান্ড]। গড়ের বাদ্যি। রণবাদ্য [দ্র ৬৯৬]।

সংগত(ক), তালসংগত, ঠেকা দেওয়া-; তবলা সংগত(ক); পাখোয়াজ সংগত। তবলাতরঙ্গ। তবলা লহরা।

ঢাকের বাদ্য, ধুমুল, ধুম্বল।

আলাপ; জোড়; ঝালা। গৎ। মসিদখানি। রেজাখানি।

জোয়ারি, অনুরণন।

বাদ্যযন্ত্র, বাজনা, স্বনক, বাদিত্র। আতোদ্য [তত; আনদ্ধ; সুষির; ঘন]।

[বাদ্যযন্ত্র বৈভিন্ন্য] আনদ্ধযন্ত্র, আনদ্ধ, তালবাদ্য। কাহল। ঢাক, বাহিক, ঢক্ক, ঢক্কা, জয়ঢাক; ঢেঁড়া, ঢেঁড়ি; পটহ; আনক; ভেরি; কাড়া, কাড়; নাকাড়া; কাড়া নাকাড়া; দুন্দুভি; টিকারা; মুরজ; পণব; ধামসা; ডিণ্ডিম; ডঙ্কা; টেটরা; দামামা; দগড়, ডগড়; চর্চরী; ডম্ফ; জগঝম্প; চিকারি; কাড়াদুন্দুভি; টেটরা।

ঢোল, ঢোলক। তবলা; বাঁয়া, ডুগি; বাঁয়া তবলা, তবলা ডুগি। খোল, শ্রীখোল। মৃদঙ্গ, পাখোয়াজ, অঙ্ক্য, উর্ধ্বক। মাদল, মর্দল, গুন্দল, গুরুমর্দন; তাসা। ডম্বরু, ডমরু, পিনাক; ডুগডুগি। ড্রাম; বিগড্রাম; সাইডড্রাম; কেটলড্রাম। বঙ্গো; কঙ্গো।

তারযন্ত্র, ততযন্ত্র। বীণা, বীণ; রুদ্রবীণা; সরস্বতী বীণা; কচ্ছপী বীণা। রবাব। সুরবাহার। সুরশৃঙ্গার। সেতার, ত্রিতন্ত্রী। সরোদ। একতারা, একতন্ত্রী, একতন্ত্রিকা। দোতারা। খমক। গোপিযন্ত্র, আনন্দলহরি, গাবগুবাগুব। ম্যান্‌ডোলিন। ব্যাঞ্জো। ট্রাইসোকোটো। গিটার; স্প্যানিস গিটার; হাওইয়ান গিটার। পিয়ানো। বল্লকী। কানুন। তানপুরা, তম্বুরা; তুম্ব, তুম্বক, তুম্বি। সারেঙ্গি, সারঙ্গি, সারঙ্গ; সারেং; সারিন্দা। বেহালা। এস্রাজ। তারসানাই। চেলো। ভাওলা।

বীণাবয়ব, কোলম্বক।

মিজরাব; ছড়ি, ছড়, বো।

তার, তন্ত্রী; তরফ, তরফের তার। পর্দা, ঘাট, ফ্রেট।

ঘনযন্ত্র, ঘন। করতাল, কত্তাল, খত্তাল, খঞ্জনি, কঙ্কমালা; ঝল্লরি, ঝাঁঝ, ঝল্লক, ঝল্লী, ঝাঁজর। মন্দিরা, একবর্ণী। ঘণ্টা, ঘণ্টিকা, ঘণ্টি, বেল, বেলা। নূপুর, ঘুঙুর, মঞ্জীর, মঞ্জিরা, ঘর্ঘরিকা, কঙ্কণী, শিঞ্জিনী, পাঁয়জোর। জলতরঙ্গ, সপ্তস্বরা। কাষ্ঠতরঙ্গ।

সুষিরযন্ত্র, সুষির। বাঁশি, বংশী, বাঁশরি, মুরলী, বেণু, বিপঞ্চিকা, বিপঞ্চী, বংশিকা, স্বরলাসিকা, মহুরী, বিবর নালিকা; বাঁশের বাঁশি, বংশনালিকা; আড়বাঁশি। ফ্লুট, ফ্লুট; পিকুলু। ভেঁপু। শিঙা, শৃঙ্গ, ধামনিক। বিষাণ; রামশিঙা। তূরী, তূর্য, রণশিঙা। সানাই, সানেয়িকা, সানেয়ী, সানিকা। নাগেশ্বরম। ক্ল্যারিওনেট। ব্যাগপাইপ। বিউগ্‌ল। হারমোনিয়াম। অর্গান। শঙ্খ, শাঁখ, কম্বু, বহুনাদ; মহাশঙ্খ। কর্নেট। হর্ন। টিউবা; বাস টিউবা। ট্রম্বোন। স্যাক্সোফোন। অ্যাকোর্ডিয়ান, পিয়ানো অ্যাকোর্ডিয়ান।

ইলেকট্রনিক বাদ্যযন্ত্র। ইউনিভক্স। ইলেকট্রনিক অর্গান। সিনথেসাইজার।

[বিবিধ] চতুরঙ্গ। রোশনচৌকি। নহবত, নওবত। নহবতখানা, হাফারখানা।

ঢোলশহরত [দ্র ৪০৪]।

বিণ· বাদিত; ঝংকৃত; শব্দিত [দ্র ১০৪]।

বিণ·/বি· বাজিয়ে, বাজনদার, বাজনাদার, বাদ্যকর, বাজনাওয়ালা, বাদক, বাজানেওয়ালা; যন্ত্রী, যন্ত্রশিল্পী; বায়ান, বায়ক, বাইন, বায়েন, বাইতি।

ব্যান্ডমাস্টার। কনডাকটর, পরিচালক।

ঢাকি; ঢুলি।

তবলচি, তবলিয়া, তবলাবাদক। খোলবাদক, খুলি। মৃদঙ্গবাদক, মৃদঙ্গী, মার্দঙ্গিক, মার্দঙ্গ। পাখোয়াজি।

সেতারি, সেতার বাদক। সরোদিয়া, সরোদি, সরোদ বাদক। বীণকার, বীণাবাদক, বৈণিক।

বংশীবাদক, বাংশিক, বৈণুক, বৈণবিক।

## ৪৩৪ নৃত্য

বি· নাচ, নৃত্য(ক), নর্তন, নাচন, নৃতি; নাচা-, নাচানাচি(ক); নাচনকুদন, নর্তনকুর্দন।

অঙ্গবিক্ষেপ, অঙ্গবিন্যাস, অঙ্গভঙ্গি(ক), অঙ্গভঙ্গ।

তাণ্ডবনৃত্য, প্রলয়নাচন; উদ্ধতনৃত্য; উদ্দণ্ড নৃত্য; লাস্যনৃত্য, ললিতনৃত্য।

মুদ্রা, নাচের মুদ্রা। অভিনয়, নৃত্ত। অঙ্গহার; করণ; নাট্য।

কথাকলি; ভারতনাট্যম; ওড়িশি; মণিপুরি; কত্থক; কুচিপুড়ি। লোকনৃত্য, লৌকিকনৃত্য; ছৌ, ছো; রায়বেঁশে; বাউল; ঝুমুর; কাঠিনৃত্য; ব্রতচারী; খেমটা নাচ, কারবা। বাইজি নাচ, বাইনাচ, তয়ফা, ঠুমকি। বিহু; ভাংরা; গরবা।

নৃত্যশালা, নাচঘর, নৃত্যগৃহ, নর্তনশালা; রঙ্গশালা, রঙ্গমঞ্চ [দ্র ৪৩০]।

নৃত্যকলা; নৃত্যবিদ্যা।

নৃত্যনাট্য।

ধিন ধিন; ধেই ধেই; ধিনতা তাধিন; তাথৈ তাথৈ; তাতা থৈ থৈ; তাইরে নাইরে না।

বিণ· নৃত্যরত, নর্তিত, নর্তনশীল, নর্তনরত, নৃত্যপর, নৃত্যৎ, আনর্তিত, লাসক।

**বিণ·/বি·** নাচিয়ে, নর্তক, কেলিকোষ; নৃত্যপটু, নৃত্যবিদ, নৃত্যজ্ঞ, নৃত্যবিশারদ, নটনসূর, নৃত্যবীর, কলায়ন, নটবর; নৃত্যগুরু, গুরু।

নর্তকী, নাচওয়ালি, নাচউলি, নাচুনী, নাচনেবালি, নাচনী, নর্তনী, নটিনী, নটীদানী; নৃত্যপটীয়সী, নৃত্যশিল্পী। লাসিকা।

খেমটাওয়ালি, বাইওয়ালি, বাই, বাইজি, তয়ফাওয়ালি। দেবদাসী।

## ৪৩৫ চারুকলা

**বি·** চারুকলা, চারুশিল্প, সুকুমার কলা, সুকুমার শিল্প, সুকুমার বিদ্যা, ললিতকলা, কারুশিল্প, কারুকলা, শিল্পকলা, শিল্প, আর্ট, ফাইন আর্টস।

শিল্পকর্ম, কারুকর্ম, কারুকৃতি। হুনুরিকাজ। কারুকার্য, কারুকাজ।

চৌষট্টিকলা।

চিত্রকলা [দ্র ৪৩৬]। ভাস্কর্য [দ্র ৪৩৬]। সংগীত [দ্র ৪৩২]। নৃত্য [দ্র ৪৩৪]। যন্ত্রসংগীত [দ্র ৪৩৩]।

কলাবিদ্যা, সুকুমার বিদ্যা, শিল্পবিদ্যা, শিল্পশাস্ত্র; চিত্তরঞ্জিনীশাস্ত্র, চিত্তরঞ্জিনী বিদ্যা।

চারুকলা বিদ্যালয়, শিল্প বিদ্যালয়, আর্টস্কুল, আর্টকলেজ।

স্টুডিও। শিল্পশালা, শিল্পাগার, শিল্পালয়, কলাভবন; শিল্প সংগ্রহালয়। শিল্প সংগ্রহ, আর্ট কালেকশন।

শিল্পনৈপুণ্য, শিল্পোৎকর্ষ; শিল্পকৌশল, কারিগরি।

শিল্পরূপায়ণ, শিল্পায়ন।

শিল্পীমন; শিল্পচেতনা।

**বিণ·** শিল্পিক, শৈল্পিক; শিল্পসম্মত, শিল্পিত; চারু [দ্র ৫২৬]। শিল্পমণ্ডিত, শিল্পশোভিত।

**বিণ·/বি·** শিল্পী, আর্টিস্ট, কারুশিল্পী, চারুশিল্পী, শিল্পকার; কলাবিদ, কলাকুশল, কলাকুশলী, শিল্পকুশল, শিল্পবিদ, শিল্পদক্ষ, কলাভৃৎ, কলাকার; রূপদক্ষ, রূপকার।

কারিকর, কারিগর, কারুকর্মী; হনুরি, হুনুরি।

## ৪৩৬ চিত্র, ভাস্কর্য, আলোকচিত্র

**বি·** ছবি, চিত্র, আলেখ্য, পটচিত্র, পট, পেইন্টিং; চিত্রকর্ম, পুস্তকর্ম।

প্রতিকৃতি, প্রতিমূর্তি, তসবির, পোরট্রেইট, পোরট্রেচার। পার্শ্বচিত্র, প্রোফাইল।

দৃশ্যচিত্র, নিসর্গচিত্র, নিসর্গদৃশ্য, ভূদৃশ্য, ভূচিত্র, ল্যান্ডস্কেপ, সিনারি, সিনসিনারি।

রেখাচিত্র, চিত্ররেখা, স্কেচ। নকশা; ছক। লোকচিত্র; মানচিত্র, ম্যাপ। ইলাস্ট্রেশন।

স্টাডি।

বিমূর্তছবি, অ্যাবস্ট্রাক্ট পেইন্টিং, অ্যাবস্ট্রাক্ট আর্ট।

আলপনা, আলিপনা, আলিম্পন, আলিম্পনা।

দেওয়ালচিত্র, ফ্রেসকো, ম্যুরাল; ওয়াল পেইন্টিং, প্রাচীর চিত্র। গুহাচিত্র।

কার্টুন, ব্যঙ্গচিত্র।

আঁকা-, অঙ্কন [দ্র ৪৩৭]।

রং, বর্ণ। জল রং, ওয়াটার কালার; জলচিত্র। তেল রং, অয়েল কালার; অয়েল পেইন্টিং। টেম্পেরা। গুয়াশ। কালি, মসি; ভুসোকালি; চাইনিজ ইঙ্ক; ইন্ডিয়ান ইঙ্ক; কাঠকয়লা, চারকোল। ক্রেয়ন। প্যাস্টেল। রং পেনসিল। তুলি [দ্র ৪৩৭]। কালার ওয়াশ; ওয়াশ।

গ্রাফিকস; ছাপাই, প্রিন্ট; এনগ্রেভিং; লিথোগ্রাফ; উডকাট; লিনোকাট; খোদাই, খোদা-, খোদানো-; এচিং; অ্যাকোয়াটিন্ট; ড্রাইপয়েন্ট; মেজোটিন্ট। জলছবি।

সিল্কস্ক্রিন প্রিন্টিং; সেরিগ্রাফি।

চিত্রকলা, চিত্রবিদ্যা, চিত্রশিল্প।

চিত্রলক্ষণ; ষড়ঙ্গ [রূপভেদ; প্রমাণ; ভাব; লাবণ্য যোজন; সাদৃশ্য; বর্ণিকাভঙ্গ]।

ভারতীয় চিত্রকলা; ভারতশিল্প। অজন্তা; বাঘ। মিনিয়েচার পেইন্টিং; রাজপুত; কাংড়া; কিষণগড়; বাসুলি; মোগল; জৈনস্কুল অব মিনিয়েচার। বেঙ্গল স্কুল; শান্তিনিকেতন; মধুবনি; কালীঘাটের পট; প্রিতিস্তান-এর লোকচিত্র।

ইউরোপীয় চিত্রকলা। অ্যাবস্ট্রাক্ট, নন ফিগারেটিভ। ইম্প্রেসনিজ্‌ম, এক্‌সপ্রেসনিজ্‌ম; কিউবিজ্‌ম; সুররিয়ালিজ্‌ম, অতিবাস্তববাদ; দাদাইজ্‌ম; অ্যাবস্ট্রাকশনিজ্‌ম; বারোক; কনস্ট্রাক্টিভিজ্‌ম; ফিউচারিজ্‌ম; গোথিসিজ্‌ম; মডার্নিজ্‌ম; পয়েন্টিলিজ্‌ম; রিয়ালিজ্‌ম; সিম্বলিজ্‌ম; ফবিজ্‌ম। পপ আর্ট। অপ আর্ট।

চিত্রশালা, চিত্রশালিকা, আর্টগ্যালারি।

চিত্র সমালোচনা, আর্ট ক্রিটিসিজ্‌ম, চিত্র পর্যালোচনা।

ছবির বই, সচিত্র পুস্তক।

**বিণ·** চিত্রিত, অঙ্কিত [দ্র ৪৩৭]।

সচিত্র, চিত্রযুক্ত, চিত্রল; চিত্রশোভিত, চিত্রবিচিত্র; সুচিত্রিত, চিত্রময়, ছবিতে ভরা।

চিত্রগত, চিত্রার্পিত; চিত্রলিখিত, চিত্রন্যস্ত; চিত্রায়িত।

চিত্রানুগ; চিত্রবৎ।

**বিণ·/বি·** চিত্রশিল্পী, চিত্রকর, চিত্রক, চিত্রকার, চিত্রকৃৎ, চিত্রকর্মা; বার্ণিক, বর্ণিক, চিত্রবিৎ, বর্ণাট, রঞ্জনশিল্পী, চিত্রক, তৌলিক; শিল্পী, আর্টিস্ট, পেইন্টার; চিত্রকলাদক্ষ, চিত্রবিদ; পটুয়া, পোটো, পটশিল্পী, পটকার, উপরঞ্জক, রঙ্গজীবক, রঙ্গাজীব; আঁকিয়ে [দ্র ৪৩৭]।

মডেল।

**বি·** ভাস্কর্য, মূর্তি, স্কাল্‌পচার; প্রতিমা, পুতুল।

ভাস্কর্যকলা, ভাস্কর্য, মূর্তিশিল্প, সংতরাশি, মূর্তিনির্মাণশিল্প।

খোদাই(ক), ক্ষোদন(ক); কাঠখোদাই; পাথর কাটা-। রিলিফ। ধাতুভাস্কর্য। চিনে মাটির কাজ, পটারি, সিরামিকের কাজ। টেরাকোটা, পোড়ামাটির কাজ। দারুভাস্কর্য।

আবক্ষমূর্তি, বাস্ট। [মূর্তি বৈভিন্ন্য] নর; আসুর; ক্রূর; বালা; কুমার।

[ভঙ্গি বৈভিন্ন্য] সমভঙ্গ, সমপাদ; আভঙ্গ; ত্রিভঙ্গ; অতিভঙ্গ।

ঢালাই(ক), কাস্টিং। ছাঁচ; মোমের ছাঁচ।

মূর্তিতত্ত্ব, আইকোনগ্রাফি।

ভারতীয় ভাস্কর্য। ব্রাহ্মণ্য; বৌদ্ধ; জৈন। তাম্র-অশ্মীয়।

মৌর্য। শুঙ্গ। শক-কুষাণ; বাহ্লীক; গান্ধার; মথুরা। সাতবাহন। গুপ্ত; মথুরা; সারনাথ। পাল-সেন। চালুক্য। প্রতীহার। পল্লব। রাষ্ট্রকূট। পশ্চিম ভারতীয় শৈলী। মধ্যভারতীয় শৈলী। ওড়িশা শৈলী। চোল। হৈসল। যাহি।

নটরাজ। মহিষাসুরমর্দিনী। গজলক্ষ্মী। বুদ্ধ। মিথুন।

ইউরোপীয় ভাস্কর্য। ম্যাডোনা। ভেনাস। অ্যাপোলো।

**বিণ./বি.** ভাস্কর, স্কাল্পটর, সংতরাশ, মূর্তিশিল্পী; তষ্টা, কুমার, কুমোর [দ্র ৪৩৮.৫], মৃৎশিল্পী।

খোদকার, খোদাইশিল্পী, খোদাইকর, খোদগার।

**বি.** আলোকচিত্র, ফটো, ফটোগ্রাফ, ছবি।

স্টুডিও ফটোগ্রাফি। ক্যান্ডিড ফটোগ্রাফি।

আলোকচিত্রশিল্প, ফটোগ্রাফি, আলোকচিত্রবিদ্যা।

ছবি তোলা-, ফটো তোলা-, ফটোগ্রাফি, আলোকচিত্রণ।

ক্যামেরা [৪৩১], ছবি তোলার যন্ত্র; বক্স ক্যামেরা; ফোল্ডিং ক্যামেরা; রিফ্লেক্স ক্যামেরা। ফিল্ম; নেগেটিভ; প্রিন্ট, পজিটিভ; ট্রান্সপ্যারেন্সি। বিবর্ধন(ক), এনলার্জমেন্ট। ডেভলপ(ক), পরিস্ফুটন। ডার্করুম। ব্রোমাইড পেপার, ফটোগ্রাফিক পেপার, ফটোর কাগজ।

স্টুডিও; ফটোর দোকান।

লেন্স; নরমাল লেন্স; টেলিফটো লেন্স; ওয়াইড অ্যাঙ্গেল লেন্স; ফিশআই লেন্স; জুম লেন্স। ক্যামেরা স্ট্যান্ড, ট্রাইপড। শাটার। এক্সপোজার। এক্সপোজার মিটার। ফোকাস। অ্যাপারচার।

সিল্যুয়েট ছবি।

ভিডিও ফটোগ্রাফি। ভিডিও ক্যামেরা। ভিডিও টেপ রেকর্ডার। ভিডিও ক্যাসেট রেকর্ডার।

**বিণ./বি.** আলোকচিত্রশিল্পী, আলোকচিত্রী, ফটোগ্রাফার, চিত্রগ্রাহক, আলোকচিত্রগ্রাহক, ক্যামেরাম্যান।

প্রেস ফটোগ্রাফার। অ্যামেচার ফটোগ্রাফার।

**বি.** স্থাপত্য, আর্কিটেকচার, স্থাপত্যশিল্প, সৌধশিল্প; স্থাপত্যবিদ্যা, স্থাপত্যবিজ্ঞান, স্থপতিতত্ত্ব।

নগরস্থাপত্য; নগর পরিকল্পনা, টাউন প্ল্যানিং। গৃহনির্মাণ, বাস্তুশিল্প।

মন্দিরস্থাপত্য। মন্দির; গুহা মন্দির; স্তূপ; চৈত্য; বিহার; সংঘারাম; নাটমন্দির; মণ্ডপ; চণ্ডীমণ্ডপ।

নাগর; রেখ; মস্তক; আমলক; শিখর; অঙ্গশিখর; পাভাগ; পিষ্ট; বাঢ়; গণ্ডী; বারণ্ড; জগমোহন; গর্ভগৃহ; নাটমন্দির। চারচালা; আটচালা; পঞ্চায়তন; পঞ্চরত্ন; নবরত্ন। বেশর। দ্রাবিড়; বিমান; গোপুরম্; প্রাসাদ।

মিনার, স্তম্ভ, থাম; খাম্বা; ডরিক; আইওনিক; করিন্থিও।

আর্চ, খিলান, খিলেন।

গম্বুজ, ডোম।

স্থাপত্যশৈলী, স্থাপত্যরীতি; হিন্দুস্থাপত্য; মুসলমান স্থাপত্য, মুঘল স্থাপত্য; বারোক; বাইজেনটাইন; রেনেসাঁস; মিশরীয়; ইংরেজ; ফরাসি; জার্মান; গথিক; গ্রেকো রোমান; গ্রিক; ইতালিয়ান; মধ্যযুগীয়; আধুনিক; পারসিক; রোমান; প্রাচ্য।

**বিণ./বি.** স্থপতি, আর্কিটেক্ট।

## ৪৩৭ অঙ্কন

**বি.** আঁকা-, অঙ্কন(ক), আঁকন, চিত্রণ, উপরঞ্জন, ড্রয়িং; ছবি আঁকা-, চিত্রাঙ্কন(ক), আলেখ্য নির্মাণ(ক), চিত্রীকরণ, চিত্রায়ণ, আলেখন; অলংকরণ(ক)।

দাগটানা-, দাগকাটা-, ছককাটা-, রেখাপাত(ক), কশিটানা-, রেখাঙ্কন(ক), লাইনটানা-; ছকা-।

দাগ, রেখা [৪১৩], ডোরা, কশি, লাইন; সরলরেখা, ঋজুরেখা, কষি; বক্ররেখা, বাঁকা রেখা, বঙ্কিমরেখা, ধনুর্মার্গ, বিসর্পিল রেখা। স্কেল, রুলার।

ফুটকি, বিন্দু, পয়েন্ট, ডট, ডিমকি।

রং দেওয়া-, রাঙানো-, বর্ণলেপন(ক), পেইন্টিং; রঙে ছোপানো-।

অঙ্কন ক্ষমতা; আঁকার হাত।

খোদাই(ক), খোদানো-, উৎকিরণ।

চিত্রপট, পট, আলেখ্যপট, চিত্রফলক, চিত্রপট্ট; ক্যানভাস।

রং [দ্র ৫৩৩, ৪৩৬, ৫৩৪]। প্যালেট।

তুলি, তূলিকা, ঈষিকা, কূচিকা, কূর্চা, কূর্চিকা, কুঁচি, চিত্রলেখনী, চিত্রলেখনিকা, ব্রাশ, অক্ষরতুলিকা।

ড্রয়িংবোর্ড, বোর্ড।

**বিণ.** অঙ্কিত, চিত্রিত, চিত্রায়িত, আলিখিত, চিত্রীকৃত।

ক্ষোদিত, উৎকীর্ণ।

অঙ্কনীয়, অঙ্কনযোগ্য।

রেখাঙ্কিত, ডোরাকাটা- [দ্র৫২৪]। রৈখিক।

**বিণ./বি.** চিত্রশিল্পী [দ্র ৪৩৬]।

## ৪৩৮ বিবিধ শিল্প

৪৩৮.১ **বি.** হস্তশিল্প, হাতের কাজ, হ্যান্ডিক্র্যাফ্টস; কুটিরশিল্প; লোকশিল্প; ফোক আর্ট; গ্রামীণ শিল্প।

**বিণ./বি.** হস্তশিল্পী; লোকশিল্পী।

৪৩৮.২ **বি.** সূচীশিল্প, সীবনশিল্প, সূচীবায় শিল্প, সেলাই-এর কাজ, সেলাই(ক) [দ্র ৩৬৩], সূচীকর্ম, সুচের কাজ; বোনা-, বুনন(ক); বুননি।

রিফুকর্ম, রিফুকরা-, রিফুগরি, রিফুগিরি; কামদানি; এমব্রয়ডারি, কশিদা; ফুলকাটা; বখেয়া; বুটা; সলমা; সলমা চুমকির কাজ; চিকনের কাজ, চিকনশিল্প; ফুলকারি; লেস [৫০৭], লেসের কাজ, ক্রুশের কাজ, ক্রুশ বোনা-; বোনা-, উলবোনা-; পশমশিল্প। বাটিকের কাজ।

কাঁথা, কাঁথাশিল্প; নকশিকাঁথা।

সূচ, ছুঁচ, সুই, সূচী, বেধনী, সংযান, সীবন সাধনী; ক্রুশকাঠি, ক্রুশেট, কুরুশকাঁটা; পশমকাঠি, উল বোনার কাঁটা।

**বিণ./বি.** সূচীশিল্পী, সূচীজীবী, সূচিক, সৌচি, সৌচিক, তুন্নবায়; দরজি, ওস্তাগর, খলিফা; কামদার; রিফুগর।

৪৩৮.৩ **বি.** বয়নশিল্প; তাঁতশিল্প, তন্তুবায়শিল্প; টেক্সটাইল ইন্ডাস্ট্রি।

তাঁত, তন্ত্রী, তন্ত্র, আবাপন, বস্ত্রবয়নযন্ত্র, বয়নযন্ত্র, হ্যান্ডলুম; তাঁতঘর, তাঁতশালা; গর্তিকা; তাঁতগাড়;

তন্তুগর্ভ। সুতো, সূতা, তন্তু, তানা; বানা, সরুখিল; শানা, সানা; শানা গাঁথা-; লবদ; মাকু; ত্রসর; মেড়া; ঝাঁপ; ফুলকি; দপ্তি; লাটাই, নাটাই; নরাজ; কোলনরাজ; মশরা জড়া। বায়দণ্ড, বাণদণ্ড, বাপদণ্ড, বেমা। টানা; পোড়েন।

পাওয়ারলুম, কাপড়ের কল, মিল।

চরকা(কাটা-)। তকলি।

তাঁতবস্ত্র, তাঁতের কাপড়, তন্তুজাতবস্ত্র। টাঙ্গাইল; ধনেখালি, ধনিয়াখালি; শান্তিপুরি; ফরাসডাঙা; বেগমপুরি। খাদি, খদ্দর।

মিলের কাপড়; লংক্লথ; মার্কিন; ভয়েল; পপলিন; ক্রেপ; কর্ড, কর্ডুরয়; জিন; গাবার্ডিন; সার্জ; ফ্লানেল।

সুতি। সিল্ক, রেশম; মুগা; তসর; এন্ডি; বাবতা; মটকা; গরদ; মুর্শিদাবাদ সিল্ক; বেনারসি; কাঞ্জিভরম্।

টেরিকট। ডেক্রন; রেয়ন; নাইলন। সিফন; জর্জেট।

**বিণ·** বয়নশিল্পী, তাঁতশিল্পী, তন্তুবায়, তন্তুবাপ, তাঁতি; কুবিন্দ; কাওলি; খুঁয়ে তাঁতি। জোলা।

৪৩৮·৪ মাদুর শিল্প।

**বি·** মাদুর শিল্প। বেতের কাজ।

মাদুর [দ্র ৫০৬], পাটি, শপ, কিলিঞ্জক; চাটাই; শীতলপাটি; মছলন্দ, মসলন্দ। মাদুরশিল্পী, কটকার।

৪৩৮·৫ **বি·** মৃৎশিল্প, মাটির কাজ; পোড়ামাটির কাজ, টেরাকোটা। একমেটে; দোমেটে, দোমাটি।

কুম্ভশালা, কুম্ভশাল, পাকপুটী, মৃৎশিল্পালয়।

চাক, কুমোরের চাক, কুলালচক্র।

প্রতিমাশিল্প।

**বিণ·/বি·** কুমোর [৪৩৬], কুমার, কুম্ভকার, কুলাল, মৃৎকর; মৃৎশিল্পী; ঘটকার, ঘটকৃত, চক্রজীবক। কুমোরপাড়া, পোটোপাড়া।

প্রতিমাশিল্পী।

৪৩৮·৬ **বি·** কাঠের কাজ, দারুশিল্প, তক্ষণশিল্প।

তক্ষণী, তক্ষণাস্ত্র।

কাঠের পুতুল [৭৫৩], কাষ্ঠপুত্তলিকা, দারুপুত্রিকা, কুরুণ্টী, শালভঞ্জী, শালভঞ্জিকা, দারুকা।

**বিণ·/বি·** সূত্রধর, সূত্রধার, ছুতোর, ছুতার, তক্ষক, তক্ষা, বর্ধকী, দারুশিল্পী, তক্ষণশিল্পী, তষ্টা; খরাদি, কুন্দার।

৪৩৮·৭ **বি·** পদ্মের কাজ, পদ্মশিল্প। গজগির, গজগিরি।

**বিণ·/বি·** পদ্মশিল্পী।

৪৩৮·৮ **বি·** শঙ্খশিল্প, শাঁখের কাজ। শঙ্খ, শঙ্খবলয়, শাঁখা। শাঁখের করাত।

**বিণ·/বি·** শাঁখারি, শাঙ্খিক, শঙ্খক, শাঙ্খ, শঙ্খবণিক, শঙ্খকার, শঙ্খী।

৪৩৮·৯ **বি·** গালাশিল্প, গালার কাজ, লাক্ষাশিল্প।

**বিণ·/বি·** গালাশিল্পী, লাক্ষাশিল্পী।

৪৩৮·১০ **বি·** চর্মশিল্প, চামড়ার কাজ। ট্যানারি; ট্যানিং।

চর্মপাদুকা, উপানৎ, জুতা [দ্র ৫১০]; চর্মাসন; চর্মাবরণ; চর্মস্থলী।

**বিণ·/বি·** চর্মকার, চর্মকারক, চর্মকারী, চর্মকৃৎ, চর্মার, চর্মবু, চামার, মুচি।

৪৩৮·১১ **বি·** কাঁসার কাজ, কাংস্যশিল্প; ঢোকরাশিল্প; বিদ্রিশিল্প।

**বিণ·/বি·** কাঁসারি, কংসকার, কাংস্যবণিক, কংসবণিক, কাংস্যকার।

৪৩৮·১২ **বি·** শোলার কাজ, শোলাশিল্প। ডাকের সাজ; ডাক; ডাকের গহনা; চাঁদমালা।

৪৩৮·১৩ **বি·** হাতির দাঁতের কাজ, গজদন্তশিল্প। বিদরি।

**বিণ·/বি·** গজদন্তশিল্পী, ভাস্কর।

৪৩৮·১৪ **বি·** অলংকার শিল্প। গয়না, গহনা [দ্র ৫৩১]; স্বর্ণালংকার, সোনার গয়না; রৌপ্যালংকার, রুপোর গয়না; জড়োয়া; ফিলিগ্রি; মিনা, মিনে; মিনাকারি; কলাই করা-।

**বিণ·/বি·** গহনাশিল্পী; স্বর্ণকার, সেকরা [৫৩১], স্বর্ণকৃৎ।

সুবর্ণবণিক, সোনারবেনে, সুবর্ণকার, স্বর্ণবণিক [৪৭৯·৭৯], জহুরি। মিনাশিল্পী, মিনাকার।

# ১৫ পরিমাণ-পরিমিতি-সংখ্যা

## ৪৩৯ পরিমাণ

**বি·** পরিমাণ, পরিমিতি; মাপ [৪৬৬], পরিমাপ, মেকদার; কুল্য, প্রতীমান; আকার [দ্র ৪৬৪], আয়তন [দ্র ৪৬৬], সাইজ; মাত্রা, ডোজ, উমান; মান, স্ট্যান্ডার্ড; ইয়ত্তা। মাপন [দ্র ৪৪০]।

ওজন(ক) [দ্র ৪৮৬], ভার, তৌল; ভর, মাস; গুরুত্ব; আপেক্ষিক গুরুত্ব, প্রেষ, চাপ।

বিস্তার [দ্র ৪৫৭]। সংখ্যা [দ্র ৪৪৩]।

**বিণ·** কত, কতটা, কতখানি, কতখান, কী পরিমাণ; কটা, কয়টা, কতগুলো, কতগুলি। কত যে, কত না; কতক, কিছু, কিছুটা, কিছু পরিমাণ, কতকটা, কিয়দংশ, খানিক, খানেক, খানিকটা, কিয়ৎ, কিঞ্চিৎ, কথঞ্চিৎ; কিঞ্চন। একচোট, বেশ এক চোট, একপ্রস্থ, বেশ খানিক।

অতটা, অত, অতেক, ওই পরিমাণ; এত, এতটা; অতশত; তত, ততটা, ততেক।

যত, যতেক, যতটা, যতসমস্ত।

মাত্রিক, মাত্রাযুক্ত।

**অব্য·** টা, খানা, খানি, টি; গম্ছ, গাছা, গাছি।

## ৪৪০ পরিমাপন

**বি·** পরিমাপন, পরিমাপ(ক), তোলন, তৌলন, মাপা-, মেপে দেখা-, মাপন, মাপ করা-, মাপ জোখ(ক), মাপা জোখা(ক), জোকা-, জোখা-, মান, মানন, মিতি।

মাপকাঠি, স্কেল, মানদণ্ড, মাপনি, গজ, গজকাঠি; ফিতে, ফিতা; ইয়ার্ডস্টিক।

জরিপ(ক), পয়মাশ, সার্ভে(ক)। জ্যামিতি, ক্ষেত্রমিতি।

ওজন(ক); দাঁড়িপাল্লা, তুলাদণ্ড, তুলাযন্ত্র, তৌলযন্ত্র, নিক্তি, তরাজু, তুলাধট, ধাড়া, ধট, ধটক, তোলক, তৌলঝাঁপ, তৌলদাঁড়ি; কাঁটা, দণ্ডি; স্কেলপ্যান; ব্যালান্স; স্প্রিং ব্যালান্স। ওজন, বাটখারা, পড়েন, ওয়েট।

ওয়েব্রিজ। স্টিলইয়ার্ড।

কাঠা, কুনকে।

অংশাঙ্কন, ক্রমাঙ্কন, দাগকাটা-, গ্র্যাজুয়েশন; ক্যালিব্রেশন।

ঘড়ি, গেজ; ডায়াল; মিটার।

তাপমানযন্ত্র, থার্মোমিটার। চাপমান যন্ত্র, প্রেশার গেজ; ব্যারোমিটার; ম্যানোমিটার। গতিবেগমাপনযন্ত্র, স্পিডোমিটার। ভোল্টমিটার; অ্যাম্মিটার; গ্যালভ্যানোমিটার।

গোনা, গুনতি(ক), গণন, গণনা(ক) [দ্র ৪৪২]।

মানমন্দির, পর্যবেক্ষণিকা, অবজারভেটারি।

মানচিত্র, ম্যাপ, অ্যাটলাস।

মাপ, সাইজ [৪৩৯]। দৈর্ঘ্য; প্রস্থ [দ্র ৪৬৮], বেধ। আকার; আয়তন; কালি, পরিসর [দ্র ১৭৬]।

ওজনে ঠকানো-, মাপে ঠকানো-, ওজনে মারা-, দাঁড়ি মারা-; কূটতুলা।

**বিণ·** পরিমিত, মাপিত। তোলিত।

পরিমেয়, মেয়, তোল্য, পরিমাপযোগ্য; সসীম, ফাইনাইট।

মাপসই, মাপমতন, মাপ অনুযায়ী, লাগসই।

অংশাঙ্কিত, গ্র্যাজুয়েটেড।

**বিণ·/বি·** পরিমাপক, মাপক।

ওজনকারী, তৌলিক, কয়াল, চাপদার। তুলাধারী।

জরিপকারী, আমিন, জরিপ আমিন; কানুনগো।

**ক্রি-বিণ·** মাপে মাপে; কাপে কাপে।

## ৪৪১ একক

**বি·** একক, ইউনিট, মানক। মেট্রিকপদ্ধতি। সি জি এস। ব্রিটিশ পদ্ধতি; এফ পি এস।

৪৪১·১ [দৈর্ঘ্য] ইঞ্চি; ফুট; গজ, দুহাত; জ; সুতো; ফারলং; মাইল; ক্রোশ। মিলিমিটার; সেন্টিমিটার; মিটার; কিলোমিটার। নটিকাল মাইল। হাত, অরত্নি, হস্তপরিমাণ, হাতসই, হস্তপ্রমাণ; আধহাত; বিঘত; বিতস্তি, দ্বাদশাঙুল, কিষ্কু; কর, আঙুল; গোকর্ণ; মুষ্টি; তাল। লাইটইয়ার, আলোকবর্ষ। যোজন।

৪৪১·২ [আয়তন] বর্গইঞ্চি; বর্গফুট; বর্গগজ; বর্গমাইল। বর্গমিটার; বর্গসেন্টিমিটার; বর্গকিলোমিটার। বর্গহাত।

ছটাক; কাঠা; বিঘা; একর; হেক্টর। কুড়, কুড়বা, কুড়া। বিঘাকালি; কাঠাকালি।

ঘনমিটার। ঘনফুট, কিউবিক মিটার। সিসি। লিটার। ড্রাম। আউন্স। গ্যালন।

গণ্ডূষ; আঁজলা। একমুঠো; দুমুঠো; মুঠি, মুষ্টি, মুঠা, মুঠো, মুঠ।

৪৪১·৩ [ওজন] গ্রাম; মিলিগ্রাম; কিলোগ্রাম, কিলো; কুইন্টাল; টন, টোন, মেট্রিকটন। সের; মণ; ছটাক; তোলা; কাচ্চা; ভরি, মাষা, মাষক।

রতি; কার্ষা; কর্ষ; রেখ, রেক; পাল্লা; কাঠা; কুঞ্চি, খুঁচি; কুনিশ; কুনকে, কুনিকা। শলি।

মণকষা, মণকিয়া; সেরকিয়া। কাঁচি, কাঁচা; পাকি।

**বিণ·** সেরি; আধসেরি; পাঁচসেরি, ধটিকা; দশসেরি; একমণি; আধমণি, পসুরি।

৪৪১·৪ [সময়] সেকেন্ড; মিনিট; ঘণ্টা [দ্র ১৩২]।

৪৪১·৫ [সংখ্যাভিত্তিক একক] ডজন, বারো; হালি, চার; জোড়া, দুই; দিস্তা, দিস্তে, পঁচিশ; পণ, আশি; গ্রোস, একশো চুয়াল্লিশ; কাহন; কার্ষাপণ; ষোলপণ; গণ্ডা, চার।

৪৪১·৬ [কোণ] অংশ, ডিগ্রি; সেকেন্ড; সমকোণ; রেডিয়ান; অক্ষাংশ; দ্রাঘিমাংশ; অক্ষরেখা, দ্রাঘিমারেখা; দেশান্তর রেখা।

৪৪১·৭ [উষ্ণতা] ডিগ্রি [সেলসিয়াস, সেন্টিগ্রেড; ফারেনহিট; কেলভিন; রোমার]।

৪৪১·৮ [বল] ডাইন; পাউন্ডাল, পাউন্ডভার; গ্রামভার; কিলোগ্রাম; নিউটন।

৪৪১·৯ [শক্তি; কার্য] আর্গ; জুল; ফুট-পাউন্ডাল; কিলোওয়াট-ঘন্টা, কিলোওয়াট আওয়ার।

৪৪১·১০ [ক্ষমতা] ওয়াট; কিলোওয়াট, মেগাওয়াট; হর্সপাওয়ার, অশ্বশক্তি; ঘোড়া।

৪৪১·১১ [তড়িৎ-চুম্বক] ভোল্ট; অ্যাম্পিয়ার; ওমস; কুলাম্ব; ফ্যারাড; মাইক্রোফ্যারাড; ফ্যারাডে; হেনরি; ম্যাক্সওয়েল; ওয়েবার।

৪৪১·১২ [অন্যান্য] বার; মিলিবার। ক্যান্ডেলা, ক্যান্ডেল পাওয়ার। লুমেন; ফট। ফুট ক্যান্ডেল। বেল; ডেসিবেল। ফন।

## ৪৪২ গণনা

**বি·** গণনা(ক), গোনা-, গণন [৪৪০], গুনতি(ক), সংখ্যা নির্ধারণ(ক), সংখ্যা নিরূপণ(ক), সংখ্যান, সংখ্যাকরণ, গণা, গনতি, বিগণন, পরিগণনা, শুমার, শুমারি, গোনাগুনতি(ক), কলন, আকলন।

হিসাব(ক), হিসেব(ক); কষা-।

নামতা, নামপত্র। ধারাপাত। লগটেব্‌ল। শতকিয়া। সংখ্যা [দ্র ৪৪৩]।

গোনার যন্ত্র, ক্যালকুলেটার; অ্যাবাকাস; স্লাইডরুল।

লোকগণনা, জনগণনা, আদমশুমারি, আদমশুমার, সেনসাস।

**বিণ·** গণনীয়, গণ্য, গণনার্হ, গণেয়, সংখ্যেয় [৪৪৩]। গণিত, সংখ্যাত, গণীভূত, কলিত।

গণনাকারী, গণক।

## ৪৪৩ সংখ্যা

**বি·** সংখ্যা [৪৩৯], রাশি, অঙ্ক; নম্বর, নাম্বার; মার্কস।

অমিশ্ররাশি, অমিশ্রসংখ্যা; পূর্ণসংখ্যা, অখণ্ডরাশি, অখণ্ডসংখ্যা; অচররাশি; ভগ্নাংশ; প্রকৃত ভগ্নাংশ; অপ্রকৃত ভগ্নাংশ। লব; হর। দশমিক; আবৃত্ত দশমিক।

দেড়, অধ্যর্ধ, সার্ধ; দেড়া। আধ, অর্ধ, অর্ধাংশ; অর্ধেক, আধা। সওয়া, সিকি; এক চতুর্থাংশ; পোয়া। পৌনে। পাদোন। আড়াই, সার্ধদ্বয়।

যুগ্ম সংখ্যা, জোড় সংখ্যা, সমরাশি। অযুগ্ম সংখ্যা, অযুক, অযুগ, বিজোড় সংখ্যা।

সংখ্যাতত্ত্ব, পরিসংখ্যান, স্ট্যাটিসটিক্‌স।

**বিণ**· সংখ্যক; সাংখ্যিক। সংখ্যেয় [৪৪২], সংখ্যাযোগ্য।

**বিণ**·/**বি**· সংখ্যাতত্ত্ববিদ, পরিসংখ্যানবিদ, স্ট্যাটিসটিশিয়ান।

[সংখ্যা] শূন্য; গোল্লা।

এক, একক। একটা, একটি, একখানা, একখানি; একগাছা, একগাছি। ঐকিক। প্রথম, পয়লা, পহেলা, এক নম্বর। প্রত্যেক, হর, ফি, প্রতি; একমাত্র, সবেধন নীলমণি। প্রথমত।

দুই, দু, দো, দ্বি; দ্বিত্ব, যুগ্মতা, দ্বৈত। যুগল, যুগ্ম, জোড়, জোড়া, জুটি, দ্বয়, দুটি, দুইটি, দুটো, যুতক। দোহা, দোঁহা, দুজন, দোনো, দোকা, দোকলা। দ্বিগুণ, দুনো, দুন, দুগুণ, দোকর, ডবল, দ্বিগুণিত, যমল, যমজ। যুগ্ম, ইভন। উভয়, উভ। দ্বিতীয়, দোসরা; দ্বৈতীয়িক। মেজো। দ্বিতীয়ত; উভয়ত, উভয়থা।

তিন, ত্রি। ত্রয়। তৃতীয়, তেসরা, তিননম্বর; সেজো। ত্রয়ী; ত্রিবিধ, ত্রিতয়। তিনগুণ, ত্রিগুণিত, তিনডবল, ত্রিবৃত্ত। তৃতীয়ত।

চার, চারি, চতুঃ, চত্বার; হালি; গণ্ডা। চতুর্থী। চতুর্থ, চার নম্বর, চৌঠা; ন। চতুর্ধা, চতুর্বিধ। চতুর্থত।

পাঁচ, পঞ্চ। পঞ্চম, পাঁচ নম্বর। পাঁচই। পঞ্চমী। পঞ্চমত।

ছয়, ষট, ষড়; ষষ্ঠী। ষষ্ঠ, ষড়তম। ছক্কা, আধডজন। ছউই।

সাত, সপ্ত। সপ্তমী। সাতই। সপ্তম।

আট, অষ্ট। অষ্টমী। অষ্টক; অক্টেভ। অষ্টম। অষ্টধা, আটখানা। আটই।

নয়, নব। নবমী। নবম। নউই।

দশ। দশমিক। দশমী। দশক। দশম, দশতম। দশই।

এগারো, একাদশ। বারো, দ্বাদশ। তেরো, ত্রয়োদশ। চোদ্দ, চৌদ্দ, চর্তুদশ। পনেরো, পঞ্চদশ। ষোলো, ষোড়শ। সতেরো, সপ্তদশ। আঠারো, অষ্টাদশ। উনিশ, ঊনবিংশ। কুড়ি, বিংশ, বিশ, বিংশতি।

তিরিশ, ত্রিংশ, ত্রিশ, ত্রিদশ। চল্লিশ, চত্বারিংশ। পঞ্চাশ, পঞ্চাশৎ। ষাট, ষষ্টি। সত্তর, সপ্ততি। আশি, অশীতি। নব্বই, নই, নব্বুই, নবতি। শ, একশ, শত, একশত। শতেক। শততম। সেঞ্চুরি।

সহস্র, হাজার। অযুত। লক্ষ, লাখ। নিযুত। কোটি।

## ৪৪৪ অনুপাত

**বি**· অনুপাত, রেশিও; সমানুপাত; অ্যাভারেজ, গড়।

ব্যস্ত অনুপাত।

হার; শতাংশ, শতকরা।

**বিণ**·/**ক্রি-বিণ**· গড়ে, গড়পরতা, হরেদরে, মোটামুটি। আনুপাতিক; সমানুপাতিক। ব্যস্তানুপাতিক।

## ৪৪৫ আধিক্য

**বি**· প্রচুরতা, প্রাচুর্য, বহুলতা, বাহুল্য, আধিক্য [৪৫৬], অতিরেক, মাত্রাতিরেক, আত্যন্তিকতা, পর্যাপ্ততা, পর্যাপ্তি, পর্যায়, জাস্তি, অতিভূমি, জেয়াদা; অতিরিক্ততা, অপরিমিততা; উদ্বৃত্তি, উপচয়, উপচিতি [দ্র ৪৪৮], উপচানো-, বেশি হওয়া-, বাড়তি হওয়া-, কুলানো-, কুলিয়ে যাওয়া-, কুলনো- [৪৬৬], সংকুলান(হ), ছড়াছড়ি, বাড়তি, অমেয়তা, অপরিমেয়তা, ভূয়িষ্ঠতা। ছাপানো, ছাপিয়ে যাওয়া-।

বহুতা, বহুত্ব, অনেকত্ব, বহুলত্ব, বাহুল, অজস্রতা, অসংখ্যতা, প্রতুলতা। নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা।

আতিশয্য, বাড়াবাড়ি [দ্র ৪৫৬]।

প্রাবল্য; প্রাধান্য, ভূমা।

গরিষ্ঠতা; সংখ্যাধিক্য, সংখ্যাগরিষ্ঠতা, মেজরিটি।

**বিণ**· অনেক, বেশি, প্রচুর [৪৬২], বিস্তর, ঢের, প্রভূত, অঢেল, বিপুল, অগাধ, অধিক [৪৫৭], অত্যধিক, দেদার, মেলা, প্রতুল, অনেকানেক, অতিতর, বহু, বহুত, বহুতর, বহুল, ভূয়িষ্ঠ, অদভ্র, ভূয়ান, ভৃশ, অনল্প, প্রাজ্য, সুভৃশ, পুষ্কল, সমধিক; এন্তার, এলাহি, কত, কত না, কতশত। বিশদ [দ্র ৪৫১]। সর্বাধিক, গরিষ্ঠ, সংখ্যাধিক।

আশাতীত, আশাতিরিক্ত, বেহদ্দ।

অতিমাত্র, অত্যতি।

অতি, অতিশয়, অত্যন্ত, খুব, অট্ট, নিপট, সাতিশয়, নিরতিশয়; ভূয়সী; তুমুল, সা, জবর, দারুণ, বেহদ্দ, জায়দা; বেজায়; বেধড়ক; চূড়ান্ত, একশেষ; অতিমাত্রায়, নিতান্ত, মাত্রাতিরিক্ত, অতিমাত্র, যৎপরোনাস্তি, যার পর নাই, আত্যন্তীন, আত্যন্তিক, অতীব। প্রগাঢ়; গভীর, বিষম।

যথেষ্ট, পর্যাপ্ত, প্রকাম।

অজস্র, অগণন, অগণনীয়, অগণিত, অগণ্য, অগনতি, অগুন্তি, অসংখ্য, অসংখ্যেয়, সংখ্যাতীত, অসংখ্যাত, বেশুমার। রাশিরাশি, কাঁড়িকাঁড়ি, মুঠো মুঠো; হাজার হাজার, লক্ষ লক্ষ, লাখ লাখ, কোটি কোটি; গাদাগাদা, ভূরি, ভূরি ভূরি, পর্বতপ্রমাণ, তাল তাল; গুচ্ছের, একগাদা, একতাল, একগঙ্গা, একাধিক।

অপরিমাণ, অপরিমেয়, অপরিমিত, অমিত, অপার, মাত্রাতিরিক্ত, অপ্রমেয়, অমেয়, অশেষ, অতিমিত, অপ্রমিত, অনন্ত, নিরবশেষিত, অনিঃশেষ, সীমাহীন, অসীম, অফুরন্ত, অফুরান, আময়দা।

অতিরিক্ত, বাড়তি, বেশি; প্রয়োজনাতীত, প্রয়োজনাতিরিক্ত, অতিবৃত্ত, এক্সট্রা, উদ্বৃত্ত, উদ্বর্ত, ব্যয়াবশিষ্ট, অধিকন্তু, আরও, অনাবশ্যক, অপ্রয়োজনীয়, উপরি; ভেসে যাওয়া-, অজচ্ছল, উপচীয়মান, প্রচীয়মান, অপর্যাপ্ত।

অনেকগুণ; চতুর্গুণ; দশগুণ; হাজারগুণ।

অপরঞ্চ, আপিচ, অপরন্তু, অধিকন্তু, তদুপরি, তদতিরিক্ত, ততোধিক, তার ওপর, তাছাড়া, এতদিরিক্ত, কিঞ্চিদধিক, কমবেশি। ছুটকো, ছুটকো ছাটকা। ফাউ, ফাও।

**বিণ**·/**বি**· সংখ্যাগুরু, সংখ্যাগরিষ্ঠ; অতিজন।

**অব্য**· রা, গুলি, গুলো, গুলা, গুলিন, গণ, বৃন্দ।

## ৪৪৬ আড়ম্বর

**বি**· আড়ম্বর, ঘটা, জাঁকজমক, জাঁক, সমারোহ, মহাসমারোহ, ঘটাটোপ, জমজমা, বহ্বারম্ভ, ধুম, ধুমধাম, ধুমধাড়াক্কা; বহ্বাড়ম্বর; বাড়াবাড়ি [৪৫৬], বাহুল্য [দ্র ৪৪৫], আধিক্য; ইলাহি, এলাহি। অতিরঞ্জন [দ্র ৪৫৬]।

জেঁকো, র‍্যালা, জমজমাট, রমরমা, ডম্বর, ধামগুজারি, ভারিভুরি।
**বিণ·** আড়ম্বরপূর্ণ, জাঁকাল, জাঁকজমকপূর্ণ, ঘটাযুক্ত, সমারোহপূর্ণ, বাহুল্যযুক্ত, জমকালো, রাজসিক।
অতিরঞ্জিত [দ্র ৪৫৬]।
**ক্রি-বিণ·** মহাসমারোহে, সাড়ম্বরে।

## ৪৪৭ অল্পতা

**বি·** অল্পতা, অল্পত্ব, সামান্যত্ব, সামান্যতা, স্বল্পতা, স্বল্পত্ব, অপ্রাচুর্য, ঘাটতি [৪৬১], ন্যূনতা, ন্যূনত্ব, কমতি, কমসম, টান, অকুলান, অপ্রতুলতা, কমি, অভাব, ঊনতা, মান্দ্য; লঘুত্ব, লঘুতা; অসংকুলান, নগণ্যত্ব, নগণ্যতা, ঈষত্ব, অপূরণ; ক্ষুদ্রতা, ক্ষুদ্রত্ব [দ্র ৪৫৮]।
বিরলতা, দুষ্প্রাপ্যতা, দুর্লভতা।
কম পড়া-, টান পড়া-, ঘাটতি পড়া-, অভাব হওয়া-।
সংক্ষেপ(ক), সংক্ষেপণ, সংকোচ, সংকোচন, সংনমন।
পরিমিতি [২২২], অবাহুল্য, অনাড়ম্বর, পরিমিততা।
পরিমিতি বোধ, পরিমাণজ্ঞান, সামঞ্জস্যজ্ঞান।
সংখ্যালঘু, সংখ্যালঘিষ্ঠ, মাইনরিটি, ঊনজন।
কমানো-, লাঘব(ক), হ্রাস(ক)।
ছাঁটা-, ছাঁটাই(ক), বাদ(দে)।
ছিটে, ছিটা, ছিটে ফোঁটা, টিপ, অচ্ছর; বিন্দুবিসর্গ।
কানাকড়ি।
সামান্য সঞ্চয়।
**বিণ·** অল্প, কম, লঘু, সামান্য, নগণ্য, অবহুল, অপ্রচুর, অভূয়িষ্ট, ঈষন্মাত্র, কিঞ্চিৎ, কিয়ৎ, যৎসামান্য, যৎকিঞ্চিৎ, যথাসামান্য, একটু, অল্প একটু, এইটুকু, ক্ষুদ্র [দ্র ৪৫৮], ঈষৎ, স্বল্প, স্তোক, অল্পস্বল্প, অনধিক, একটু আধটু, অত্যল্প, অবম, অল্পমাত্র, অল্পপরিমাণ, অল্পঅল্প, অল্পিষ্ঠ, নাতি, ঊন, ন্যূন, কম, ন্যূনকল্প, কমসম, নামমাত্র, অণুমাত্র, অণুপরিমাণ, অণুমাত্রিক, লেশমাত্র, ঈষদূন, কিঞ্চিদূন, কিঞ্চিন্মাত্র; একচুল; একরত্তি; কতিপয়, গুটিকয়েক, কয়েকটি; মুষ্টিমেয়, হাতে গোনা, অঙ্গুলিমেয়; কিছু কিছু, ছিটেফোঁটা, ঝড়তি পড়তি; একবিন্দু, বিন্দুমাত্র; এককণা, কিছু; তিল পরিমাণ, তিলেক; অকিঞ্চিৎকর; এক চিলতে; একমুষ্টি; একমুঠো; একফোঁটা, ফোঁটা, একবিন্দু, বিন্দুমাত্র, বিন্দু, একটিপ; বিরল।
কণা, কণিকা, কণী। সূচ্যগ্র।
পরিমিত, অনতি; টায়টায়, নিয়ন্ত্রিত, কমকম, কমসম, যথা পরিমাণ, ঠিকঠিক, গোনাগুনতি, গোনাগাঁথা; অনূর্ধ্ব।
সংক্ষিপ্ত, অল্পীকৃত, হ্রস্বীকৃত, সংক্ষেপিত, ছোট [দ্র ৪৫৮]।
অল্প অল্প, কমসম, সামান্য সামান্য; একটু একটু।
পোষানো-, পুষিয়ে যাওয়া-, কুলানো-, কুলিয়ে যাওয়া-, সংকুলান।
হ্রাসপ্রাপ্ত, হীয়মান।
অপ্রগাঢ়, অদূরস্পর্শী; ওপর ওপর, ভাসা ভাসা, প্রগাঢ়তাহীন।
স্বল্পসংখ্যক, কমসংখ্যক, অল্পসংখ্যক; গোটাকতক, গোটাকয়েক, গুটিকতক, গুটিক, দু চারটে, দুটো চারটে, চাট্টি, চাট্টিখানি, থোড়া।
**ক্রি-বিণ·** অল্পে, একটুতে, কমে, সামান্যে, অল্পেতে, অত্যল্পে, কোনোরকমে, কোনোমতে, কুল্যে, সাকুল্যে, মোটে, সর্বসাকুল্যে, মাত্র, কেবল, কেবলমাত্র।
থোড়াই, একটুও না, একেবারেই না।
সংক্ষেপে, সংক্ষেপত, সংক্ষিপ্তভাবে, ছোট করে।
**অব্য·** অন্তত, নিতান্ত, নেহাত, নিদেন, নিদেনপক্ষে, অন্ততপক্ষে, কমপক্ষে; নেহাতপক্ষে, ন্যূনপক্ষে, ন্যূনকল্পে, পারতপক্ষে, পার্যমাণে, কমসে কম; সবে, সবেমাত্র।

## ৪৪৮ বৃদ্ধি

**বি·** বৃদ্ধি, বাড়, বাড়া-, বেড়ে যাওয়া-; বাড়ানো-, বড় করা-, বাড়িয়ে তোলা-, পরিবর্ধন(ক), বিবর্ধন, বর্ধন, সংবর্ধন, প্রসারণ, সম্প্রসারণ(ক), প্রসার, বিস্তার(ক)।
বড় হওয়া-, বৃদ্ধিপ্রাপ্তি, বৃদ্ধি পাওয়া-। অতিবৃদ্ধি, অতিবাড়।
স্ফীতি [৪৭০], স্ফার, স্ফারণ, উচ্ছ্রায়, সমুচ্ছ্রায়, ফাঁপ, তেরিজ, স্ফাতি; ফাঁপা-, ফেঁপে ওঠা-, ফুলে ফেঁপে ওঠা-; ফুলানো-, ফোলানো-, ফাঁপানো।
উপচিতি [৪৪৫], উপচে পড়া-, উপচানো-, ছাপানো-, ছাপিয়ে যাওয়া-, উবরানো-, উবরনো-।
যোগ(ক), যোজনা, সংযোগ, সংযুক্তি, সংযোজনা, সংযোজন, যোজন, সন্নিবেশ, লাগানো-, জোড়া-, জুড়ে দেওয়া-। গুণ(ক), পূরণ। যোগফল, সমষ্টি।
**বিণ·** বৃদ্ধিপ্রাপ্ত, বর্ধিত, বিবর্ধিত, পরিবর্ধিত; সম্প্রসারিত।
স্ফীত, সমুচ্ছ্রিত, উচ্ছ্রিত, স্ফারিত [দ্র ৪৭০]।
বিস্তারিত, বিস্তৃত।
সংযুক্ত, সংযোজিত, সন্নিবিষ্ট, সন্নিবেশিত, অতিদিষ্ট।
অতিরিক্ত [দ্র ৪৪৫], বাড়তি, লেজুড়।
উপচিত; পরিপুষ্ট।
বর্ধমান, ক্রমবর্ধমান, বাড়ন্ত, বাড়বাড়ন্ত, বর্ধিষ্ণু, ক্রমবর্ধিষ্ণু; উপচীয়মান।
ডবল, দ্বিগুণ; তিনগুণ; চৌগুণ, চারগুণ, চারডবল; বহুগুণ; হাজারগুণ [দ্র ৪৪৩]।
**বিণ·/বি·** বর্ধক, বর্ধনকারী, সম্প্রসারক, পরিবর্ধক, বিবর্ধক।
বিস্তারশীল, বিসারী।

## ৪৪৯ তারতম্য

**বি·** তারতম্য, হেরফের, ইতরবিশেষ, চলবিচল, তরতমভাব; প্রভেদ, পার্থক্য [দ্র ২৬১], তফাত; বৈচিত্র্য [দ্র ২৬৩]।
পরিবর্তন [দ্র ২৬৬], রকমফের, অদলবদল, এদিক ওদিক, এধার ওধার।
কমবেশি, ন্যূনাধিকতা, ন্যূনাধিক্য, অল্পাধিক্য, ন্যূনাতিরেক, অল্পবিস্তর; মোটামুটি, কাছাকাছি; উনিশবিশ; যাহা বাহান্ন তাহা তিপ্পান্ন।
উঠানামা, ওঠানামা, ওঠাপড়া, উত্থানপতন [২৬৬], পতন অভ্যুদয়।
হারজিত, জয়পরাজয়।

সত্যাসত্য, সত্যানৃত, সত্যমিথ্যা।
ঠিকভুল, শুদ্ধাশুদ্ধ।
কমাবাড়া, হ্রাসবৃদ্ধি, বাড়াকমা, ক্ষতিবৃদ্ধি।
উচ্চাবচ, উঁচুনিচু।
ঠাণ্ডাগরম, সর্দিগর্মি।
ভেদাভেদ, ভিন্নাভিন্ন, তরতফাত, তরতম।
সাদাকালো; আলোছায়া, আলোআঁধার; দিনরাত্রি, দিনরাত।
ভালোমন্দ, ভালোখারাপ, শুভাশুভ। সদসৎ।
দুঃখসুখ, সুখদুঃখ; হাসিকান্না, কান্নাহাসি, কাঁদাহাসা।
**বিণ·** কমবেশি, ন্যূনাধিক, অল্পাধিক।

## ৪৫০ হ্রাস

**বি·** হ্রাস(ক, পা), কমা-, কমানো- [৪৫৮]।
অবক্ষয়, ক্ষয়, খর্বতা, ক্ষীণতা, অবচয়, অবচিতি, ক্ষতি, হানি, নাশ; ক্ষয়ে যাওয়া-, ক্ষওয়া-।
সংক্ষেপ(ক), সংক্ষেপণ, সংকোচন, নিকোচন, সংকোচ, তঞ্চন, সাঁট; কুঞ্চন;সমাস; কুঁকড়ে যাওয়া-, কোঁকড়ানো-; কোঁচকানো-।
লাঘব(ক), লঘূকরণ, ঘুচানো-, ঘোচানো-, ঘোচা-।
বাদ(দে), ছাঁটাই(ক); ছুট, ছাড়(দে)। কেটে দেওয়া-, ছাঁটা-, কাটা- [দ্র ৩৫৬]; সংক্ষেপীকরণ, কাটছাঁট(ক), কাটাকাটি(ক), বাদছাঁদ(দে), কাটাকুটি(ক)।
অবনতি, পতন; ভাটা(প)।
প্রশমন [২২২], নিবারণ(ক), নিবৃত্তি, সংবরণ(ক), সংযত করা-, রোধ(ক), রোধন, সামলানো-, সামাল(দে), আয়ত্তে আনা-; বন্ধ করা-। উপশম, নিরাময় [দ্র ৮৮]। দূর করা, বিদূরণ [দ্র ১২৯]।
**বিণ·** হ্রাসপ্রাপ্ত, হ্রস্বীভূত, ক্ষয়প্রাপ্ত, খর্বীকৃত, ক্ষিত, খর্বিত, তঞ্চিত।
ক্ষয়িত, অবক্ষয়িত।
সংক্ষেপিত, সংক্ষিপ্ত, সংকুচিত। কুঞ্চিত।
প্রশমিত, নিবারিত, নিবৃত্ত, সংবৃত; বিদূরিত, দূরিত [দ্র ১২৯]।
অবচীয়মান, ক্ষয়শীল, ক্ষয়িষ্ণু, ক্ষয়ী; ক্রমবিলুপ্ত; ক্রমহ্রাসমান; ক্ষয্য।

## ৪৫১ সমগ্রতা

**বি·** সমগ্রতা, সমগ্রত্ব, সামগ্রিকতা, সমুচয়তা, সমুদায়তা, সাকল্য, সামগ্র্য; সমূহ [৪৬২], সমষ্টি, সকল্য, মোট, একুন; সম্পূর্ণতা, পূর্ণতা, পূর্ণত্ব, পরিপূর্ণতা, পূর, পর্যাপ্তি, পারায়ণ, একীনতা, কার্ৎস্ন্য।
পূর্তি, পূরণ, ভরা-, ভরতি(ক), সম্পূরণ; তিল ধারণের স্থান না থাকা-।
অখণ্ডতা, অখণ্ডত্ব, অভগ্নতা, অবিভক্ততা, অভগ্নত্ব, অচ্ছিন্নতা, অবিচ্ছিন্নত্ব, অবিচ্ছিন্নতা; অকাট্যতা [দ্র ৩৫৮], অখণ্ডনীয়তা, অখণ্ডনীয়ত্ব, অবিভাজ্যতা; অভঙ্গুরতা [দ্র ৩৫৮]।
খুঁটিনাটি, পুঙ্খানুপুঙ্খতা, ডিটেল।

**বিণ·** সমগ্র, সব, সম্পূর্ণ, সমুদায়, সমুদয় [৪৬২], সমস্ত, তামাম, তাবৎ, বেবাক, বেলমুক্ত, বেলমোক্তা, বিলকুল, সন্নিপাত, কৃৎস্ন, সকল, সমুচ্চয়, সমুচয় [৪৬২], সম্যক, সর্ব; পুরো, ষোলো আনা, শতকরা একশো ভাগ; অখিল, নিখিল।
সমূহ, রাশি [দ্র ৪৬২]। মোট, থোক, মবলগ [দ্র ৪৬২]। পুরো, পর্যাপ্ত।
পূর্ণ, পরিপূর্ণ, পরিপূরিত, সম্পূরিত, পুরা, ভরতি, পূরিত, ভরন্ত, পূরন্ত, ভরপুর, ভরাভরতি; গাদাগাদি [দ্র ৪৬২], ঠাসাঠাসি; উপছে পড়া-, কানায় কানায়, টইটম্বুর, গলায়গলায়, টইটই।
গোটা, আস্ত, অখণ্ড [দ্র ৩৫৮], অনংশ, খণ্ডহীন, অভগ্ন, অবিভক্ত, অখণ্ডিত, আভাঙা, অবিচ্ছিন্ন, অবিশ্লিষ্ট, অবিভাজিত, অচ্ছিন্ন, অক্ষত, অক্ষুণ্ণ, অভঙ্গ, অপরিচ্ছিন্ন, না কাটা-, না ছেঁড়া-, অকর্তিত, অটুট, অচূর্ণ, অচূর্ণিত, মুছল্লম, মুসল্লম; থান।
বিশদ [৪৪৫], বিস্তৃত, বিস্তারিত; খোলাখুলি।
সামগ্রিক, সার্বিক, পুরোপুরি, সার্ব, যাবতীয়, সবটা, পুরোটা, সারা, সামূহিক। আমূল।
সর্বাত্মক, সর্বব্যাপী।
অখণ্ডনীয়, অবিভাজ্য, অকর্তনীয়, অকাট্য [দ্র ৩৫৮]।
সেইসব, তত্তাবৎ।
সম্পূরক, পূরক, পরিপূরক, পূরয়িতা।
**ক্রি-বিণ·** সাকুল্যে, সবসুদ্ধ, সর্বসাকুল্যে, একুনে, গোটাগুটি, মোটমাট, সর্বমোট, মবলগে।
একদম, একেবারে, এক্কেবারে।
সম্পূর্ণভাবে, সমগ্রভাবে, সর্বপ্রকারে, সর্বাংশে; সর্বতোভাবে, ওতপ্রোতভাবে, সম্যক, পুরোপুরি, পুরো, সম্পূর্ণত, পূর্ণত; সর্বাঙ্গীণ, পূর্ণাঙ্গ; প্রথম থেকে শেষ পর্যন্ত, সবটা, আগাগোড়া, আদ্যন্ত, আনুপূর্বিক, অনুপূর্ব, আনুপূর্ব্য, অগ্রপশ্চাৎ, পূর্বাপর, আগুপাছু, আগপাছ, আগাপাছতলা, আদ্যপ্রান্ত, আদ্যোপান্ত; পুঙ্খানুপুঙ্খ, আনুপুঙ্খিক, খুঁটিয়ে, বিশদভাবে, বিশদে, সবিশদে, পুঙ্খানুপুঙ্খভাবে, সানুপুঙ্খ; আপাদমস্তক; সবিস্তার, সবিস্তারে।
সর্বময়, সর্বতোমুখী।
এমন কী, মায়।

## ৪৫২ শূন্যতা

**বি·** শূন্যতা, রিক্ততা, ফাঁকাভাব, অভাব [১২৭], বিহীনতা, রাহিত্য, অনস্তিত্ব [দ্র ১২৭]; খালি খালি ভাব, নেই নেই ভাব।
ফাঁক, খালি।
অপরিপূর্ণতা, অসম্পূর্ণতা [দ্র ৪৫৩], অপূর্ণতা।
উঠিয়ে দেওয়া-, ওঠানো-, মিটিয়ে দেওয়া-, মুছে ফেলা-, তোলা-, তুলে দেওয়া-, পাট ওঠানো-, পাট চোকানো-, চোকানো- [১৩৯, ১৪৩], চুকিয়ে দেওয়া-; লাটে ওঠানো-; দূরীকরণ [দ্র ১২৯]।
ফুরানো-, ফুরিয়ে যাওয়া- [১২৭, ১৪৩], শেষ হওয়া-;

ফুঁকে দেওয়া-, ওড়ানো-, উড়িয়ে দেওয়া-, সাবাড় করা-, খতম করা-, শেষ করা-।
ভাঁড়ে মা ভবানী।
**বিণ·** শূন্য(ক), রিক্ত, খালি, ফাঁকা, ফুকো, ফুঁকো, ফুঁকা, ফক্কা, আজাড়; শূন্যগর্ভ, ফাঁপা [৩৬৭], টোপা, ফোঁপরা, ফোপল। নাস্তি,-নাই।
রহিত, বিহীন, হীন, বিরহিত, বাড়ন্ত; ঠনঠনে; টুঁটু।
নিঃশেষ(ক), নিঃশেষিত, কাবার, সাবাড়, উজাড়(ক)।
রদ(ক), বাতিল(ক), বরবাদ(ক); পরিত্যক্ত, ত্যক্ত [দ্র ৭১৬], বিনাকৃত।
অসম্পূর্ণ, অপরিপূর্ণ [দ্র ৪৫৩], না ভরা-, অপূর্ণ।
শেষাংশ, অবশিষ্ট, বাকি, বকেয়া, বাদবাকি, ঝড়তিপড়তি, পরিশিষ্ট [দ্র ১৪৩]; রেশ, আভাস, আমেজ, আদরা। তলানি [৪৯৫]।
**ক্রি-বিণ·** খালি খালি, ফাঁকা ফাঁকা। নিঃশেষে।

## ৪৫৩ অসম্পূর্ণতা

**বি·** অসম্পূর্ণতা [৪৫২], অপূর্ণতা, অপরিপূর্ণতা, অসমুদায়।
অংশ, কিছুটা, খানিক, খানিকটা, কিছু, কুছ, অল্প একটু; খানকতক, খানকয়েক, কয়েকটা; একাংশ, খণ্ডিতাংশ, কিয়দংশ, ভগ্নাংশ, অংশবিশেষ, অংশাংশ, একদেশ, কলা, ভাগের ভাগ, ভাগ, ভাগা, কিয়ৎ।
অনেকাংশ, বহুলাংশ, অধিকাংশ, বেশির ভাগ, প্রায় সমস্ত, সিংহভাগ।
ভাগাভাগি(ক) [৭০৫], হারাহারি(ক)।
সামান্যাংশ, অল্পাংশ; একটু, একটুখানি। প্রথমাংশ। শেষাংশ, জের।
অর্ধ, আধ [দ্র ৪৪৩], অর্ধেক, আধা, সাড়ে, আধাআধি, অর্ধভাগ, অর্ধাংশ, আধেক, আধলা; সওয়া, সিকিভাগ, এক চতুর্থাংশ, অর্ধার্ধ; তিনচতুর্থাংশ, ত্রিপাদ। এক তৃতীয়াংশ; এক পঞ্চমাংশ (ইত্যাদি); শতাংশ। পাদ, পাদিক।
কিস্তি, দফা [৪৬২], ক্ষেপ, খেপ, বার।
সমাংশ, সমানাংশ। সূক্ষ্মভাগ; কুচোকাচা; টুকরোটাকরা।
টুকরো(ক) [৩৫৬], খণ্ড(ক), ভাগ(ক); কুচি, চিলতে, চিলতা, ফালি, ফালা(ক); কণা, কণিকা, কণিক; অণু।
অনুপাত [দ্র ৪৪৪], ভাগসম্বন্ধ, সমানুপাত, রেশিও।
**বিণ·** অসম্পূর্ণ [৪৫২], অপরিপূর্ণ, অপূর্ণ; আধাখেঁচড়া, আধখেঁচড়া।
অংশিত, খণ্ডিত, ভগ্ন, ভাঙা [দ্র ৩৫৫]; কর্তিত [দ্র ৩৫৬]; বিভক্ত, বিচ্ছিন্ন, বিশ্লিষ্ট, বিভাজিত, বিভক্ত; অপূর্ণ, অপরিপূর্ণ, অসম্পূর্ণ, অসম্যক।
অসমগ্র, অসমুচয়।
এইটুকু, এই টুকুন, এই টুকুনি; এতটুকু; একটুকু, একরত্তি; নামমাত্র, একটু।
একপ্রস্থ, একদফা, এককিস্তি, কিস্তিবন্দী, একচোট।
অংশত, আংশিক, সমাংশিত।
আনুপাতিক, সমানুপাতিক।
**ক্রি-বিণ·** অংশে; কিয়দংশে, অনেকাংশে, আংশিকভাবে, অংশত।
দফায় দফায়, বারে বারে, অংশে অংশে, কিস্তিতে কিস্তিতে; অল্পে অল্পে; একটু একটু করে; ধীরে ধীরে; ধীরে সুস্থে; আস্তে আস্তে, আস্তেধীরে, ধীরে আস্তে; একটু একটু করে, ক্রমে ক্রমে, টুকটুক করে।
রইয়ে সইয়ে, রয়ে সয়ে।

## ৪৫৪ তীব্রতা

**বি·** তীব্রতা, প্রচণ্ডতা; উগ্রতা; দাপট, প্রকোপ; জোর; অতিরঞ্জন [৪৫৬]; প্রচণ্ডত্ব, প্রাবল্য, প্রখরতা, প্রাখর্য, প্রবলতা, খরতা, খরত্ব; ভীষণতা। গাঢ়ত্ব, প্রগাঢ়তা, গাঢ়তা। অসহনীয়তা; ঔৎকট্য, উৎকটতা।
**বিণ·** তীব্র, প্রখর, প্রচণ্ড, প্রবল, সুতীব্র, কড়া, কড়ুয়া; ঘোর, উগ্র, অত্যুগ্র, উৎকট, উল্বণ, অত্যন্ত, অত্যধিক, মাত্রাতিরিক্ত; অতিরঞ্জিত [দ্র ৪৫৬]; অশেষ।
গাঢ়, প্রগাঢ়, উদগ্র; জোর, জোরালো, চড়া, তেজালো।
ভীষণ, ভয়ানক, ভয়াবহ [দ্র ২৩৪]।
অসহ্য, অসহ, দুঃসহ, অসহনীয়, দুর্বিষহ, দুর্বহ, দুর্ভর, দুষ্প্রসহ।
দুর্ধর্ষ [দ্র ৬৯৮], দুর্দান্ত, দুর্দমনীয়, উদ্দাম।
অসীম; চূড়ান্ত [দ্র ৪৫৬]; পরম।

## ৪৫৫ মৃদুতা

**বি·** মৃদুতা, মৃদুভাব; অনুগ্রতা, উগ্রতাহীনতা, অতীব্রতা, অপ্রচণ্ডতা, অপ্রখরতা।
কোমলতা, কোমলত্ব, পেলবতা, পৈলব, মার্দব।
আলগোছ, আলগাভাব, হালকাভাব।
নরমানো-।
**বিণ·** মৃদু [৩৬০], মৃদুল; অনুগ্র, উগ্রতাহীন, অরুদ্র, অপ্রখর, অতীব্র। কবোষ্ণ।
কোমল, নরম, পেলব; নমনীয়, নম্য, নমনশীল।
আলতো, আলগা; লঘু, হালকা; কম [দ্র ৪৪৭]; কুসুমকুসুম। ফুলটুসকি; তুলতুলে।
মৃদুমন্দ, মন্দ; মন্দমধুর।
অতীক্ষ্ণ [দ্র ৪৭৭]।
**ক্রি-বিণ·** হালকাভাবে; আলগোছে, আলগাভাবে, আলতোভাবে, মৃদুভাবে, আস্তে, আলতো করে, আলগা করে, নরম করে।

## ৪৫৬ অতিরঞ্জন

**বি·** অতিরঞ্জন, বাড়ানো-, বাড়াবাড়ি(ক) [২৯৮], মাত্রা ছাড়ানো-, সীমা ছাড়ানো-, অতিশায়ন; রং চড়ানো-, রং ফলানো-, ফাঁপানো-, ফোলানো-, ফেনানো-, তিলকে তাল করা-; আকাশে তোলা-; অতিঅঙ্কন।
আতিশয্য, অতিশয়তা, অতিরেক [৪৪৫], মাত্রাতিরেক, আধিক্য [দ্র ৪৪৫], মাত্রাধিক্য, প্রাচুর্য, বাহুল্য। তুঙ্গে ওঠা- [দ্র ৪৬১]।

বেশি বেশি; বেশি [দ্র ৪৪৫]। হৃদ্দ, হদ্দমুদ্দ [৪৬১]। অতিকথন [দ্র ১১৪]।
আড়ম্বর [দ্র ৪৪৬]।
মাত্রাতিরিক্ততা; অত্যুদ্যক্তি; বাখান, বাখানা; পরাকাষ্ঠা।
হুলস্থুল, তুমুলকাণ্ড, ধুন্ধুমার(ক), ধুন্ধুমারকাণ্ড।
**বিণ·** অতিরঞ্জিত(ক) [৪৫৪], অত্যুদ্যক্ত, অতিশায়িত, মাত্রাতিরিক্ত; অতিকৃত, অতিঅঙ্কিত।
চূড়ান্ত, চরম; তুমুল, ঘোরতর, ঘোর।
স্ফীত, বর্ধিত; বাহুল্যযুক্ত; গালভরা।
অতিরিক্ত, অতিশয় [দ্র ৪৪৫], অত্যধিক, অত্যন্ত, সমধিক, অতীব, অত্যর্থ, অতিবেল, উদ্বেল, অতিমাত্র, মাত্রাধিক, উদ্গাঢ়; যার পর নাই।
বিশদ [দ্র ৪৫১], সবিস্তার, বিস্তারিত।
সাধ্যাতিরিক্ত, সাধ্যাতীত, সাধ্যের অতীত, অবস্থাতিরিক্ত, অবস্থাতীত।
**ক্রি-বিণ·** বাড়িয়ে, ফুলিয়ে ফাঁপিয়ে; রং চড়িয়ে; ফেনিয়ে।
বিশদে [দ্র ৪৫১], বিস্তারিতভাবে, সবিস্তারে।

## ৪৫৭ বিশালতা

**বি·** বিশালতা, বিশালত্ব, বড়ত্ব, বিরাটত্ব, বৃহত্ত্ব, প্রকাণ্ডতা, প্রকাণ্ডত্ব, বিপুলতা, ব্যাপকতা, অসংকীর্ণতা।
পরিসর, ব্যাপ্তি, বিস্তৃতি, বিস্তার [১৩১, ৪৩৯], বিস্তীর্ণতা, পরিব্যাপ্তি, প্রততি, অভিব্যাপ্তি, পরিণাহ, বিসার, পানা, প্রসার।
সীমাহীনতা, অসীমতা, অসীমত্ব, আনন্ত্য, অনন্ততা, অনন্তত্ব, অবদ্ধতা।
বিস্ফার, বিস্ফারণ; প্রসারণ, অসংকোচন।
আধিক্য [দ্র ৪৪৫]। আয়তন [দ্র ৪৬৬]। স্থূলতা, স্থৌল্য [দ্র ৪৭০], স্থূলত্ব। দৈর্ঘ্য [দ্র ৪৬৮]। উচ্চতা [দ্র ১৯৯]।
**বিণ·** বিশাল, বৃহৎ, সুবিশাল, সুবৃহৎ, বড়, বিরাট, প্রকাণ্ড, বিশঙ্কট, প্রথিষ্ঠ, মস্ত, মহা, মস্তবড়, পেল্লায়, ঢাউস, ডগরা, ইয়া, বোম্বাই, ইলাহি; বড়সড়, লম্বাচওড়া, অসংকীর্ণ, অসংকুল।
বিপুল, সুবিপুল, ব্যাপক।
আয়ত, ব্যাপ্ত [৪৬৬], বিস্তীর্ণ, বিস্তৃত, প্রশস্ত, প্রসারিত [১৩১], প্রতত, সুবিস্তীর্ণ, সুবিস্তৃত, বিসারিত, পাশল, অত্যায়ত, চৌরস, ব্যায়ত; পরিব্যাপ্ত, ব্যূঢ়, আতত, প্রবিতত, অভিব্যাপ্ত; আস্তীর্ণ, আস্তৃত, আস্থিত; আকীর্ণ, কীর্ণ।
বিসারী। বিস্তার্য।
বৃহদায়তন, বড়সড়, বৃহদাকার, লম্বাচওড়া, বৃহৎকায়; বড় মাপের; চওড়া, চটাল, চাটাল। অতিকায় [দ্র ৪৭০]।
অসীম, সীমাহীন, নিঃসীম, অপরিসীম, সীমাহারা, অপার, অগাধ, অশেষ, অনিঃশেষ, সীমাশূন্য, আনন্তিক; অনন্ত; অকূল।
দিগন্তবিস্তৃত, আদিগন্ত। দুনিয়াজোড়া, পৃথিবীব্যাপী।
অধিক, অঢেল, প্রচুর [দ্র ৪৪৫]।
দীর্ঘ [দ্র ৪৬৮], দীর্ঘায়ত। স্থূল, স্ফীত, মোটা [দ্র ৪৭০]। উঁচু [দ্র ১৯৯]। চওড়া [দ্র ৪৭০]।
প্রসারী, সুদূরপ্রসারী।

## ৪৫৮ ক্ষুদ্রতা

**বি·** ক্ষুদ্রতা, ক্ষুদ্রত্ব; অবিশালতা, অবিশালত্ব, হ্রস্বতা, অনতিবিস্তার; খর্বতা [দ্র ৪৬৯] অপ্রসার।
সৌক্ষ্ম্য, সূক্ষ্মতা, সূক্ষ্মত্ব।
অণিমা, অণুত্ব; অণু, অণুতা। ফোঁটা, বিন্দু, টোসা; সূক্ষ্মাংশ; খুঁটিনাটি।
কৃশতা; তনিমা।
সংকীর্ণতা; স্থানাভাব, জায়গার অভাব, অল্প পরিসর, কম জায়গা।
সংক্ষেপ(ক), সংক্ষেপণ, সংকোচন; হ্রাস(ক), কমানো- [দ্র ৪৫০]।
**বিণ·** ছোট [৪৪৭], ছোট্ট, হ্রস্ব, অল্পক, আণক, অণুক, অণীয়ান, অল্পস্বল্প। ক্ষুদ্র, ক্ষুদে, প্রতনু; পুঁচকে; কড়ে, পুনকে, পুনকি, পাতি, টুনি; একরত্তি।
সূক্ষ্ম, অণু; আণুবীক্ষণিক, সূক্ষ্মাতিসূক্ষ্ম।
অবিশাল, সংকীর্ণ; অনতিবিস্তৃত, ক্ষুদ্রায়তন, অপরিসর, অবিস্তৃত, অনায়ত, নিরন্তরাল, অল্পব্যাপী, অল্পব্যাপক, নিরায়ত, অল্পায়ত, স্বল্পায়তন, অপ্রশস্ত।
খর্ব, ছোটখাটো, খাটো [দ্র ৪৬৯]।
সংক্ষিপ্ত, সংক্ষেপিত। অপ্রসারিত।
মিহি; সরু [দ্র ৪৭১]; চটি, পাতলা, তষ্ট।
সংকুচিত, আকুঞ্চিত, কূণিত।
লিকলিকে, কৃশ, ডিগডিগে, প্যাংলা, রোগাপ্যাংলা। ছিপছিপে [দ্র ৭৭]।
পুঁটি, পুঁটে; নেংটি, নেংটে।
টুকি, টুকিটাকি, খুচরোখাচরা।

## ৪৫৯ অগভীরতা

**বি·** অগভীরতা, অগভীরত্ব।
হাঁটুজল; ঘটি না ডোবা-; পায়ের পাতা না ভেজা-।
**বিণ·** অগভীর, গাধ; অপ্রগাঢ়, ভাসাভাসা; কম [দ্র ৪৪৭]; অতীব্র [দ্র ৪৫৫]।
উপরস্থ, উপরিগত।
**ক্রি-বিণ·** ওপর ওপর; আলগাভাবে।
লোক দেখানো।

## ৪৬০ গভীরতা

**বি·** গভীরতা, গভীরত্ব, বেধ, অতলতা, অতলত্ব।
ঘনত্ব, নিবিড়তা, নৈবিড্য।
তলদেশ [দ্র ২০০]।
ঠাই না পাওয়া-; হালে পানি না পাওয়া-, থই না মেলা-।
**বিণ·** গভীর [৪৬৮], অথই, অতল, অতলস্পর্শী, অতলস্পর্শ, সুগভীর, অনন্ততল, অতলস্পৃক, নিস্তল, অথল, অগাধ, গহন, তলহীন, অতলতল, গহীন, অগাধীয়; ডওর।
ঘোর, কলিল, নিবিড় [দ্র ৪৮০], সুনিবিড়, সুগহন; প্রগাঢ়, গাঢ়; দুরবগাহ।
নিচু, নিম্ন [দ্র ২০০]।

## ৪৬১ সীমা

**বি·** সীমা, অবধি [১৪৫], শেষ, কাষ্ঠা ; ইয়ত্তা ; হদ্দ, হদ্দমুদ্দ ; চূড়ান্ততা, পরাকাষ্ঠা।

উচ্চসীমা ; সর্বোচ্চমান ; দৌড়, থই। শীর্ষ, তুঙ্গ, তুঙ্গে ওঠা [৪৫৬], সর্বোচ্চ শিখরে আরোহণ(ক) ; চরমে পৌঁছনো-।

নিম্নসীমা ; সর্বনিম্নমান, অবমমান।

শেষসীমা, চরমসীমা।

নাগাদ ; নাগাল ; মেয়াদ [দ্র ১৪৬]।

সীমানা [দ্র ১৯৭] ; পরিসীমা ; গণ্ডি, বেড়।

সীমাবদ্ধতা ; পরিমিতি ; ঘাটতি [দ্র ৪৪৭]।

পরিমাণজ্ঞান।

**বিণ·** সীমিত ; সীমাবদ্ধ [১৯৭] ; সসীম ; নির্দিষ্ট ; পরিমিত।

সীমাযুক্ত, সান্ত।

যথেষ্ট, পর্যাপ্ত [দ্র ৪৪৫]। অন্যূন।

বৃহত্তম, চরম ; সর্বোচ্চ, সব চাইতে বেশি, সব চেয়ে বেশি, যার পর নাই, চূড়ান্ত, পরাকাষ্ঠা।

ক্ষুদ্রতম ; সর্বনিম্ন, সবচেয়ে কম, সব চাইতে কম, অবম।

উপান্ত্য, প্রান্তস্থিত [দ্র ১৯৭] ; প্রান্তিক, প্রত্যন্ত [২০৩]।

**অব্য·** পর্যন্ত, অব্দি, অবধি।

## ৪৬২ গুচ্ছ

**বি·** গুচ্ছ, গোছা, থোকা, থোক, গোছ, গুছি, থোপ, থুপি, থুপ, ধুপি, থেলো, উপচয়, কিতা, তোড়া, নুটি, থোপা, থোলো, থোপনা।

আঁটি, বোঝা, স্তবক, নুড়া, বান্ডিল ; পালুই, পালা, আটলা, ডাঁই, ঝাঁকড়া, গড্ডা, গাঁটরি, গাঁট ; কাঁদি, ছড়া, আছড়া, উৎকর, তল্লা ; গুটি, গুটলি, গুটিকা। দলা, পিণ্ড।

রাশি, পুঞ্জ, পাঁজা, তাড়া, কাঁড়ি, কুড়, কাড়, গাদা, গাদি, স্তোম, কূট, স্তূপ, তাল, ভূরি ; চাপড়া, চাপ, চাবড়া, চাঙড়, চাঙড়া, চাঁই, ড্যালা, ডেলা ; পাহাড়, থুপি ; থুপ।

সমূহ [দ্র ৪৫১], সমস্ত, সমষ্টি, মোট, একুন, নিকায়, সমুচ্চয়, সমুচয়, সমুদায়, দাম, চয়, জুট, কুল, সমাহার, উহিনী, নিবহ, নিচয়, প্রচয়, নিকর, সম্ভার, কলাপ, আবলি, মালা, রাজি, পটল ; গয়রহ, দিগর।

প্রাচুর্য [দ্র ৪৪৫]। সমগ্রতা [দ্র ৪৫১]।

বৃন্দ, গণ, মণ্ডলী, প্রমুখ, যূথ, ঝাঁক, দল, দঙ্গল, পাল [৬৪৮], কুল, শ্রেণী, বর্গ [৪৬৩], কাতার, গোষ্ঠী।

এক আঁটি, এক কাঁড়ি, এক তাড়া, এক গোছা, এক রাশ, এক থোলো, একগাদা।

জড়ো(ক) [৪৯৪], তালপাকানো-, একত্র করা-, একত্রীকরণ ; জোট বাঁধা-, দল করা-, দলপাকানো-, দলগড়া- [৪৬৩]।

দফা [৪৫৩], প্রস্থ, সেট ; কিস্তি।

ভিড় [দ্র ৪৬৩]। ঠাসাঠাসি, গাদাগাদি, ঘনবিন্যাস, ঠাসবুনুনি ; ঘেঁষাঘেঁষি, চাপাচাপি। বোঝাই(ক) ; চাপানো- ; জোটানো-। ঠুসা-, ঠাসা-, ঠাসন, গাদা-, গাদানো-।

পঙ্‌ক্তি, সারি, পাঁতি, পাতি, বিঞ্জোলী, নর, নরী, সার, মরালী, রাজিকা, লাইন।

থাক, স্তর [৩৬৬]।

**বিণ·** রাশীকৃত, পুঞ্জিত, পুঞ্জীভূত, রাশীভূত, স্তূপীকৃত [৭০২], স্তূপাকৃতি, স্তূপাকার, একত্রীকৃত, একত্রিত, একত্রীভূত, আচিত, গুচ্ছীকৃত, স্তূপান্বিত, স্তবকিত, একীকৃত, গুটিল।

দলবদ্ধ, একজোট্টা, একত্র, যূথবদ্ধ।

সারিবদ্ধ, সারবন্দী, পঙ্‌ক্তিবদ্ধ।

রাশি রাশি, গাদাগাদা, তাড়াতাড়া, কাঁড়ি কাঁড়ি ; গোছাগোছা, গুচ্ছ গুচ্ছ, থোকা থোকা ; তালতাল, চাপচাপ ; থাকবন্দী ; অনেক, প্রচুর [দ্র ৪৪৫]।

গিজগিজ, বিজবিজ, থকথক, থিকথিক।

ঘনবিন্যস্ত, ঘনবদ্ধ, গায়ে গায়ে লাগানো-।

সর্বসমেত, মোট, সাকুল্যে, সবসুদ্ধ, মোটমাট, সবমিলিয়ে, সাকুল্যে, সর্বসাকুল্যে, মবলগ, সমুদয়ে, মোটে, কুল্যে, একুনে।

**ক্রি-বিণ·** কাতারে কাতারে, দলে দলে, দল বেঁধে, ঝাঁকে ঝাঁকে, পালে পালে, দঙ্গলে দঙ্গলে, পুঞ্জে পুঞ্জে ; লাখে লাখে, শয়ে শয়ে, হাজারে হাজারে।

দফায় দফায়, বারে বারে, ঘুরে ঘুরে, ফিরে ফিরে [দ্র ১৩৬]।

সারদিয়ে, সারিবদ্ধভাবে, লাইনদিয়ে।

**অব্য·** ইত্যাদি, প্রভৃতি ; এইসব, আরও।

## ৪৬৩ জনসমষ্টি

**বি·** জনসমষ্টি, জনতা, জনগোষ্ঠী, জনগণ, জগজন, জগজ্জন, মানুষ, লোকজন, মানুষজন, জনগণেশ, জনমানব, জনপ্রাণী, জনসাধারণ, সাধারণ মানুষ, আম, পাবলিক, সাধারণ্য, বহুজনতা।

সব মানুষ, সকল মানুষ, সবাই, সকলে, আবালবৃদ্ধবনিতা ; আপামর জনসাধারণ।

ভিড় [৪৬২], হুড়, জটলা ; মেলা, মেল, সম্মিলন, সম্মেলন, সমাগতি, সমাযোগ, সংযান, পরিমেল।

গাদাগাদি, ঠাসাঠাসি ; ঠেলাঠেলি(ক), ধাক্কাধাক্কি।

জমায়েত, জনসমাবেশ, জনসমাগম, সমাগম ; জনসমুদ্র, জনস্রোত, লোকারণ্য, জনারণ্য, জন অরণ্য। গিসগিস(ক), গিজগিজ।

জনশক্তি, জনবল, লোকবল, গণশক্তি ; দলগতশক্তি, সংঘশক্তি।

জনপদ [দ্র ১৮৫]।

বৃন্দ, মণ্ডলী, কুল, শ্রেণী, বর্গ [দ্র ৪৬২], কৌম, নিগম।

সংস্থা, সমিতি, ইউনিয়ন, জনসংঘ। সভা, মিটিং [দ্র ৬৫২]। জনসভা, জনমণ্ডলী। সভাজন।

পক্ষ, তরফ [২৫৪], গোষ্ঠী [৬৫১, ৬৪৪], দল, পার্টি, জোট, মোরচা, টিম, ফ্রন্ট, লিগ, আঞ্জুমান। সংসদ, পরিষদ, পরিষৎ, সঙ্ঘ, সভা, ক্লাব।

সম্প্রদায়, সমাজ [দ্র ৬৪৪], জনসমাজ, মানবসমাজ, সজন।

জনমত, লোকমত। লোকচক্ষু, লোকলোচন। জনসমক্ষ।

মিছিল, শোভাযাত্রা, প্রসেশন।
বিণ· সমবেত [দ্র ৬৪৮], সমাগত, উপস্থিত, সমুপেত।
সম্মিলিত, একত্রিত, মিলিত, একত্র।
সাধারণ, আম।
জনাকীর্ণ, জনবহুল, জনসমাকুল, জনসংকুল, লোকাকীর্ণ। লোকে লোকারণ্য, লোকবহুল।

দলীয়, দলগত, পক্ষীয়, সম্প্রদায়গত, সাম্প্রদায়িক।
দলভুক্ত, পক্ষভুক্ত; সমাজভুক্ত; গোষ্ঠীভুক্ত; সামাজিক [দ্র ৬৪৪]।
ক্রি-বিণ· সাধারণ্যে, জনসমক্ষে।
কাতার দিয়ে, কাতারে কাতারে; দলে দলে; পালে পালে; পিলপিল করে।

# ১৬ আকৃতি-আয়তন

## ৪৬৪ আকার

বি· আকার, আকৃতি, চেহারা, শেপ।
রূপ, স্বরূপ, সুরত, শ্রী, সৌষ্ঠব [দ্র ৫২৬], ছিরি।
আদল, আদরা, ডৌল, ছাঁদ, ধাঁচা, ধাঁচ, ধাঁজ, ভোল, ঢং, ধরন, ঢক; কাট, ফর্মা; সংস্থান; নকশা।
কায়া, অবয়ব, মূর্তি, শরীর [দ্র ৬২], কলেবর, দেহ।
আড়া, গঠন, কাঠামো, কাঠাম, চিতি, গড়ন, গড়ন পেটন, ঢপ, ঠাম ,পরিকাঠামো।
দেহ সৌষ্ঠব [দ্র ৫২৬]। আকার বৈভিন্ন্য [দ্র ৪৬৫]।
বিণ আকৃত, গঠিত।
শরীরী [দ্র ৬২], সাকার, রূপী, শরীরভাক, মূর্তিমান।
নিয়তাকার। [বিপ·] অনিয়তাকার।
সুগঠিত, সুগঠন, সুনির্মাণ, সুছন্দ, সমাঙ্গ, সুছাঁদ; সুডৌল, নিটোল, সুঠাম।
বেঢপ, বেডৌল, বেখাপ্পা, ধ্যাবড়া, অসমাঙ্গ; অসংগঠিত, অসম্বদ্ধ।
বহুরূপী, অনন্তরূপী, অনন্তরূপা। কামরূপ, কামরূপী, বিদ্যাধর; ছন্দরূপী।

## ৪৬৫ জ্যামিতিক আকার

৪৬৫·১ বি· কোণ, অ্যাঙ্গেল। সমকোণ; সূক্ষ্মকোণ; স্থূলকোণ; প্রবৃদ্ধকোণ; সন্নিহিত কোণ; একান্তর কোণ।
বিণ· কোনা, কোনাচে, কৌণিক; তেওড়। কোনাকুনি, টেরা। তির্যক, বক্র [দ্র ৪৭৩]।
সমকোণী, সমকৌণিক।
৪৬৫·২ ত্রিভুজ, ত্রিকোণ। সমকোণী ত্রিভুজ; সমবাহু ত্রিভুজ; বিষমবাহু ত্রিভুজ; সমদ্বিবাহু ত্রিভুজ। অতিভুজ।
বিণ· তিনকোনা, তেকোনা, ত্র্যস্র, ত্রিভুজাকৃতি, ত্রিকোণাকৃতি।
৪৬৫·৩ বৃত্ত, মণ্ডল, মণ্ডলায়িত, মণ্ডলী, বলয়; বর্তুল, চক্র, চাকা [দ্র ৫৩৭]; আংটি, কুণ্ডলী, কুণ্ডল; গোল্লা। অর্ধবৃত্ত, বরগুক।
গোলক, কন্দুক; গোলা, গুলি; বল; মার্বেল; ভাঁটা, গেন্দুক, গেড়ু, গেণ্ডু, গেণ্ডুয়া, বাঁটুল।
ব্যাস; ব্যাসার্ধ; জ্যা; চাপ; কেন্দ্র, সেন্টার।
বিণ· গোল, গোলাকার, গোলাকৃতি, বৃত্তাকার, বর্তুলাকার, মণ্ডলাকার, গোলালো, বার্তুলিক; অখণ্ডমণ্ডলাকার, বলয়াকার, সুগোল, চক্রাকার [৫৩৭], চক্রবৎ। অর্ধগোলাকার, অর্ধগোলাকৃতি, অর্ধচন্দ্রাকার, অর্ধচন্দ্রাকৃতি।
সমকেন্দ্রিক; কেন্দ্রীভূত, কেন্দ্রীয়।
বৃত্তীয়, বৃত্তস্থ।
৪৬৫·৪ উপবৃত্ত, ওভাল, ইলিপ্স্।
বিণ· উপবৃত্তাকার, ওভাল; ডিম্বাকৃতি, ডিম্বাকার, অণ্ডাকৃতি, অণ্ডাকার।
৪৬৫·৫ অধিবৃত্ত, প্যারাবোলা।
বিণ· অধিবৃত্তাকার।
৪৬৫·৬ চতুর্ভুজ, চতুষ্কোণক্ষেত্র, চতুষ্ক। আয়তক্ষেত্র; বর্গক্ষেত্র, বর্গ, সমচতুর্ভুজ; সামন্তরিক, বরফি; রম্বাস।
বাহু, ভুজ; কর্ণ; অতিভুজ।
ক্ষেত্রফল, ক্ষেত্রমান, পরিমাণ ফল, ক্ষেত্র, ক্ষেত্রয়াল, কালি।
বর্গফল।
বিণ· চৌকোনা, চারচৌকো, চতুষ্কোণ, চৌকা, চৌকো, চারকোনা, চারকোনাচে; চৌপল; চতুরস্র, তক্তি; চৌখুপি।
ক্ষেত্রাকৃতি, ক্ষেত্রাকার।
বর্গাকার, বর্গাকৃতি।
৪৬৫·৭ ঘন, ঘনক, কিউব। সমঘন। ঘনচতুষ্কোণ; ডুমা, ডুমো। ঘনফল, ঘনমান।
বিণ· ঘনাকার, ঘনাকৃতি।
৪৬৫·৮ বহুভুজ, পলিগন। পঞ্চভুজ; ষড়ভুজ; সপ্তভুজ; অষ্টভুজ; আটকোনা, অষ্টাশ্রি; নবভুজ; দশভুজ।

## ৪৬৬ আয়তন

বি· আয়তন, আয়তি, মাপ [দ্র ৪৩৯], আয়াম, মান, পরিমাণ।
পরিসর, প্রসার, ব্যাপ্তি, ব্যাপকতা, প্রসর, বেধ, বিস্তৃতি, ব্যাপন; ব্যাদান; পরিব্যাপ্তি। পরিধি, বেড়, ঘের, গির্দি, মুহুরি, গের্দ।
সীমা [দ্র ৪৬১], পরিসীমা, সীমানা, সীমান্ত; চৌহদ্দি; নির্দিষ্ট সীমা, গণ্ডি, অধিকার; খড়ির গণ্ডি, দাগ; পিলার, পোস্ট, থাকবস্ত; সীমানাচিহ্ন। তায়দাদ।
সীমানানির্ধারণ(ক), থাকবস্তি।
অধিকার ক্ষেত্র, অধিক্ষেত্র; জুরিসডিকশন [১৯৭]। বাউন্ডারি।
স্থান সংকুলান(হ), আঁটা-, এঁটে যাওয়া-, ধরা-, ধরে যাওয়া-, ধরন, আঁটানো-, কুলানো [দ্র ৪৪৫]।
দৌড়, পাল্লা; নাগাল, আয়ত্তি।
দৈর্ঘ্য [দ্র ৪৬৮]। প্রস্থ [দ্র ৪৬৮]। উচ্চতা [দ্র ১৯৯]। বিস্তার [দ্র ৪৫৭]। গভীরতা [দ্র ৪৬০]।
বিণ· আয়তনযুক্ত।

প্রসারী, ব্যাপী; ব্যাস্ত, ব্যাদস্ত।
প্রসারিত, বিস্তৃত, ব্যাপ্ত [দ্র ৪৫৭], পরিব্যাপ্ত।
টায়টায়।

**৪৬৭ অক্ষাংশ**

**বি·** অক্ষাংশ, অংশ, অক্ষ, ল্যাটিচুড।
অক্ষরেখা, অক্ষসমান্তরাল, অক্ষবৃত্ত; সমাক্ষরেখা।
মেরুরেখা, মেরুবৃত্ত; সুমেরুবৃত্ত; কুমেরুবৃত্ত; নিরক্ষরেখা, বিষুবরেখা, বিষুবর্বৃত্ত, নিরক্ষবৃত্ত, ধ্রুবরেখা, ভূবৃত্ত; মহাবিষুব; কর্কটক্রান্তিরেখা, কর্কটক্রান্তিবৃত্ত; মকরক্রান্তিরেখা, মকরক্রান্তি বৃত্ত।
দ্রাঘিমা, দ্রাঘিমা রেখা, দ্রাঘিমাংশ, দ্রাঘিমান্তর, দেশান্তররেখা, লঙ্গিচুড।
অংশান্তর।

**৪৬৮ দৈর্ঘ্য**

**বি·** দৈর্ঘ্য [৪৫৭], দীর্ঘতা, দীর্ঘত্ব, লম্বাই, ঝুল, আয়তি; টানা।
উচ্চতা, খাড়াই [দ্র ১৯৯], উন্নতি।
প্রস্থ, ওসার, বহর, চওড়াই, আড়, পড়েন, বেধ, প্রসার, ছাতি, পানা, বিস্তার, বিস্তৃতি [দ্র ৪৫৭], পরিসর, ব্যাপ্তি, প্রপঞ্চ, আয়াম।
পুরুত্ব, দল।
বিশালতা [দ্র ৪৫৭]। দূরত্ব [দ্র ২০৩]।
**বিণ·** দীর্ঘ [১৯৯], সুদীর্ঘ, লম্বা, আখাম্বা, দীঘল, অখর্ব, লম্বাটে, লম্বাপানা; ঢেঙা।
দীর্ঘাকৃতি, দীর্ঘকায়, দীর্ঘাকার, দীর্ঘদেহ, দীর্ঘদেহী, দ্রাঘীয়ান, লম্বকায়, লম্বাকৃতি, লম্বাপানা, ঢ্যাঙা, ধুম্বা, ধুম্ব, প্রাংশু; মাথায় বড়। উচ্চকায়, উচ্চাকৃতি।
প্রলম্ব, লম্ব [দ্র ২০১], লম্বিত, প্রলম্বিত।
উঁচু [দ্র ১৯৯], উন্নত, খাড়া।
চওড়া, প্রশস্ত, চ্যাটানো, চ্যাটালো, বিস্তৃত [দ্র ৪৫৭], প্রসারিত, সুপ্রশস্ত, ব্যাপ্ত, প্রপঞ্চিত।
পুরু, মোটা [দ্র ৪৭০, ৭৬], স্থূল, গোদা।
গভীর [দ্র ৪৬০]। বিশাল [দ্র ৪৫৭]।
আজানুলম্বিত [দ্র ৬৪·২০]।
অনুদৈর্ঘ্য, দৈর্ঘ্যবরাবর।
অনুপ্রস্থ, আড়ে, প্রস্থে, চওড়ায়, আড়াআড়ি।

**৪৬৯ খর্বতা**

**বি·** খর্বতা, খর্বত্ব, ক্ষুদ্রতা, হ্রস্বতা, হ্রস্বত্ব, হ্রাসিমা, ক্ষুদ্রত্ব।
**বিণ·** হ্রস্ব, খর্ব, ছোট [দ্র ৪৫৮], ক্ষুদ্র, খুদে, অদীর্ঘ, অনতিদীর্ঘ। খর্বাকার, খর্বাকৃতি, ক্ষুদ্রাকার, খাটো [৪৫৮]; ছোট্ট, ছোট, ছোটখাটো, ছোট্টখাট্ট।
সরু [দ্র ৪৭১], চ্যাপটা, চ্যাপটানো-; খাঁদা, থ্যাবড়া।
মাথায় ছোট, মাথায় কম, মাথায় খাটো।
নাটা, বামনাকৃতি, ক্ষুদ্রকায়, অল্পতনু, হ্রস্বদেহ।
**বিণ·/বি·** বেঁটে, বণ্ঠ, বাঁটকুল, বাঁটুল, বামন; মানবক।

**৪৭০ মোটা**

**বিণ·** মোটা [৭৬], স্থূল [৪৫৭], অসূক্ষ্ম, পৃথুল, পৃথু, পীন, পীবর, প্রবৃদ্ধ, পীনোন্নত।
পুরু, চওড়া, গচাল; ভারি।
স্ফীত [৪৪৮], ফোলা-, ফাঁপা-, ফোলাফাঁপা, স্ফারিত, বিস্ফারিত, উচ্ছ্রিত, সমুচ্ছ্রিত, আধ্মাত, উন্নদ্ধ; ফুলে ঢোল।
স্থূলকায়, স্থূলাকার, স্থূলাকৃতি; বৃহদাকার, অতিকায় [৪৫৭], ভীমাকৃতি, অতন্বঙ্গ, অকৃশাঙ্গ, স্থূলাঙ্গ, বপুষ্মান, স্থবীয়ান, স্থবিষ্ঠ।
পরিপুষ্ট, পুরন্ত, নধর, পুরুষ্টু, হৃষ্টপুষ্ট [৭৬], ডগিডগি, মোটাসোটা, নাদুসনুদুস, গাট্টাগোট্টা; মোটকা, ভুঁড়ো [দ্র ৭৬], পেটমোটা, স্থূলোদর, পেটডাগর, পৃথূদর, ডাঙ্গর, উদরিল; নাদাপেটা, হোঁদল কুতকুত; পিপে; লম্বোদর।
কেঁদো, গোদা, ধুমসো, গোবদা, গবদা, গাবদা, ধুম্ব, ধুম্বা; ঢ্যাপসা, ঢোসকা, টেবো, ভোঁদা। তাগড়াই, লম্বা চওড়া, দশাসই; দোহারা; হাঁপালো। মাংসল, মেদবহুল, চর্বিবহুল। নিটোল।
**বি·** স্থূলতা, স্থৌল্য [৪৫৭], স্থূলত্ব, গচ, প্রথিমা, পার্থব।
স্ফীতি [দ্র ৪৪৮], ফাঁপা-, ফাঁপ, ঠোস; ফুলানো-, ফোলানো-।

**৪৭১ শীর্ণ**

**বিণ·** শীর্ণ, কৃশ [৪৫৮, ৭৭], বিশীর্ণ, ক্ষীণ, অবক্ষীণ, অস্থূল, ক্রশিষ্ঠ।
সরু [৪৬৯], চাপা, অপ্রশস্ত, সংকীর্ণ [দ্র ৪৫৮]।
অস্ফীত, আফোলা।
শীর্ণকায়, কৃশকায়, কৃশাঙ্গ, তনীয়ান, তনিষ্ঠ, ক্ষুদ্রকায়, ছোটখাটো, ছোট্টখাট্ট, ছোট, পুঁচকে, একরত্তি, এইটুকুন।
রোগা [দ্র ৭৭], ক্ষয়া, রোগাটে, অপুষ্ট [দ্র ৭৭]; লিকলিকে, প্যাংলা, রোগাপটকা, ল্যাগবেগে; ছিনা, শুঁটকি, শুঁটকো; কৃকলাশ, কাঁকলাশ, প্যাকাটি, পাটকাঠি; তালপাতার সেপাই। দুর্বল [দ্র ৬৯২]।
ছিপছিপে, একহারা; আধহারা; তন্বী [দ্র ৫২৬]; স্লিম।
**বি·** শীর্ণতা, শীর্ণত্ব, কৃশতা, কার্শ্য, ক্ষীণতা, অস্থূলতা, ক্রশিমা, তানব।
অপ্রশস্ততা, সংকীর্ণতা [দ্র ৪৫৮]; অস্ফীতি।

**৪৭২ ঋজুতা**

**বি·** সরলতা, ঋজুতা, ঋজুত্ব, আর্জব, অবক্রতা।
সরলরেখা [দ্র ৪৩৭], রেখা।
**বিণ·** সোজা, সরল, ঋজু, অবক্র, সিধা, সিধে, টানটান, চোস্ত, অভুগ্ন, অজিহ্ম; লম্ব, প্রলম্ব।
সোজা করা-, সিধে করা-, আড়ভাঙা-।
**ক্রি-বিণ·** নাক বরাবর, সিধে, সটান, সোজাসুজি।

**৪৭৩ বক্রতা**

**বি·** বক্রতা, বক্রত্ব, বাঁকাভাব, বক্রিমা, সাচি, অসরলতা, বিকৃতি, অনৃজুতা।
বাঁক, বঙ্ক।

মোচড় (দে), মোচড়ানো-, পাক(দে), প্যাঁচ, পেঁচ, পাকানো-, বক্রণ, বাঁকানো-, বক্রীকরণ; টোল খাওয়া-; তোবড়ানো-, তুবড়ানো-, দুমড়ানো-, মুচড়ানো-, মোচড়ানো-, দোমড়ানো মোচড়ানো-, প্যাঁচানো-, ঘোরানো-, ঘুরানো-।

কুঞ্চন, কোঁচানো- [৩৬৬], কোঁচকানো-, আকুঞ্চন, অবকুঞ্চন, কোঁকড়ানো- আকুঞ্চনীয়তা, আকুঞ্চনীয়ত্ব। জড়ানো-।

অপবর্তন, সাচিবর্তন।

বক্ররেখা [দ্র ৪৩৭]।

**বিণ**· বাঁকা [২০২, ৪৬৫], ব্যাঁকা, বক্র, বঙ্কা; বঙ্কিম, তির্যক, বক্রতাযুক্ত, বক্রী, অনৃজু, অসরল, আটল, অরাল; ত্যাড়া, তেড়া, টেড়া, টেড়ি, তেরছা, টেরছা।

বক্রীকৃত, সাচীকৃত; প্যাঁচালো, ঘোরালো।

আঁকাবাঁকা, বাঁকাচোরা, ত্যাড়াবাঁকা, টেরাবাঁকা, আড়ংবাড়ং; সর্পিল, জিগজাগ।

উত্তল, কনভেক্স; অবতল, কনকেভ। বঙ্ক্য; বক্রপৃষ্ঠ; ধনুকাকার, ধনুকাকৃতি।

নম্য, নমনীয়; লগবগে, ল্যাগবেগে, ল্যাকপেকে; আকুঞ্চনীয়; ভঙ্গিল [দ্র ৩৬৬]।

আড়, কোনাচে।

ঢেউ খেলানো-, তরঙ্গায়িত, করোগেডেট; উঁচুনিচু [৪৭৫], উচ্চাবচ; কুঞ্চিত, আকুঞ্চিত, অবকুঞ্চিত, কোঁকড়া, কোঁকড়ানো।

**ক্রি-বিণ**· আড়াআড়ি, কোনাকুনি; বাঁকাভাবে, তির্যকভাবে।

### ৪৭৪ মসৃণতা

**বি**· মসৃণতা [৩৫১], চিক্কণতা; পিচ্ছিলতা; কোমলতা, পেলবতা।

অঘর্ষণ।

পালিশ(ক) [৩৩], বার্নিশ(ক), প্রলেপ [দ্র ৫০৬]; গর্জনতেল।

র‍্যাঁদা (মারা-); সিরিশকাগজ, বালিকাগজ; খরাদ [৩৬৭], কুঁদ, রেত, রেতি, ফাইল, উকো, উখা; শাণ, শান(দে), সামক, পাথর; শানানো [দ্র ৪৭৬], গ্রাইন্ডিং।

সমতল [১৮৪·১], তল, সমভূমি, সমানজায়গা, সমতলভূমি।

**বিণ**· মসৃণ [৩৫১], চিক্কণ, চিকন, সুচিক্কণ, চোস্ত, নিকষিত; তেলা [দ্র ৪৯৮], তেল তেলে, পিছল, পিচ্ছিল [৩১৬], পিচ্ছল, লালী, লালসীক; চকচকে।

মোলায়েম, কোমল, পেলব; টানটান।

সমতল, সমান, অবন্ধুর, চৌপট, চৌরস, সমপৃষ্ঠ।

অকর্কশ; অঘৃষ্য, অঘর্ষণীয়।

### ৪৭৫ অমসৃণতা

**বি**· অমসৃণতা, রুক্ষতা, রৌক্ষ্য, কর্কশতা, কার্কশ্য।

বন্ধুরতা। উতরাই; চড়াই।

**বিণ**· অমসৃণ, অচিক্কণ, রুক্ষ। কর্কশ।

খরখরে, খসখসে, কিরকিরে। রোমশ, লোমশ [৬৪·১৩]। তৈলহীন, অতৈল, আতেলা।

অসমান, অসমতল, বন্ধুর; বন্ধুল; এবড়ো খেবড়ো, উঁচুনিচু, উচ্চাবচ [৪৭৩], নতোন্নত, নিম্নোন্নত।

নিচু, ঢালু, ঢাল, নাবাল, গড়ান, গড়ানে [২০০], ক্রমনিম্ন।

চড়া, ক্রমোচ্চ।

বাঁকা, বক্র [দ্র ৪৭৩]।

### ৪৭৬ তীক্ষ্ণতা

**বি**· তীক্ষ্ণতা, তীক্ষ্ণত্ব, তৈক্ষ্ণ্য, অশ্রি, তিগ্ম।

ধার(দে), পান্; শানানো-, শান দেওয়া-। মাঞ্জা (দে)।

ফলা, ফলক; বাটালি [দ্র ৫৩৬·৫]।

খোঁচ, খোঁচা; কাঁটা, কণ্টক, হুল, আল; সূঁচ, সূচী; শলাকা, শলা; পিন, আলপিন; বিঁধ, বেধ।

ছুরি, চাকু; ক্ষুর; কাঁচি [দ্র ৫৩৬·৫]।

ফাইল, রেত [৪৭৪], উকো; শাণ, শান, পাথর, কষ্টিপাথর, নিকষ [৫৫৮, ২৫], গ্রাইন্ডার, গ্রাইন্ডিং স্টোন; বালিকাগজ [দ্র ৪৭৪]।

ছিদ্র [দ্র ৩৬৭]। প্রখরতা [দ্র ৪৫৪]।

**বিণ**· তীক্ষ্ণ, অস্থূল, সূক্ষ্মাগ্র, সুতীক্ষ্ণ, সূচালো, ছুঁচলো, চোখা, চোখালো, সূচীমুখ; টিকলো, কুশাগ্র। খোঁচা খোঁচা।

ধার, ধারালো, শাণিত, ক্ষুরধার, ধারী, খরধার, নিশিত।

শিত, নিশাত, শাত, খর, খরশাণ, সুধার, তীক্ষ্ণধার।

দোধারী, দুধারী।

কণ্টকাকীর্ণ, সকণ্টক, কাঁটাযুক্ত, কণ্টকিত।

বিদ্ধ [৩৬৭], বেধিত।

বেধ্য, বেধনীয়।

প্রখর [দ্র ৪৫৪]। ছিদ্রযুক্ত [দ্র ৩৬৭]।

**বিণ·/বি**· বেধক, বেধনী, বেধনিকা, বেধী।

শাণওয়ালা। অস্ত্রমার্জক, শাণাজীব।

### ৪৭৭ অতীক্ষ্ণতা

**বি**· অতীক্ষ্ণতা, ধারহীনতা; স্থূলতা।

**বিণ**· অতীক্ষ্ণ, ধারহীন, ভোঁতা; থেবড়া, থোঁতা; স্থূল, মোটা।

## ১৭ বস্তু-বস্তুধর্ম

### ৪৭৮ বস্তু

**বি**· বস্তু, পদার্থ, জিনিস, চিজ, দ্রব্য, ম্যাটার।

পঞ্চভূত [ক্ষিতি; অপ; তেজ; মরুৎ; ব্যোম]।

জিনিসপত্র; কাজের জিনিস, দরকারি জিনিস; প্রয়োজনীয় দ্রব্য; নিত্যব্যবহার্য দ্রব্য। বাজে জিনিস; খড়কুটো, কুটো; জঞ্জাল [দ্র ৫২০]।

কঠিনপদার্থ [দ্র ৪৮০]। তরলপদার্থ [দ্র ৪৮১]। বায়বীয় পদার্থ [দ্র ৪৮৪]। মৌলিক পদার্থ, মৌল [দ্র ৪৭৯], এলিমেন্ট। যৌগিক পদার্থ, যৌগ [দ্র ৪৯৪]।

অণু, মলিকিউল।

পরমাণু, অ্যাটম। ইলেকট্রন; প্রোটন; নিউট্রন।

ধাতু [দ্র ৪৯৭]। অধাতু।

দ্রব্যগুণ; বস্তুধর্ম; ধর্ম।

রসায়নশাস্ত্র, রসায়ন, কেমিস্ট্রি, কিমিয়াবিদ্যা, কিমিতি, কিমিয়া।

পদার্থবিজ্ঞান, পদার্থবিদ্যা, ফিজিক্স, বস্তুতত্ত্ব, ভৌতবিজ্ঞান।

[বিপ·] অবস্তু, অপদার্থ; অ্যান্টিম্যাটার।

**বিণ·** বস্তুগত, ভৌত; বাস্তবিক।

কঠিন। তরল। বায়বীয়।

মৌলিক।

আণবিক। পারমাণবিক, অ্যাটমিক।

রাসায়নিক।

**বিণ·/বি·** পদার্থবিজ্ঞানী, ফিজিসিস্ট; বস্তুতত্ত্বজ্ঞ। রসায়নবিজ্ঞানী, কেমিস্ট।

## ৪৭৯ মৌলিক পদার্থ

**বি·** মৌলিক পদার্থ, মৌল [৫৫৮], এলিমেন্ট, বূঢ়পদার্থ।
মৌলিকতা।

৪৭৯·১ হাইড্রোজেন, উদজান, জলজান। ভারিজল, হেভি ওয়াটার; ডয়টেরিয়াম; ট্রিসিয়াম। বিজারণ, রিডাকশন। হাইড্রাইড।

৪৭৯·২ হিলিয়াম।

৪৭৯·৩ লিথিয়াম।

৪৭৯·৪ বেরিলিয়াম।

৪৭৯·৫ বোরন।

৪৭৯·৬ কারবন, অঙ্গার। কয়লা, আংরা, আঙ্গার। অঙ্গারক, অঙ্গারক রসায়ন। কাঠকয়লা; কয়লাখনি। হীরা [দ্র ৫০৪]। গ্র্যাফাইট। **বিণ·** অঙ্গারীয়।

৪৭৯·৭ নাইট্রোজেন, যবক্ষারজান।

৪৭৯·৮ অক্সিজেন, অম্লজান, প্রাণবায়ু, দহনবায়ু। অক্সিডেশন। অক্সাইড। দহন, জারণ। জারিত। ওজোন।

৪৭৯·৯ ফ্লুরিন।

৪৭৯·১০ নিয়ন; নিয়নগ্যাস; নিয়নলাইট [দ্র ৩৩]।

৪৭৯·১১ সোডিয়াম।

৪৭৯·১২ ম্যাগনেসিয়াম।

৪৭৯·১৩ অ্যালুমিনিয়াম।

৪৭৯·১৪ সিলিকন।

৪৭৯·১৫ ফসফরাস।

৪৭৯·১৬ সালফার, গন্ধক, ক্রূরগন্ধ, গন্ধিক। গন্ধকাম্ল, গন্ধকদ্রাবক, সালফিউরিক অ্যাসিড; মহাদ্রাবক, ধাতুবৈরী। সালফার ডাই অক্সাইড।

৪৭৯·১৭ ক্লোরিন, কুলহরিন, হরিতক। ক্লোরাইড; ক্লোরেট।

৪৭৯·১৮ আরগন।

৪৭৯·১৯ পটাসিয়াম, পটাশ।

৪৭৯·২০ ক্যালসিয়াম।

৪৭৯·২১ স্ক্যান্ডিয়াম।

৪৭৯·২২ টাইটানিয়াম।

৪৭৯·২৩ ভ্যানাডিয়াম।

৪৭৯·২৪ ক্রোমিয়াম।

৪৭৯·২৫ ম্যাংগানিজ।

৪৭৯·২৬ লোহা, লৌহ, লোহ, লোহক, অয়স, অদ্রিসার, শস্ত্রক, আয়রন, ফেরাস। কান্তলৌহ, কান্তিলৌহ, কান্তিক, কান্তায়স, পিণ্ডায়স। অশ্মসার। পিগ আয়রণ, পিগ। রট আয়রন, কাঁচা লোহা। ঢালাই লোহা, কাস্ট আয়রন। পেটা লোহা। ইস্পাত, সারলোহ, তীক্ষ্ণায়স, স্টিল। স্টেইনলেস স্টিল। ইনগট। স্ক্র্যাপ আয়রন।

ইস্পাত কারখানা; স্টিল মিল। ঢালাইঘর, ফাউন্ড্রি। ব্লাস্ট ফারনেস; কিউপোলা। কামারশালা।

মরচে, মরিচা, জং, লৌহমল, কিট্ট, লৌহকিট্ট, লৌহচূর্ণ, ধাতুমল, মণ্ডুর [৪৯৭]।

টেম্পার(ক), হিট ট্রিটমেন্ট।

**বিণ·** লৌহময়, লোহার তৈরি, লোহার, লৌহনির্মিত; আয়স; ইস্পাতি।

লৌহকঠিন।

**বিণ·/বি·** কামার, কর্মকার, কর্মার, লৌহজীবী, লোহার, লৌহকার, অয়স্কার।

৪৭৯·২৭ কোবাল্ট।

৪৭৯·২৮ নিকেল।

৪৭৯·২৯ তামা, কপার, তাম্র, তাম্রক, লোহিতায়স। তাম্রপট্ট, তাম্রপত্র, তাম্রফলক। তাম্রপাত্র, তাম্রকুণ্ড। তাম্রলিপি; তাম্রশাসন।

**বিণ·** তামাটে, তাম্রাভ; তাম্রিক, তামার।

৪৭৯·৩০ দস্তা, জিঙ্ক, যশদ।

৪৭৯·৩১ গ্যালিয়াম।

৪৭৯·৩২ জারমেনিয়াম।

৪৭৯·৩৩ আর্সেনিক।

৪৭৯·৩৪ সেলেনিয়াম।

৪৭৯·৩৫ ব্রোমিন, ব্রোমাইড।

৪৭৯·৩৬ ক্রিপটন।

৪৭৯·৩৭ রুবিডিয়াম।

৪৭৯·৩৮ স্ট্রনসিয়াম।

৪৭৯·৩৯ ইট্রিয়াম।

৪৭৯·৪০ জারকোনিয়াম।

৪৭৯·৪১ নাইওবিয়াম।

৪৭৯·৪২ মলিবডিনাম।

৪৭৯·৪৩ টেকনেসিয়াম।

৪৭৯·৪৪ রুথেনিয়াম।

৪৭৯·৪৫ রোডিয়াম।

৪৭৯·৪৬ প্যালাডিয়াম।

৪৭৯·৪৭ রুপা, রুপো, রৌপ্য, রজত, রূপ্য, শ্বেতক, ইন্দুলোহক, চাঁদি, চন্দ্রভূতি, চন্দ্রহাস, প্রজাদান, সিলভার।

জার্মান সিলভার, রূপদস্তা।

রুপোর গয়না, রৌপ্যালংকার; রুপোর টাকা, রৌপ্যমুদ্রা, রুপিয়া।

**বিণ·** রুপালি [দ্র ৫৩৪·১৩], রুপোলি; রজতবর্ণ, রজতকান্তি।

রুপোর তৈরি, রৌপ্যময়, রৌপ্যনির্মিত।

৪৭৯·৪৮ ক্যাডমিয়াম।

৪৭৯·৪৯ ইন্ডিয়াম।
৪৭৯·৫০ টিন, রাঙ, রঙ্গ, স্বর্ণজ, আপুষ; রাঙঝাল; রাঙতা, রাংতা।
৪৭৯·৫১ অ্যান্টিমোনি।
৪৭৯·৫২ টেলুরিয়াম।
৪৭৯·৫৩ আইওডিন, আইডিন। আইওডাইড।
৪৭৯·৫৪ জেনন।
৪৭৯·৫৫ সিজিয়াম।
৪৭৯·৫৬ বেরিয়াম।
৪৭৯·৫৭ ল্যান্থানাম।
৪৭৯·৫৮ সিরিয়াম।
৪৭৯·৫৯ প্রাসিওডিমিয়াম।
৪৭৯·৬০ নিওডিমিয়াম।
৪৭৯·৬১ প্রমিথিয়াম।
৪৭৯·৬২ সামারিয়াম।
৪৭৯·৬৩ ইয়োরোপিয়াম।
৪৭৯·৬৪ গ্যাডোলিনিয়াম।
৪৭৯·৬৫ টারবিয়াম।
৪৭৯·৬৬ ডিসপ্রোসিয়াম।
৪৭৯·৬৭ হোলমিয়াম।
৪৭৯·৬৮ আরবিয়াম।
৪৭৯·৬৯ থুলিয়াম।
৪৭৯·৭০ ইটারবিয়াম।
৪৭৯·৭১ লিউটেসিয়াম।
৪৭৯·৭২ হাফনিয়াম।
৪৭৯·৭৩ টানটালাম।
৪৭৯·৭৪ টাংস্টেন।
৪৭৯·৭৫ রেনিয়াম।
৪৭৯·৭৬ অসমিয়াম।
৪৭৯·৭৭ ইরিডিয়াম।
৪৭৯·৭৮ প্ল্যাটিনাম।
৪৭৯·৭৯ সোনা, স্বর্ণ, সুবর্ণ, কাঞ্চন, কনক, হেম, হিরণ্য, হিরণ, কর্বুর, দ্রবিণ, নিষ্ক, অগ্নিভ, অগ্নিবীজ, অগ্নিবীর্য, অগ্নিরেতঃ,অকুপ্য, পুরট, পিঞ্জান, মহাধাতু, রুক্ম, কলধৃত, টংক, চামীকর, গোল্ড।

রোল্ড গোল্ড, গিলটি সোনা, মলম্বা। খাদ, পান। চব্বিশ ক্যারাট; বাইশ ক্যারাট। পাকা সোনা। কাঁচা সোনা। গিনিসোনা।

স্বর্ণালংকার, স্বর্ণভূষণ, সোনার গয়না [দ্র ৫৩১]।

স্বর্ণমুদ্রা, নিষ্ক।

**বিণ·** স্বর্ণময়, সুবর্ণময়, কাঞ্চনময়, কনকময়, কানক, কাঞ্চনরঞ্জিত, হিরণ্ময়, সোনার, হেমাঙ্গ, হৈম, স্বর্ণনির্মিত, সৌবর্ণ।

হিরণ্যগর্ভ।

সোনালি [৫৩৪·১২], স্বর্ণবর্ণ, হেমকান্তি।

**বিণ·/বি·** সোনার বেনে, স্বর্ণবণিক, সুবর্ণবণিক।

স্বর্ণকার, সুবর্ণকার, সেকরা, কলাদ, স্বর্ণকৃৎ।

৪৭৯·৮০ পারদ, পারা, রসেন্দ্র, রসোত্তম, রসধাতু, সিদ্ধধাতু, সিদ্ধরস, তরলধাতু, জৈত্র, মার্কারি, স্বর্ণসিন্দুর।
৪৭৯·৮১ থ্যালিয়াম।
৪৭৯·৮২ সিসা, লেড, সিসে, সিস, সীসক, পুতিক, কুবঙ্গ, যামুন, ত্রপু।
৪৭৯·৮৩ বিসমাথ।
৪৭৯·৮৪ পোলোনিয়াম।
৪৭৯·৮৫ অ্যাসটাটাইন।
৪৭৯·৮৬ রেডন।
৪৭৯·৮৭ ফ্র্যানসিয়াম।
৪৭৯·৮৮ রেডিয়াম।
৪৭৯·৮৯ অ্যাকটিনিয়াম।
৪৭৯·৯০ থোরিয়াম।
৪৭৯·৯১ প্রোটাকটিনিয়াম।
৪৭৯·৯২ ইউরেনিয়াম।
৪৭৯·৯৩ নেপচুনিয়াম।
৪৭৯·৯৪ প্লুটোনিয়াম।
৪৭৯·৯৫ অ্যামেরিসিয়াম।
৪৭৯·৯৬ কুরিয়াম।
৪৭৯·৯৭ বার্কেলিয়াম।
৪৭৯·৯৮ ক্যালিফোর্নিয়াম।
৪৭৯·৯৯ আইনস্টাইনিয়াম।
৪৭৯·১০০ ফারমিয়াম।
৪৭৯·১০১ মেন্ডেলেভিয়াম।
৪৭৯·১০২ নোবেলিয়াম।
৪৭৯·১০৩ লরেন্সিয়াম।

## ৪৮০ কঠিন পদার্থ

**বি·** কঠিন পদার্থ [৪৭৮], কঠিন, সলিড।

ঘনত্ব, ঘনতা, ডেনসিটি; সান্দ্রতা।

ঘনীভবন, গাঢ়তাপত্তি; তঞ্চন।

কৃস্টাল, কেলাস, স্ফটিক, ফটিক, শৈলাট; বেলোয়ারি; মণিকাচ। দানা, মণি; কেলাসন, স্ফটিকীভবন, দানা বাঁধা-, অর্কতাপত্তি; জমাট বাঁধা, জমা-।

হিমাঙ্ক, ফ্রিজিং পয়েন্ট।

**বিণ·** শক্ত, কঠিন, নিরেট, অতরল; গাঢ়, বিগাঢ়, ঘন, জমাট; সান্দ্র; নিবিড় [৪৬০]; পিণ্ডিত; তঞ্চিত, সংঘাতী।

গভীর; ঘনীভূত, জমে যাওয়া-। সূচীভেদ্য।

কেলাসিত, স্ফটিকীভূত; কঠিনীভূত, দৃঢ়ীভূত।

## ৪৮১ তরল পদার্থ

**বি·** তরল পদার্থ [৪৭৮], লিকুইড; ফ্লুইড।

তরলতা, তরলভাব, তারল্য, তরলত্ব, দ্রবত্ব, দ্রবীভাব, বিক্লিত্তি। জল [দ্র ১১]। তেল [দ্র ৪৯৮]। আর্দ্রতা [দ্র ৪৮২]। প্রবহমানতা [দ্র ৩১২]।

গলন, গলা-, গলে যাওয়া-, দ্রবণ, দ্রবীভবন, দরানি, বিগলন, বিদ্রব, নির্গলন; মিলিয়ে যাওয়া-, মিলে যাওয়া-, মিশে যাওয়া-, মিশ্রণ [দ্র ৪৯৪]।

গলানো-, দ্রাবণ, দ্রবীকরণ, তরলীকরণ, বিদ্রাবণ, গালানো-।

দ্রব, সলিউশন, দ্রবণ।

দ্রাব্যতা, দ্রবণীয়তা।
গলনাঙ্ক, মেল্টিং পয়েন্ট।
**বিণ·** তরল, পাতলা, পয়রা, চাপল, গলৎ।
গলিত, বিগলিত, তরলিত, বিক্লিন্ন, বিদ্রুত, গালিত, বিদ্রাবিত, ধ্মাপিত, দ্রবীভূত। তরলীকৃত, দ্রবীকৃত, দ্রাবিত। দ্রবণীয়, দ্রাব্য।
তলতলে, টলটলে, টলমলে, গ্যালগেলে।
সম্পৃক্ত, সম্পৃক্তদ্রবণ; অতিসম্পৃক্ত। অসম্পৃক্ত।
**বিণ·/বি·** দ্রাবক, দ্রবকারক, দ্রাব, পুট।
**[বিপ·]** অদ্রবণ; অদ্রব।
**বিণ·** অদ্রাব্য, অদ্রবণীয়।

## ৪৮২ আর্দ্রতা

**বি·** আর্দ্রতা [৪৮১], সিক্ততা, ভিজাভাব, পরিপৃক্তি।
ভিজানো-, ভেজানো-, আর্দ্রীকরণ, সিঞ্চন(ক), সেচন(ক) [দ্র ৪৭], অভিষেচন, আসেচন, সিক্তকরণ, ভিজিয়ে দেওয়া-, উপসেচন, সেক, নিষেক, অবসেক, তিতানো-, উক্ষণ, সেঁতানো-; জল ছিটানো-, জলসিঞ্চন(ক), জল দেওয়া-।
জল [দ্র ১১]। বৃষ্টি [দ্র ২০]।
বায়ুর আর্দ্রতা, হিউমিডিটি।
**বিণ·** ভিজা, ভেজা, ভিজে, আর্দ্র, সিঞ্চিত, নিষিক্ত, আপ্লুত, আসিক্ত, অভিবৃষ্ট, জোলো, সজল, সিক্ত, প্রসিক্ত, ওরসা, পরিপ্লুত, পরিপৃক্ত, আর্দ্রিত, প্রক্লিন্ন, ক্লিন্ন, পরিক্লিন্ন, উন্ন, উক্ষ, উক্ষিত; স্যাঁতসেতে, সপসপে, জবজবে, চপচপে; প্যাঁচপেচে; ভেজা ভেজা; সোঁদা; কাকভেজা।
জলভেজা, জলসিক্ত।

## ৪৮৩ শুষ্কতা

**বি·** শুষ্কতা [৪২৮], বিশুষ্কতা, অনার্দ্রতা; জলহীনতা; নীরসতা; অনাবৃষ্টি [দ্র ২২], খরা।
শুকানো-, শুকোতে দেওয়া-; রোদে দেওয়া-, মেলা-, মেলে দেওয়া-।
শোষ, শোষণ, জলশোষণ, বিশোষণ, চোষ, শোষা-, শুষে নেওয়া-, জলটানা-, জলমারা-। শোষক কাগজ, ব্লটিং পেপার।
বর্ষাতি, রেনকোট; ছাতা।
ড্রায়ার; হেয়ার ড্রায়ার।
**বিণ·** শুকনো, শুষ্ক [২২], অনার্দ্র, বিশুষ্ক, জলহীন, অপরিক্লিন্ন, শুখা, শুখো, নীরস [২২]; খটখটে, ঠনঠনে, করকরে; শুঁটকি।
জলশূন্য, জলহীন, নিরুদক, নিরুদ, নিরম্বু।

## ৪৮৪ উদ্বায়িতা

**বি·** উদ্বায়িতা, উবে যাওয়া-, উপে যাওয়া-।
বাষ্পীভবন, বাষ্পায়ন; স্ফুটন, ফোটা-, ফুটা-। পাতন; ঊর্ধ্বপাতন। স্ফুটনাঙ্ক, বয়েলিং পয়েন্ট।
বায়বীয় পদার্থ [৪৭৮], বায়ব পদার্থ, গ্যাস, দ্ব্যণুক।
বাতাস [দ্র ২৯]। বাষ্প, ভাপ, ভেপার। জলীয়বাষ্প; স্টিম।
ধোঁয়া [৫৭১] অগ্নিবাহু, ধূম, ভস্ব; ধূপ।
ধূপন; ধূমোদ্গার(ক)। ধুপচি, ধুনুচি।
প্রাকৃতিক গ্যাস; রান্নার গ্যাস, এল পি জি; বায়োগ্যাস; গোবরগ্যাস। নিষ্ক্রিয় গ্যাস [হিলিয়াম; নিয়ন; আরগন; ক্রিপটন; জেনন; রেডন]।
গ্যাসের বাতি; গ্যাসপট।
গ্যাস ওয়েল্ডিং।
**বিণ·** উদ্বায়ী; বায়বীয়, বায়ব্য, গ্যাসীয়।
ধূমায়িত, ধূপিত, ধূমিত, প্রধূমিত; ধূমায়মান। বাতান্বিত, বাতাসযুক্ত [দ্র ২৯]।
ফুটন্ত।
ধূমাভ, ধূম্র, ধূমল, ধৌম্র, ধৌমক, ধোঁয়াটে।
বাষ্পীয়।
গ্যাসজাত, গ্যাসীয়।
**[বিপ·]** অনুদ্বায়িতা।
**বিণ·** অনুদ্বায়ী; আফোটা; আফুটন্ত।
ধূমহীন, নির্ধূম।

## ৪৮৫ ফেনা

**বি·** ফেনা, ফেন, ফেনক, জলহাস, হিণ্ডীর; ডিণ্ডির, বোল; গ্যাঁজলা, গাদ, গাঁজ; শিটা, কাইট; পয়ঃফেন, খাম্বিরা, খমির, খামির, খামিরা, খামি; কিণ্ব, ইস্ট, সুরাসার।
গাঁজন, গাঁজা-, মাতন, গেঁজে ওঠা-, গাঁজানো-, মাতানো-, ফেনানো।
সমুদ্রফেন, সমুদ্রকফ।
বুদ্বুদ, জলবিম্ব, বুড়বুড়ি, ভুড়ভুড়ি, ফেনাগ্র, বিমকি, বুজকুড়ি, জলবুদ্বুদ। বুদ্বুদন।
**বিণ·** ফেনায়মান; ফেনায়িত, ফেনিল, সফেন।
বুদ্বুদিত, বুদ্বুদী।
সফেন সমুদ্র।

## ৪৮৬ ভার

**বি·** ওজন [৪৪০, ৪৩৯], ভার, বোঝা, বার; ভর, মাস।
মাধ্যাকর্ষণ [দ্র ৮]। ভারকেন্দ্র, সেন্টার অব গ্রাভিটি।
মোট, মাল, মালপত্র, জিনিসপত্র, লাগেজ, ব্যাগেজ, মোটঘাট, লটবহর। কাঁধের বোঝা, অংসভার।
কপিকল [৫৩৬·১২], পুলি, চেইনপুলি; স্ক্রুজ্যাক, জ্যাক; হাইড্রলিক লিফ্ট। ক্রেন। বাঁক, ভারযষ্টি, বাঙ্গী, বিহঙ্গিকা, বাঁহুক, স্কন্ধচাপ।
মুটে, কুলি [৩২৫], বাহিক, মোটবাহক, মুটিয়া; ঝাঁকামুটে; মজুর, মুনিশ; কামিন।
**বিণ·** ভারি, ওজনদার, ভার, গুরুভার, অতিভার, গুরু; জগদ্দল।
**বিণ·/বি·** ভারবাহ, ভারবাহক, ভারবাহী, বাহক, ভারিক, বাহী, ভারী, বরদার, ধোঁরেয়।

## ৪৮৭ লঘুত্ব

**বি·** লঘুত্ব, লঘুতা; লঘিমা; ভারহীনতা।
**বিণ·** হালকা, লঘু, অল্পভার, স্বল্পভার, লঘুভার, পাতলা।
ভারহীন। লঘীয়ান, লঘিষ্ঠ।

ফিনফিনে, পতপতে।
অসান্দ্র, অনিবিড়, ছাড়াছাড়া।

## ৪৮৮ স্বচ্ছতা

**বি·** স্বচ্ছতা [৩৩], অচ্ছতা, স্বচ্ছত্ব, নির্মলতা, অনাবিলতা।
কাচ, শিশা, স্বচ্ছমণি; পরকলা; ট্রেসিং পেপার, সেলোফেন পেপার; স্ফটিক।
**বিণ·** স্বচ্ছ, অচ্ছ, আস্বচ্ছ, অনাবিল; নির্মল, বিমল; ফটিক [৫১৯]; স্ফটিকবৎ; কাকচক্ষু; পরিষ্কার [দ্র ৫১৯]; টলটলে।

## ৪৮৯ অস্বচ্ছতা

**বি·** অস্বচ্ছতা, অনচ্ছতা, অস্বচ্ছত্ব; আবিলতা।
**বিণ·** অস্বচ্ছ, অনচ্ছ, আবিল, ঘোলা, ঘোলাটে, ঘোলানো-, ঘুলানো-, কাদড়া, কাদড়াটে; অস্পষ্ট; অপরিষ্কার [দ্র ৫২০]।
বাষ্পাচ্ছন্ন; কুয়াশাচ্ছন্ন; মেঘলা [দ্র ১৯]।

## ৪৯০ সতেজতা

**বি·** সতেজতা, সতেজত্ব, অম্লানতা।
**বিণ·** টাটকা, সতেজ, অপরিম্লান, অম্লান, সাজা, অপর্যুষিত; টগবগে। প্রফুল্ল [দ্র ২২৪]।

## ৪৯১ ম্লানতা

**বি·** ম্লানতা, মলিনতা, ম্লানি, ম্লানিমা, মালিন্য, মলিনত্ব, ম্লানত্ব, মলিনিমা।
নেতানো-, নেতিয়ে পড়া-, ঝামরানো-, মিইয়ে যাওয়া-। অনুজ্জ্বলতা [দ্র ৩৭]।
**বিণ·** ম্লান, মলিন, ক্ষীণ, ম্লিষ্ট, পরিষ্ট, পরিম্লান, মিয়নো, শুটকো, বাসি, পর্যুষিত, ঝামর।
ন্যাতপেতে, প্যাতপেতে, ন্যাতনেতে।
অনুজ্জ্বল [দ্র ৩৭], নিষ্প্রভ, ফিকে, ফ্যাকাসে।
পানসে, জোলো।

## ৪৯২ পরিপক্কতা

**বি·** পরিপক্কতা, পক্কতা, পাকা-, পেকে ওঠা-, পাকন; পাকানো-, জাকানো-, জাগ দেওয়া-, কারবাইড দিয়ে পাকানো-। কিলিয়ে কাঁঠাল পাকানো-।
**বিণ·** পক্ক, পরিপক্ক, পূর্ণপক্ক, তৈরি, সুপক্ক, সুপুষ্ট, পুষ্ট; ডাঁসা, আধপাকা; আপক্ক; গাছপাকা; পাঁড়।
টসটস(ক), টসটসে, টুসটুসে; ঝুনো, ঝুনা।
সিদ্ধ, সেদ্ধ, ফোটানো-।

## ৪৯৩ অপক্কতা

**বি·** অপক্কতা, অপক্কত্ব, অপরিপক্কতা।
**বিণ·** কচি, অপুষ্ট, করকচি; দরকচা, দরকাঁচা, দড়কাঁচা, দড়কচা; কাঁচা, অপক্ক, অপরিপক্ক, আপাকা; ডাঁশা; আম; আমগন্ধি; আমান্ন।
অসিদ্ধ, আসিদ্ধ, অর্ধসিদ্ধ, আধসেদ্ধ।

## ৪৯৪ মিশ্রণ

**বি·** মিশ্রণ [৪৮১, ৫৫৯], মিশাল, মিশেল, মেশাল, মিশ, সংমিশ্রণ, সংশ্লেষ, সংশ্লেষণ, ম্রক্ষণ; মিক্শ্চার।
মিল, মিলন, সংযোগ, লিপ্ততা, সংলগ্নতা [দ্র ২০৫]।
মেশা-, মিশে যাওয়া-, মিশ খাওয়া-, লীন হওয়া-, লিপ্ত হওয়া-, মিলে যাওয়া-, মেলা-; একাকার হওয়া-, অঙ্গীভূত হওয়া-; ভেড়া, ভিড়ে যাওয়া-, সামিল হওয়া-; যুতি।
সাংকর্য, সংকরত্ব। বর্ণসংকর; জাতিসংকর। সংকরীকরণ।
যৌগিক পদার্থ, যৌগ।
মেশানো-, মিশানো-, মিশিয়ে দেওয়া-, মেলানো-, একীকরণ; গোঁজা- [২৯২], ঢোকানো-; চালান করা-, চালিয়ে দেওয়া-।
একত্রীকরণ, জড়ো করা- [দ্র ৪৬২]।
মাখা-, চটকানো-, কচলানো-, সানা-, সানানো-, মাখামাখি, চটকাচটকি, কচটাকচটি, কচটানো-, কচটান, চটকিয়ে মাখা-, থাসা-, ঠাসা-; ছানন, ছানা-, মর্দন(ক); ঘাঁটা-, ঘাঁটানো-, ঘাঁটন, ঘোঁটন, উদ্‌ঘট্টন, মন্থন [দ্র ২৮৯]। ফেটানো-; গুলানো-, গোলানো-; নাড়ানো-; ঝাঁকানো-।
গোঁজামিল (দে)।
**বিণ·** মিশ্রিত, অক্ত, সম্পৃক্ত, দিগ্ধ, প্রদিগ্ধ, সংসক্ত, যুক্ত, কলিল; সংকুল, সমাকীর্ণ, বিসংকুল, সম্মিশ্র।
মিশ্র, বিমিশ্র; মিশ্রণজাত, পাঁচমিশেলি; সাড়ে বত্রিশভাজা; মতফরাক্কা।
সংকর; দো-আঁশলা; ট্যাস; হাইব্রিড।
যৌগিক।
একত্রীকৃত [দ্র ৪৬২], মিলিত; একীভূত; একীকৃত; লীন; লিপ্ত, যুক্ত, সংলগ্ন [দ্র ২০৫]; একশা (ক)।
মিশ্রিত, অবিশুদ্ধ [দ্র ৫৫৯]।

## ৪৯৫ নির্যাস

**বি·** নির্যাস, আরক, সার, সারাৎসার, রসানি, নিস্যন্দ, চুয়ানি, চোয়ানি, ক্বাথ, রস; আসল জিনিস, সারবস্তু, মূলবস্তু, বস্তু; এক্সট্র্যাক্ট।
চোয়ানো-, চুয়ানো-, পাতন, ডিস্টিলেশন, চোলাই(ক), অধঃক্ষেপণ; ঊর্ধ্বপাতন; নিষ্কাশন।
থিতানো-, থিতিয়ে পড়া-; তলানি [৪৫২]; কিন্ন।
বকযন্ত্র, রেটর্ট [৫২২]।
**বিণ·** পাতিত, নিষ্কাশিত।
অধঃক্ষিপ্ত।

## ৪৯৬ চুম্বক

**বি·** চুম্বক, ম্যাগনেট, কান্তলোহা, অয়স্কান্তমণি, কৃষ্ণলোহ, কৃষ্ণায়স, কৃষ্ণামিষ, অয়স্কান্ত, চুম্বক, চুম্বক পাথর, কান্তপাষাণ, লোহকান্ত, লোডস্টোন; তড়িৎচুম্বক, ইলেকট্রো ম্যাগনেট; চুম্বক শলাকা, কম্পাস [দ্র ১৯৩]। বার ম্যাগনেট; হর্স সু ম্যাগনেট, অশ্বখুরাকৃতি চুম্বক।
চুম্বকত্ব। চুম্বকন। চুম্বকক্ষেত্র।
**বিণ·** চৌম্বক, চুম্বকীয়।

## ৪৯৭ ধাতু

**বি·** ধাতু, কুপ্য, খনিজ, মেটাল।

সোডিয়াম; ম্যাগনেশিয়াম; অ্যালুমিনিয়াম; ক্রোমিয়াম; ম্যাংগানিজ; লোহা [দ্র ৪৭৯·২৬]; নিকেল; দস্তা [৪৭৯·৩০]; সেলেনিয়াম; রুপা [দ্র ৪৭৯·৪৭]; টাংস্টেন; ইরিডিয়াম; প্ল্যাটিনাম; সোনা [দ্র ৪৭৯·৭৯]; পারদ [৪৭৯·৮০]; সীসা [৪৭৯·৮২]।

সংকর ধাতু, মিশ্রধাতু, যৌগিক ধাতু, উপধাতু, অ্যালয়।

কাঁসা, কাংস্য, কাংসক, কংস। কাঁসার বাসন, কাঁসি। বেল মেটাল; ব্রাস। পিতল, পেতল, পিত্তল, পীতলক, আরকূট, লোহিতক, কপিলোহ, পিঙ্গল লৌহ, সুলোহক, রীতিক, রীতি, ক্ষুদ্রসুবর্ণ; রৈত্য; ভরন। স্টেইনলেস স্টিল। ইস্পাত [দ্র ৪৭৯·২৬]। অষ্টধাতু [স্বর্ণ; রৌপ্য; তাম্র; পিত্তল; কাংস্য; ত্রপু; সীসক; লৌহ]।

ধাতুবিদ্যা, ধাতুবিজ্ঞান, ধাতুবাদ, মেটালারজি।

**বিণ·** ধাতুময়, ধাতুনির্মিত, ধাতব, ধাতুপূর্ণ, ধাতুগর্ভ।

**বিণ·/বি·** ধাতুবিজ্ঞানী, ধাতুকুশল, মেটালারজিস্ট।

**বি·** ধাতুমল, মরিচা, জং, মণ্ডূর [দ্র ৪৭৯·২৬]।

## ৪৯৮ তেল

**বি·** তেল, তৈল, অয়েল; স্নেহ পদার্থ।

ঘি, ঘৃত, হবিঃ [দ্র ৭২], সর্পিঃ; মাখন, মাঠা, ননি, নবনীত, নবনী, নবনীতক; পনির, হৈয়ঙ্গবীন; চিজ; বনস্পতি।

চর্বি [দ্র ৬৪·৩৭]; কডলিভার অয়েল। মার্গারিন, ট্যালো।

ভোজ্যতেল, রান্নার তেল। উদ্ভিজ্জ তেল।

সরষের তেল, সরিষার তৈল, সর্ষপতৈল, কটুতৈল, কড়ুয়া তেল, সার্ষপ; নারকেল তেল, নারিকেল তৈল; রেড়ির তেল, ক্যাস্টর অয়েল, রাইতেল; মসিনার তেল, মসনের তেল, তিসির তেল; সূর্যমুখী তেল; রেপসিড তেল; সয়াবিন তেল; জলপাই তেল, অলিভ অয়েল; লবঙ্গ তেল; আমলা তেল। তার্পিন তেল [৪০·৭], ধূপাঙ্গ।

খইল, খোল, পিঁটা, কল্ক, তৈলকল্ক, কাইট, তৈলকিট্ট।

তৈলবীজ।

মাথার তেল, কেশ তৈল; সুগন্ধি তেল, ফুলেল তেল।

তেলমাখা-, তৈলসেক, তৈল লেপন, তেলমাখানো-।

তেলের বাটি।

তেলের কল, ঘানি, ঘানিগাছ, তৈলযন্ত্র, পরঞ্জ; পেষা, নিষ্পেষণ, তেল বার করা-।

খনিজ তেল; পেট্রোলিয়াম; ক্রুড; কেরোসিন; পেট্রোল, গ্যাসোলিন; স্পিরিট, মেথিলেটেড স্পিরিট; অ্যাভিয়েশন স্পিরিট; ডিজেল, হাইস্পিড ডিজেল, লাইট ডিজেল অয়েল; ইঞ্জিন অয়েল, লুব্রিকেটিং অয়েল; গ্রিজ; ভেসলিন, পেট্রোলিয়াম জেলি; পমেড, পমেটম; প্যারাফিন। পেট্রোকেমিক্যাল।

জ্বালানি তেল [দ্র ৫৭২]।

তৈল শোধনাগার, রিফাইনারি।

তৈলক্ষেত্র, অয়েলফিল্ড। তৈলকূপ। ড্রিলিং; অফশোর ড্রিলিং।

পেট্রোল পাম্প, গ্যাসস্টেশন।

তৈলাক্তকরণ, লুব্রিকেশন, তেল দেওয়া; অয়েল ক্যান।

**বিণ·** তেলতেলে, তেলা [৪৭৪], তৈলাক্ত; তেলচিটে, তেলকাষ্টে।

তেলচুকচুকে, তেলকুচকুচে, তেলজবজবে। মসৃণ [দ্র ৪৭৪]।

ঘি জবজবে, ঘি পচপচে।

**বিণ·/বি·** কলু, তৈলকার, তেলী, তেলি, তিলী, তৈলিক, তৈলী।

## ৪৯৯ তন্তু

**বি·** তন্তু, আঁশ, অংশু; রোঁয়া, লোম, রোম [দ্র ৬৪·১৩]; ফাইবার।

সুতো, সুতা, সূত্র; কার; ক্রুচেট; ধাগা; ফেঁশো; টোন, টোআইন। গুলি; কাটিম; রিল; লাছি; তাসা।

সুতলি, দড়ি [দ্র ৩৬৩]।

সুতি, কটন; তুলো, তুলা, পিঞ্জা; কার্পাস, কাপাস; শিমুল [৪৪·১২৩], সূত্রপুষ্প।

পশম [৫০৭], উল, উর্ণা, ঊর্ণা, জীবোর্ণা; পশমিনা; তুস; ক্যাশমিলন। আলপাকা। নাইলন; রেয়ন; পলিয়েস্টার [৫০৭]। ডেক্রন। জরি, বাদলা।

পাট [দ্র ৪৪·৯৩], কোষ্টা।

রেশম, সিল্ক, কীটজ, ক্ষুঁয়া; অংশুপট্ট; মটকা; গরদ; মুগা; তসর; বাপতা; এণ্ডি; পট্টবস্ত্র, ক্ষৌমবস্ত্র, দুকূল; তাফতা। রেশমকীট, তুঁতপোকা, পলুপোকা, গুটিপোকা, কোষকার। রেশমগুটি; গুটি, কোষ।

ছোবড়া, কয়ের, ছোবা, ছোল।

উশীর, বেনা, খসখস, বীরণ। শণ; শণসূত্র, শণের নুড়ি।

পাঁজ, পিঞ্জিকা, পাঁইজ; পেঁজা-; ধোনা-, তুলোধোনা-; ধুনখারা, পিঞ্জন।

সুতোকাটা, সুতো পাকানো; চরকা কাটা-; তকলি কাটা-। স্পিনিং।

**বিণ·** আঁশালো, আঁশাল, আঁশযুক্ত; তন্তুজ, তান্তব, তন্তুযুক্ত, তন্তুময়, অংশুক।

পশমি, ঊর্ণাময়, ঔর্ণ, লোমজ।

রেশমি, কৌশিক, কৌশেয়।

**বিণ·/বি·** তন্তুবায়, তন্তুজীবী, জোলা [দ্র ৪৩৮·৩]।

ধুনকর, ধুনুরি, ধুনারি।

## ৫০০ কাঠ

**বি·** কাঠ, কাষ্ঠ, দারু, লাকড়ি।

তক্তা, কাষ্ঠফলক, পাট, পাটা।

প্লাইউড; বোর্ড; ব্লকবোর্ড; টিকপ্লাই; মেসোনাইট; ল্যামিনেটেড শিট। পার্টিকল্ বোর্ড। সফট বোর্ড।

শালকাঠ; সেগুন কাঠ, টিক; শিশুকাঠ; কাঁঠালকাঠ; গামারিকাঠ, গাম্ভারি কাঠ, গামার কাঠ; হলদি কাঠ, হলুদ কাঠ; মেহগনি কাঠ; পাইন কাঠ, কেরোসিন কাঠ; গরান কাঠ; বাদাম কাঠ; বাবলা কাঠ, আবলুস কাঠ।

সিজন করা-, কাঠ শুকানো-।

কাঠ চেরাই, চেরানো-, চেরা-; চেলা-, চেলানো-, ফাড়া-।

চেলাকাঠ; টুকরো কাঠ; কুটো, কুটা, কাঠকুটা; খড়কুটো, খড়কুটা।

কাঠগোলা, গোলা, কাঠের আড়ত।

আসবাবপত্র [দ্র ১৯২]। কাঠ কাটার যন্ত্র [দ্র ৫৩৬·৫]।

**বিণ·** কাঠের, কাঠের তৈরি, কাষ্ঠনির্মিত, দারুময়, কেঠো, কাষ্ঠময়, দারব, দারুজ।

**বিণ·/বি·** কাঠুরে, কাঠুরিয়া, কাঠরিয়া। তবলদার। করাতি। ক্রাকচিক।

কাঠের মিস্তিরি, ছুতোর [৫৩৫], সূত্রধর, সূত্রধার, বর্ধকি, বাড়ই; ঘরামি।

## ৫০১ কাগজ

**বি·** কাগজ। ভূর্জপত্র, শিবি, প্যাপিরাস।

বন্ড পেপার; টিসু পেপার; আর্ট পেপার; ড্রয়িং পেপার; কার্ট্রিজ পেপার; ব্রাউন পেপার, ট্রেসিং পেপার; অয়েল পেপার; সেলোফেন পেপার; নিউজপ্রিন্ট; ম্যাপলিথো; অ্যান্টিক পেপার; পার্চমেন্ট পেপার; হ্যান্ড পেপার, হ্যান্ডমেড পেপার; তুলট কাগজ; ব্লটিং পেপার, চোষক কাগজ; ফিল্টার পেপার; কারবন পেপার; রাইটিং পেপার, লেখার কাগজ; ডেমি; মোড়ক কাগজ; ওয়াল পেপার।

বোর্ড, পিজ বোর্ড, পিচ বোর্ড, পেস্ট বোর্ড; স্ট্র বোর্ড; কার্ড বোর্ড; কার্ড।

ফুলসক্যাপ; ক্রাউন; ডবল ক্রাউন; ডিমাই; ডবল ডিমাই; রয়াল; ইমপিরিয়াল; হাফ ইম্‌পিরিয়াল।

ফর্মা।

কাগজের কল, পেপার মিল।

মণ্ড, কাগজের মণ্ড; প্যাপিয়ার ম্যাসি।

**বিণ·** কাগজি; কাগুজে।

## ৫০২ রাসায়নিক দ্রব্য

৫০২·১ লবণ [দ্র ১২১·৪], নুন, নিমক, নমক, সোডিয়াম ক্লোরাইড, সল্ট।

সৈন্ধবলবণ, অক্ষার লবণ; বিট লবণ, বিটনুন; করক, করকচ; পঞ্চনুন [দ্র ১২১·৪]।

**বিণ·** লবণাক্ত [দ্র ১২১·৪]।

৫০২·২ তুঁতে, তুত্থ, তুঁতিয়া, হরিতাশ্ম, নীলাঞ্জন, কপার সালফেট; ব্লু ভিট্রিয়ল।

৫০২·৩ হিরাকস, কংসক, আয়রন সালফেট, কাসীস; ফেরাস সালফেট; গ্রিন ভিট্রিয়ল।

৫০২·৪ কজ্জলী, পর্পটিকা।

৫০২·৫ সোডা, সোডি বাইকার্ব, সোডিয়াম বাই কারবোনেট, খাবার সোডা; বেকিং পাউডার।

৫০২·৬ সোহাগা, বোরাক্স, ক্ষার লবণ, কনকক্ষার, ধাতুদ্রাবক, পাচনক, টঙ্কন।

৫০২·৭ নিশাদল, অ্যামোনিয়াম ক্লোরাইড, গন্ধিরস। অ্যামোনিয়া।

৫০২·৮ পটাশ, পটাশিয়াম ক্লোরেট।

৫০২·৯ মনছাল, মোমছাল, মনঃশিলা, রিয়ালগার, আর্সেনিক ডাইসালফাইড।

৫০২·১০ পটাশ, পটাশিয়াম পারমাঙ্গানেট।

৫০২·১১ কারবাইড, ক্যালসিয়াম কারবাইড।

৫০২·১২ কার্বনডাই অক্সাইড। কারবন মনোক্সাইড।

৫০২·১৩ চুন, লাইম, চুনাপাথর; কলি, কলিচুন; পাথরচুন; শামুকচুন; চক; খড়ি; চা খড়ি, চকখড়ি; খড়িমাটি; ফুলখড়ি, চুনাখড়ি, ঘুটিং; শ্বেতধাতু, পাকশুক্ষা; ক্যালসিয়াম কারবোনেট। চুনজল, চুনের জল।

**বিণ·** চুনা।

৫০২·১৪ বালি, বালুকা [দ্র ২৪]।

৫০২·১৫ প্লাসটিক। পলিথিন, পলি এথিলিন।

৫০২·১৬ ক্ষার, অ্যালকেলি; যবক্ষার, যাবশূক, ক্ষারী; সোডা, সুর্বচক, সর্জিকাক্ষার, সর্জি, সর্জিকা, কসটিক সোডা; ক্ষারমিতি।

**বিণ·** ক্ষারীয়, ক্ষারযুক্ত।

৫০২·১৭ কৃষ্ণসীস, গ্র্যাফাইট।

৫০২·১৮ সীসাঞ্জন, গ্যালেনা।

৫০২·১৯ হিঙ্গুল, সুরঙ্গ, রসসিন্দূর, মণিরাগ, সিনাবার।

৫০২·২০ কর্পূর, স্ফটিকাভ্র, রসকেশর, তারাভ্র, সিতাভ্র, চন্দ্রভস্ম, হিমাহ্বয়, হিমাহ্ব।

৫০২·২১ ফটকিরি, ফটকি, ফিটকিরি, স্ফটিকারি, স্ফটি, ফুল্লিকা, তুবরিয়া, অ্যালাম।

৫০২·২২ সুরাসার, অ্যালকোহল, কোহল।

৫০২·২৩ সোরা, নাইটার।

৫০২·২৪ স্টার্চ, শ্বেতসার।

৫০২·২৫ সফেদা, সীসশ্বেত, জিঙ্ক-অক্সাইড।

৫০২·২৬ গালা, লাক্ষা, লা, জতু, জৌ, রক্তা, চাচ; লাক্ষারস, জতুরস। লাক্ষিক।

৫০২·২৭ বারুদ, গান পাউডার, অগ্নিচূর্ণ, অগ্নিচূর্ণক, রঞ্জক। বারুদখানা, রঞ্জকঘর।

৫০২·২৮ চীনামাটি, কড়েমাটি; পোর্সেলিন; বোনচায়না।

৫০২·২৯ অভ্র, অভ্রক, মাইকা।

৫০২·৩০ পিচ, বিটুমেন; আলকাতরা, টার; অ্যাসফল্ট; শিলাজতু, শৈলাখ্য।

## ৫০৩ অম্ল

**বি·** অম্ল, তেজাব, অ্যাসিড।

অ্যামিনো অ্যাসিড। কার্বলিক অ্যাসিড। কার্বনিক অ্যাসিড, অঙ্গারাম্ল। ক্রোমিক অ্যাসিড। সাইট্রিক অ্যাসিড, জম্বীরাম্ল। হাইড্রোক্লোরিক অ্যাসিড, মুরাটিক অ্যাসিড, লবণাম্ল। ল্যাকটিক অ্যাসিড। নাইট্রিক অ্যাসিড। অ্যাসরবিক অ্যাসিড। অক্সালিক অ্যাসিড। সালফিউরিক অ্যাসিড, গন্ধকাম্ল। অ্যাকোয়ারিজিয়া। টারটারিক অ্যাসিড, ফেনল।

**বিণ·** আম্লিক।

### ৫০৪ মহার্ঘবস্তু

**বি·** মহার্ঘ বস্তু, দামি জিনিস; অমূল্য সম্পদ, সম্পদ [দ্র ৭৩৪]। রত্ন, রতন; মণি, মাণিক্য, মানিক; মণিমুক্তা; জহরত, জহর; হীরেজহরত; বজ্রমণি। রত্নালংকার [দ্র ৫৩১]।

সোনা [দ্র ৪৭৯·৭৯], সোনাদানা। রত্নালংকার [দ্র ৫৩১]।

হীরা, হীরে, হীরক, অবিক, ডায়মণ্ড; কমলহীরে; কোহিনুর।

মুক্তা, মুক্তো, মুক্তিকা, মোতি, মোতিম, মৌক্তিক, শৌক্তেয়, শুক্তিজ, শুক্তিবীজ, শৌক্তিকেয়, শশীপ্রভ, রসোপল।

মূল্যবান পাথর, গ্রহরত্ন।

চুনি, লোহিতক, রুবি, অরুণোপল, শোনরত্ন, ইয়াকুত, তাম্রাশ্ম। পান্না, মরকত, হরিন্মণি, সৌপর্ণ, গারুড়, গারুত্মত, গরুড়াঙ্কিত, অশ্মগর্ভ, অশ্মগর্ভজ, গরলারি। নীলা, নীলকান্তমণি, নীলমণি, অসিতাশ্ম, অসিতোপল; বৈদূর্যমণি, বিদূরজ; কেতুরত্ন। পলা, বিদ্রুম, রক্তকন্দ; প্রবাল, রক্তপ্রবাল, কোরাল। গোমেদ, রাহুরত্ন, পীতমণি; ক্যাটস আই। কুন্দন, গার্নিট। পোখরাজ, পুষ্পরেণু, পুষ্পরাগ। অয়স্কান্ত, ভ্রামর, ভ্রামক। সূর্যকান্তমণি, অগ্নিমণি। চন্দ্রকান্তমণি, চন্দ্রমণি, চন্দ্রোপল, ইন্দুকান্ত, শশীকান্ত, মুনস্টোন, সিতমণি। পদ্মরাগ, কুরুবিন্দ। বৈক্রান্তমণি, ক্ষুদ্রবজ্রক। টোপাজ। অকীক, অ্যাগেট, গন্ধর্বমণি, যশব, পাথর সুলেমানি। স্ফটিক।

পঞ্চরত্ন [মুক্তা; প্রবাল; নীলকান্ত; হীরক; পদ্মরাগ]।

নবরত্ন [মুক্তা; মাণিক্য; বৈদূর্য; গোমেদ; বজ্র; বিদ্রুম; পদ্মরাগ; মরকত; নীলকান্ত]।

উপরত্ন [গোমেদ; স্ফটিক; প্রবাল]।

গুরুরত্ন।

রত্নপ্রভা; হীরের দ্যুতি।

**বিণ·** রত্নময়, মণিময়, মণিমণ্ডিত, রত্নমণ্ডিত, মণিখচিত, রত্নখচিত, রত্নগর্ভ, রত্নপ্রভ।

**বিণ·/বি·** জহুরি [৫৩১], জহরি; রত্নবণিক, রত্নজীবী।

### ৫০৫ বিষ

**বি·** বিষ, হলাহল, জহর, গরল, গর, গরদ, গদ, কালকূট; আহেয়; হারিদ্র; কাকোল; ক্ষেড়; জঙ্গুল।

উপবিষ, কৃত্রিমবিষ; সেঁকোবিষ, শঙ্খবিষ, আরসেনিক; পটাশিয়াম সায়নাইড; ডি ডি টি; ফলিডল; মারকিউরিক ক্লোরাইড; আফিং।

কীটঘ্ন, কীটনাশক দ্রব্য, ইনসেক্টিসাইড; ফিনাইল।

বিষাক্ত গ্যাস; বিষের ধোঁয়া। বিষবৃক্ষ, বিষাক্তগাছ।

বিষকন্যা। বিষকুম্ভ।

বিষানো-, বিষিয়ে যাওয়া-; বিষণ, বিষ সঞ্চার, বিষক্রিয়া, বিষার্তি।

বিষের জ্বালা।

দূষণ, দূষিতকরণ; তেজস্ক্রিয়তা [৩৩, ৫৬৮], পাংশন, রেডিও অ্যাকটিভিটি।

বিষপান(ক), বিষখাওয়া-। জহরব্রত [৫৮]।

বিষপ্রয়োগ, বিষ দেওয়া-।

বিষদাঁত, বিষদন্ত।

বিষঝাড়া-, বিষ নামানো-; বিষ চিকিৎসা।

বিষবিজ্ঞান, বিষবিদ্যা, অগদতন্ত্র।

বিষবৈদ্য [৬০·৩৭], ওঝা, গুণিন, জাঙ্গুলিক, বিষচিকিৎসক, গারুড়িয়া, গারুড়ি, গারুড়িক।

**বিণ·** বিষাক্ত, বিষদিগ্ধ, বিষদুষ্ট, বিষদ; দূষিত, দুষ্ট; বিষিত।

বিষধর, সবিষ, সগরল, সগর।

**বিণ·/বি·** দূষক, দূষয়িতা।

**[বিপ·]** নির্বিষ, বিষশূন্য, অবিষ, বিষহীন। বিষনাশক, বিষহর।

## ১৮ আবরণ-আচ্ছাদন-পোশাক

### ৫০৬ আবরণ

**বি·** আবরণ, আচ্ছাদন, প্রচ্ছাদন, পোষ, সংবৃতি, আবৃতি, প্রাবৃতি, বৃতি; বহিরাবরণ; ছাদন, ছদন, ছদি, ছাপর।

ঢাকা-, ঢাকন, ঢেকে রাখা-, মোড়া-, মোড়ানো-, মুড়ে রাখা-, জড়ানো-; ঢাকনা দেওয়া-; ভরা-, ভরে রাখা-, ঢোকানো-, ঢুকিয়ে রাখা-। আঁটানো-, ধরানো-, তাংড়ানো-।

প্রলেপন, প্রলেপ [৩৬৬, ৪৭৪], লেপা-, লেপন [দ্র ৫৩২], মাখানো-, লাগানো-।

পাতা-, বিছানো-; পাতানো-।

খোলক, খোসা, খোলা, চামড়া [দ্র ৬৪·২৫], ছাল, চোঁচা।

পলেস্তারা, প্লাস্টার; কোটিং, পোঁচ; আস্তর, অস্তর, আস্তরণ; লাইনিং। বার্নিস। এনামেল, মিনা। পান, পানিং।

মোড়ক, প্যাকিং; প্যাকিং বক্স, প্যাকিং কেস।

আচ্ছাদনী, আবরণী, আচ্ছাদ, আচ্ছাদক, উত্তরচ্ছদ।

খোল, ওয়াড়, গেলাপ।

কোষ, খাপ, পিধান, অরব; কেস।

প্রচ্ছদ, মলাট, বহিরাবরণ, জ্যাকেট, মলপট্ট।

ছিপি, কর্ক [দ্র ৫১৮]; ঢাকনা, ঢাকনি, ওরমা; সরা; সরপোষ, খঞ্চিপোষ।

খাম, এনভেলপ, লেফাফা। ঠোঙা।

ছাতা [দ্র ৫০৯], ছত্র, ছাতি; টোকা।

ছাউনি; শামিয়ানা [১৯০·৫]; বিতান, বিতায়মান, চন্দ্রা, চন্দ্রক, চানক, চাঁদোয়া, চাঁদনি, চন্দ্রাতপ, সায়বানা; শাণী, মেহেরোর; মেরাপ, মণ্ডপ, প্যান্ডেল। ছই, ছত্রি, হুড।

তাঁবু [দ্র ১৯০·৫]।

ছাদ [দ্র ১৯০·৫]; বলভি; কার্নিস।

ত্রিপল, তিরপল, তেরপল। অ্যাসবেসটাস। করোগেটেড টিন। টালি; খোলা, খাপরা [১৯০·১২], খপরেল, খাপরেল,

খর্পর। খোলাকুচি, খোলামকুচি। ক্যানভাস। খড়ের চাল। পাতার ছাউনি।

চাদর [দ্র ৫০৮·৩]; সুজনি; বিছানার চাদর, বেডশিট, বেডকভার; টেবিলক্লথ। লেপ; কাঁথা [দ্র ৫০৮·২৩]।

তালি [৩৬৩], পটি, পট্টিকা, পট্টি; তাপ্পি, তপ্পিকা; ফেটি, ব্যান্ডেজ [৮৮]।

শতরঞ্চি, দরি; গালিচা, গালচে, দুলিন, পাতনচি, কারপেট; ফরাস; মাদুর [৪৩৮·৪], মাদুরি, কট, কিলিঞ্জক, কলিঞ্জ, শপ, পাটি, শীতলপাটি। চট, গুণ। চাটাই, দরমা, চাঁচ, চঞ্চা, তলাচি, নলপট্টিকা।

পর্দা, তিরস্করণী, কারটেন; স্ক্রিন, কানাত; যবনিকা।

ঘোমটা, গুণ্ঠন, অবগুণ্ঠন, ঘোঙ্গট; মাথায় কাপড়(দে); ঘেরাটোপ, ঘটাটোপ; আবরু; বোরখা [দ্র ৫০৮·১৪]। চিক, আড়াল; পর্দাপ্রথা। মুখ ঢাকা-, মুখ লুকানো-।

উত্তরীয়, উড়ানি [দ্র ৫০৮·৩]। টুপি [দ্র ৫০৯]।

**বিণ·** আবৃত, আচ্ছাদিত [১৯০·৫], প্রচ্ছাদিত, অবনদ্ধ, প্রচ্ছন্ন, আচ্ছন্ন, সংবৃত, পুটিত, পুটকিত, গুণ্ঠিত, অবগুণ্ঠিত, সমাবৃত, সুসংবৃত, আবরিত, প্রাবৃত, আস্তৃত, আচ্ছন্ন, সমাচ্ছন্ন, সমাশ্রিত।

লিপ্ত [দ্র ৫৩২], প্রলিপ্ত, অমুক্ত।

পিহিত, কোষবদ্ধ, খাপে ঢাকা।।

ছাদিত, ছাদযুক্ত, ছাওয়া-।

আস্তীর্ণ, সমাকীর্ণ।

নিমীলিত, সংকুচিত, বন্ধ [দ্র ৫১৮]।

আবরণীয়; আচ্ছাদ্য, আচ্ছাদনীয়, প্রচ্ছাদনীয়।

পর্দানশিন।

**বিণ·/বি·** আবরক, আচ্ছাদক, প্রচ্ছাদক, ছাদক, আচ্ছাদনক, ব্যবধায়ক। প্রচ্ছাদনকারী, আচ্ছাদনকারী।

## ৫০৭ বস্ত্র

**বি·** বস্ত্র, কাপড়; কাপড়চোপড়; চোপড়; টেক্সটাইল।

বসন, বাস; পরিধেয়। আচ্ছাদন [দ্র ৫০৬]। সুন্দর বস্ত্র, সুচেল, সুচেলক।

মোটা কাপড়, গজি; মিহি কাপড়, সূক্ষ্মবস্ত্র।

খোল, জমি, খতি। বহর।

ছেঁড়া কাপড়, ন্যাকড়া, ন্যাতা, নক্তক, কানি, চীর, তেনা, নক্ত, জীর্ণবস্ত্র, জীর্ণবসন, লক্তক, কর্পট, কার্পট।

[বস্ত্র বৈভিন্ন্য] কেম্ব্রিক; ক্যালিকো; ভয়েল; লন; অরগ্যান্ডি; পপলিন; মলমল; আদ্দি; শালু; ড্রিল; জিন; খেরো, খেরুয়া; ডেনিম; গিমটি; কর্ডুরয়; ক্রেপ; টুইল; সিল্কটুইল; মার্কিন; লংক্লথ।

মসলিন; শিফন; জর্জেট; ব্রোকেড; অরগানজা; লিনেন।

মখমল; কিংখাপ; ভেলভেট; সাটিন; সার্কস্কিন; ফেল্ট; বনাত; ক্যানভাস; ক্যাম্বিস। টিকিন; ছিট, ছিট কাপড়।

সিল্ক, রেশম [দ্র ৪৯৯], রেশমি কাপড়; পশমিনা; চায়না সিল্ক; পট্টবস্ত্র, পট্টাম্বর; শণবস্ত্র; ক্ষৌমবস্ত্র; পটাম্বর, অংশুপট্ট; চীনাংশুক; তাফতা; ছালটি; ভুনি। কেঠে; শালটি; তসর; মুগা; বাফতা।

তাঁতের কাপড়, তাঁতবস্ত্র; মিলের কাপড়।

পশম [দ্র ৪৯৯]; টুইড; ফ্লানেল; গ্যাবার্ডিন; সার্জ; উরস্টেড; মলিদা।

নাইলন; টেরিলিন, টেরিন; টেরিকট; টেরিউল; ডেক্রন; অরলন; পলিয়েস্টার [৪৯৯]।

সুতি [দ্র ৪৯৯]।

লেস [৪৩৮·২]; নেটিং, নেট। জরি। রোলেক্স।

তোয়ালে। গামছা [৮১], ঝল্লিকা, গাত্রমার্জনী; বাঁদীপোতার গামছা।

ট্যাপেস্ট্রি।

বয়ন; বয়নশিল্প [দ্র ৪৩৮·৩]।

কাপড়ের দোকান; বস্ত্রালয়, বস্ত্রবিপণী, বস্ত্রবিপণি।

বুনন [৩৬৩], ঠাসবুনন; খাপি, ঘনবুনন।

**বিণ·** বাস্ত্র। বস্ত্রাবৃত, বাসিত, বসনাবৃত।

**বিণ·/বি·** বস্ত্রবিক্রেতা, বস্ত্রব্যবসায়ী; কাপুড়িয়া; বজাজ।

## ৫০৮ অঙ্গাবরণ

**বি·** অঙ্গাবরণ, গাত্রাবরণ, দেহাবরণ; গাত্রবস্ত্র, অঙ্গাবরণী, অঙ্গবাস, অঙ্গবস্ত্র, গায়ের কাপড়, পরবার কাপড়, পরিধেয়, পরিধেয় বস্ত্র, পরনের কাপড়, চেল, অম্বর, বসন [৫০৭], বাস, পরিচ্ছদ, পোশাক [৫১৫], জামাকাপড়, পোশাক পরিচ্ছদ, কাপড়জামা; কস্টিউম। কাপড়চোপড়; বেশ, সাজ, সাজসজ্জা, সজ্জা, বেশভূষা, বসনভূষণ, ধড়াচূড়া, সাজপোশাক, আকল্প, বেশবাস [দ্র ৫২৯], ড্রেস।

তোলা কাপড়, পোশাকি কাপড়। আটপৌরে কাপড়।

কাটাকাপড়, কাটাপোশাক; কাটিং, কাট, কাটছাঁট; ছাঁট।

উর্দি, সমাকার পরিচ্ছদ, ইউনিফরম; জার্সি।

পরা-, পরন, পরিধান(ক), পিন্ধন, অঙ্গে ধারণ(ক), গায়ে দেওয়া-, অঙ্গে তোলা-, গায়ে চাপানো-, গায়ে চড়ানো-।

ধোকড়া, ধোকড়।

কাপড় পরা-। গাছকোমর (বাঁধা-)

চাপরাস; তকমা। ব্যাজ।

**বিণ·** বেশী, বেশধারী, সজ্জিত, পোশাকধারী; অনগ্ন।

সুসজ্জিত, ফিটফাট, সুসজ্জ, সুবেশ, সুবেশী।

সুটেডবুটেড।

পরিধানকারী, পরিধায়ী।

পরনে; পরিহিত, পিনদ্ধ; ধারী।

কুবেশী, দুর্বাসা, খিলাত, খেলাত।

পরিধেয়, ধেয়, ধারণযোগ্য।

৫০৮·১ ধুতি, ধৌতি, ধোতি; ধড়ি; শাটক, শাট; অধোবস্ত্র; অন্তরীয়; কাছা, কচ্ছ, কাছট, কচ্ছা, কচ্ছটিকা, কাছুটি; মালকোঁচা, মালসাট; মালকচ্ছ, খামটি, খামাটি; কোঁচা; কোঁচার খুঁট, ফুঁপি; ফুল কোঁচা। চুনট, চুনাট। শান্তিপুরি; ফরাসডাঙা।

৫০৮·২ শাড়ি, শাটিকা, শাটি; অম্বরী; চুনুরি, চুনারি, রঞ্জিত বস্ত্র।

ধনেখালি, ধনিয়াখালি; টাঙ্গাইল; শান্তিপুরি;

বেগমবাহার, বেগমপুরি; নয়নসুখ; জামদানি; ঢাকাই; ঢাকাই জামদানি; কটকি; হায়দ্রাবাদি; কলাক্ষেত্র, শোলাপুরি; গুলনার, গুলবদন, গুলবাহার; ভেঙ্কটগিরি; কোটা। পাছাপেড়ে, তিনপাড়।

মুর্শিদাবাদ সিল্ক; পিওর সিল্ক; বালুচরি; কাঞ্জিভরম, কাঞ্চিপুরম; ব্যাঙ্গালোর সিল্ক; তাঞ্জোই; টেম্পল; কড়িয়াল গরদ; বেনারসি; কাতান বেনারসি; সিল্ক টাঙ্গাইল; কোষা।

আঁচল, অঞ্চল, শাড়ির আঁচল, আঁচলা, বসনাঞ্চল, বস্ত্রাঞ্চল; খুঁট, কোল আঁচল। বসনপ্রান্ত, কোঁচড়। ঝালর।

পাড়, বস্ত্রপ্রান্ত, কাপড়ের ধারি; সঞ্জাব, ফল্‌স; বসানো পাড়; হাশিয়া, কল্কাদার পাড়। ছিলা, দশি। পটিদার, পাড়ওয়ালা, পাড়বসানো-।

৫০৮·৩ উত্তরীয় [৫০৬], চাদর, উড়ুনি, উড়ানি, ওড়নি, ওড়না, চুর্নি, উত্তরবস্ত্র, উত্তরবাস, উত্তরাসঙ্গ, আচ্ছাদনবস্ত্র, আবরণী, আচ্ছাদনী [দ্র ৫০৬], বরুত্র, উত্রী, বৃহতিকা, নিবীত; দোছুট, দোছোট, দোপাট্টা, দোবজা, নিচোল, পাছড়া, প্রাবরণ, প্রাবার; বহির্বাস। একপাটা, একপাট্টা। নামাবলি।

ভেল; চেলি; জোড়।

৫০৮·৪ অধোবস্ত্র, সায়া, অর্ধোরুক, পেটিকোট; শেমিজ।

৫০৮·৫ ব্লাউজ, চোলি, চোলিকা, গাত্রাবাস, গাত্রাবরণী; টপ। স্লিভলেস।

৫০৮·৬ অন্তর্বাস, কঞ্চুকি, কাঁচুলি, কঞ্চুক, কঞ্চুলী, কাঁচলা, কাঁচলি, কঞ্চুলিকা, কাঁচুয়া, ব্রা, ব্রেসিয়ার, বডিস, চোল, নিচোলক, অর্ধচোলক, অঙ্গিকা, নিচের জামা, আঙিয়া। স্লিপ, করসেট।

৫০৮·৭ সার্ট, জামা, অঙ্গবাস; হাফসার্ট; ফুলসার্ট, পুরোহাতা জামা; টি সার্ট; বুশ সার্ট।

গেঞ্জি, গঞ্জি, বেনিয়ান, ফতুয়া, ফডুই, ফড়াই, মেরজাই, নিমা, পিরান, পিরেন।

কামিজ; কুর্তা, কুর্তি, পাঞ্জাবি, পঞ্জাবি, চাপকান; চোগা; অঙ্গরাখা, আঙরাখা, অঙ্গরক্ষা, অঙ্গত্রাণ, আচকান; শেরোয়ানি। ব্যাগিসার্ট।

জামার হাতা, আস্তিন, স্লিভস; কাফ; কাফ লিংকস; কলার; পকেট [দ্র ৫৩৯·১০], জেব; বুকপকেট; পাশপকেট; ঘড়িপকেট; হিপপকেট।

৫০৮·৮ পাজামা, পাতলুন; চুস্ত পাজামা; চুড়িদার; সালোয়ার; আলিগড়ি; ফুলপ্যান্ট, ট্রাউজার্স, পেন্টেলুন; জিনস; স্ল্যাকস; বেলবটম; ব্রিচেস।

হাফপ্যান্ট, প্যান্ট, সর্টস; ইজার, ইজের।

৫০৮·৯ কটিবাস, কটিবস্ত্র।

অন্তরীয়, ধটি, ধটিকা, ধড়া; কৌপীন, কপীন, কক্ষাপট, কপনি, চীবর; ল্যাঙট, লেংটি, নেংটি; জাঙ্গিয়া; আন্ডার অয়ার; ব্রিফ, প্যান্টি।

সুইমিং ট্রাঙ্ক; সুইমিং কসটিউম, সুইমসুট; বিকিনি।

৫০৮·১০ লুঙ্গি, তফন।

৫০৮·১১ থান, থানকাপড়, অখণ্ডবস্ত্র; মাটাপালাম।

৫০৮·১২ কোট, জ্যাকেট; জার্কিন; ওভারকোট, লংকোট; অলেস্টার; ওয়েস্টকোট; জহরকোট; বান্ডি; উইন্ডচিটার; চায়নাকোট। সোয়েটার; পুলওভার, স্লিপওভার; কার্ডিগান, বোলেরো। ভেস্ট। জাম্পার।

৫০৮·১৩ ফ্রক; স্কার্ট; মিনিস্কার্ট; মিডিস্কার্ট; ম্যাক্সিস্কার্ট; পেনিফ্রক, পেনি; টেপজামা; টিউনিক।

৫০৮·১৪ গাউন; ড্রেসিং গাউন; ওভার অল; খিলকা, খেলকা; জোব্বা; আলখাল্লা; কাবা; হাউসকোট, ডাস্টারকোট; পেশোয়াজ; ম্যাক্সি; বাকু; কাফতান; কিমানো; মেখলা, কাঞ্চি; নাইটি।

বোরখা, বোরকা, ঘেরাটোপ।

৫০৮·১৫ ঘাগরা, ঘাগরি, ঝুলা, ঘর্ঘরা, চোলিকা।

৫০৮·১৬ বর্ষাতি, রেইনকোট, ওয়াটারপ্রুফ, লবেদা। ম্যাকিনটস।

৫০৮·১৭ মোজা, অনুপদীনা, সক্‌স। লেগিংস; ড্রয়ারস্। অ্যাংক্‌লেট; নিক্যাপ; হোস।

দস্তানা, হাতমোজা, শস্তক, তলত্র, তলত্রাণ, গ্লাভস।

৫০৮·১৮ রুমাল, উরমাল; ন্যাপকিন। ঝাড়ন, ডাস্টার।

৫০৮·১৯ নেকটাই, টাই; বো। কলার। কম্ফরটার, মাফলার। স্কার্ফ। গলাবন্ধ।

৫০৮·২০ বেল্‌ট, কোমরবন্ধ, কটিবেষ্টনী, কোমরবন্ধনী, কটিত্র, পটুকা, কটিবন্ধ, কষি, পরিকর; কাঞ্চি, পেটি; ফেট্টি, স্ট্র্যাপ।

নীবি, নীবিবন্ধ, বস্ত্রগ্রন্থি।

৫০৮·২১ বর্ম, কবচ, কবজ, সাঁজোয়া [দ্র ৫৪১], তনুত্রাণ।

৫০৮·২২ খেলার জামা। ব্লেজার, স্পোর্টস জ্যাকেট। ট্র্যাকসুট; জার্সি, স্পোর্টস শার্ট।

৫০৮·২৩ শীতবস্ত্র, গরমজামা, গরমকাপড়; গরম চাদর; শাল; আলোয়ান; রাঙ্কব; জামিয়ার, জামেয়ার; র‍্যাপার, দোলুই, দোলাই, দোসুতি, চাদর, ধোসা; বালাপোষ; তুস; মলিদা; খেশ; ধুসা; স্টোল; স্কার্ফ; পঞ্চ; শাল দোশালা; দোশালা; লেপ, রেজাই; কাঁথা, কন্থা; নকশি কাঁথা; কম্বল, রাগ, ভোটবস্ত্র, ভোট, ভুটি; খোসলা। ব্ল্যাংকেট।

৫০৮·২৪ [অন্যান্য] সুট; সাফারি সুট; কম্বিনেশন সুট। বয়লার সুট। সালোয়ার সুট। নিকারবোকার।

## ৫০৯ মস্তকাবরণ

**বি·** টুপি, ক্যাপ, হ্যাট, টোপি, মস্তকাবরণ।

শিরস্ত্রাণ, শিরস্ক, শিরস্ত্র, শিরোবেষ্ট, শিরোবেষ্টন; হেলমেট, ক্র্যাশ হেলমেট।

মাংকি ক্যাপ; গান্ধি টুপি; কাউন্টি ক্যাপ; স্কাল ক্যাপ; ফেল্ট হ্যাট, শোলার টুপি; টপ হ্যাট; ফেজ; নেপালি টুপি; কাশ্মিরি টুপি; পানামা টুপি; কিস্তি টুপি।

পাগড়ি, পাগ, পাক, পক্কা, আমামা; উষ্ণীষ, উষ্ণিক, উত্তংস, বান্ধিস, শিরোপা, শিরপেচ; আপীড়, দস্তর; শামলা; ফেটি, ফ্যাটা, ফেট্টি, সাফা।

মুকুট, শিরোভূষণ [দ্র ৫৩১], তাজ, কলগি, কলগা, কিরীট, মৌলি।

ছাতা [৫০৬], ছত্র, ছত্রক, ছাতি, ছতরি; টোকা, মাথাল; আতপত্র, আতপবারণ, আড়ানী। চন্দ্রাতপ [দ্র ১৯০·৫]

**বিণ·/বি·** মুকুটধারী, মৌলী, কিরীটী; কিরীটিনী।

### ৫১০ জুতো

**বি·** জুতো, জুতা [৪৩৮·১০], পাদুকা, উপানৎ, পাদপা, বিনামা, চর্মপাদুকা, সু; পাদত্রাণ। পয়জার।

খড়ম, কাষ্ঠপাদুকা, পানই।

চটি, চপ্পল, স্লিপার, স্যান্ডেল; বিদ্যাসাগরি চটি; কোলাপুরি চটি; হাওয়াই চটি। কাবলি সু।

বুট; গামবুট; অক্সফোর্ড, ডার্বি; পাম্প সু; মোকাসিন; কেডস; নাগরা, নাগরাই; লপেটা।

হিলতোলা জুতো; হাইহিল।

খেলার জুতো; ক্রিকেট বুট; ফুটবল বুট; স্পাইকস।

হিল; সোল; হাফ সোল; সুখতলা।

জুতোর কালি। জুতোর ফিতে।

**বিণ·/বি·** চর্মকার, মুচি, চামার, চর্মার।

পাদুকার, পাদুকৃৎ, রুইদাস।

### ৫১১ নগ্নতা

**বি·** নগ্নতা, নগ্নত্ব, অনম্বরতা, উলঙ্গতা।

নগ্নীকরণ।

খালি গা(হ), আদুর গা; কাপড় ছাড়া-, কাপড় বদলানো-।

**বিণ·** নগ্ন, আবরণহীন, অনাবৃত [দ্র ৫১২], নিরাবরণ, নিহঙ্গ; আদুর, আদুল, খালি, উন্মুক্ত [দ্র ৫১২], উদলা, আঢাকা [দ্র ৫১২], আলগা।

ন্যাংটা, ন্যাংটো, ল্যাংটা, নাঙ্গা, উদাম, উদোম, উলঙ্গ, অনম্বর, দিগম্বর, দিগ্বসন, বিবসন, অবাসা, অবস্ত্র, বস্ত্রহীন, বিবস্ত্র, দিগ্বাস।

বেআব্রু।

বিকচ্ছ, কাছা খোলা।

নগ্নক; নগ্নিকা, বিবস্ত্রা, বিবসনা, উঘারী; নগ্নাট, ন্যুড।

**ক্রি-বিণ·** খালি গায়ে, আদুল গায়ে।

### ৫১২ উন্মুক্ততা

**বি·** উন্মুক্ততা, উন্মুক্তি, খোলাভাব; নগ্নতা [দ্র ৫১১]।

খোলা- [৩৬৫, ৫১৬, ৭০০], উন্মোচন(ক), উদ্‌ঘাটন(ক), খুলন, মোচন(ক), অপাবরণ, প্রকাশ(ক) [দ্র ৫১৬], স্ফুরণ, অবভাস, উদ্ভাসন, অনবগুণ্ঠন, অসংবৃতি, প্রকটন, উন্মীলন, উন্মেষণ, বিকাশন [দ্র ৫১৬], বিকশন, প্রকাশন, স্ফোটন। খুলে যাওয়া-, স্খলন, চ্যুতি [দ্র ৩০৭]।

ছাড়ানো-, খোসা ছাড়ানো-, ছালছাড়ানো-, ছোলা-, ছোলন, চামড়া ছাড়ানো-; নিষ্কোষণ, অনাবৃত করা-; কেলানো-।

খুলে ফেলা-, আজড়ানো-, আজাড়ন, অনাবরণ(ক), অনাচ্ছাদন।

**বিণ·** উন্মুক্ত(ক), অনাবৃত(ক) [৫১১], অচ্ছদ, অনাচ্ছন্ন, অচ্ছন্ন, অনাচ্ছাদিত, অনবগুণ্ঠিত, অবগুণ্ঠনহীন, আবরণহীন, আঢাকা [৫১১], আজলি, আজুল, আজল, অপাবৃত।

ফাঁকা, খোলা, খোলামেলা, চওড়া, ফাঁদালো; অবারিত, অবাধ, নির্বারিত। অপরিবেষ্টিত, অপরিবৃত।

মুক্ত, অবদ্ধ, আবাঁধা, অবাধ [৩৫১], অর্গলহীন, নিরর্গল, বিনির্মুক্ত, মোচিত, অবারিত, অসংবৃত, আলগা, আগলা; খোলসা।

নিষ্কোষিত, কোষমুক্ত, বিকোষ।

স্ফুট, উন্মীলিত, উন্মেষিত, উন্মিষিত, স্ফুরিত, স্ফুটিত, সংস্ফুট, প্রস্ফুটিত; উদ্‌ঘাটিত, প্রকাশিত [দ্র ৫১৬]।

বেআব্রু, পর্দাহীন, বেপর্দা।

মোচনীয়, মোচ্য; স্ফুটনীয়; উন্মোচনীয়; উদ্‌ঘাটনীয়।

**বিণ·/বি·** উন্মোচক; উদ্‌ঘাটক, মোচক, উন্মোচনকারী।

**ক্রি-বিণ·** খোলাখুলিভাবে; খোলাখুলি।

### ৫১৩ পরিবেষ্টন

**বি·** পরিবেষ্টন(ক), বেষ্টন(ক) [১৯৭], আবেষ্টন; ঘেরা-, বেড়ন, ঘেরন, ঘিরে রাখা-, ঘিরা-; ঘিরে ফেলা-, ঘেরাও(ক), অবরোধ(ক), অবরোধন; বেড়া-, বেড় দেওয়া-, ঘেরানো-।

বেষ্টনী, পরিবেষ্টনী, বেষ্ট, আবেষ্টনী, গণ্ডি, বন্দিসা; কর্ডন, গের্দ।

বেড়, বেড়া(দে) [৫১৮, ৬৭১]; দেওয়াল [দ্র ১৯০·১০], প্রাচীর; আল, আলবাঁধ [দ্র ৪৭]।

বেষ্টনরেখা; পরিধি; চৌহদ্দি, চতুঃসীমা; পরিসীমা; সীমানা [দ্র ১৯৭, ৪৬১], সীমারেখা, সীমানারেখা, বাউন্ডারি লাইন।

ঘেরা জায়গা; চত্বর [দ্র ১৯১]; এরিনা; রিং। ক্ষেত্র, কোর্ট। ছক, বোর্ড।

ঘের, মুতুরি, ফোঁদল।

বর্তনী, সারকিট।

**বিণ·** বেষ্টিত, পরিবেষ্টিত, আবেষ্টিত, পরিবৃত, পরীত, সংবীত, পরিণদ্ধ।

বন্ধ, বদ্ধ, আবদ্ধ [দ্র ৫১৮]।

ফাঁদি, ফাঁদালো।

**বিণ·/বি·** বেষ্টক, পরিবেষ্টক, পরিবেষ্টনকারী, আবেষ্টনকারী, বেষ্টনকারী।

অবরোধকারী, অবরোধক।

### ৫১৪ ভিতর

**বি·** ভিতর, ভেতর, অন্তর, অন্দর, অভ্যন্তর, অন্তর্ভাগ, অন্তর্দেশ, অভ্যন্তরভাগ, অন্তস্তল; মধ্য [দ্র ১৯৬], মধ্যদেশ, মধ্যভাগ।

অন্তঃপুর [দ্র ১৯০]।

মর্ম, মর্মস্থল; মূল, মূলকেন্দ্র, অন্তরতমপ্রদেশ। কেন্দ্র, কেন্দ্রস্থল, কেন্দ্রবিন্দু।

ঢোকানো-, ঢুকিয়ে দেওয়া-, প্রবেশ করানো-, প্রবেশন [দ্র ২৯২], ভিতরে নেওয়া-, প্রবিষ্ট করানো-, পোরা-, সেঁধিয়ে দেওয়া-, সেঁধানো-; ভরা-, ভরে দেওয়া-। অনুপ্রবেশ(ক)।

**বিণ·** আভ্যন্তর, আভ্যন্তরিক, অভ্যন্তরীণ, আভ্যন্তরীণ, আন্তরীণ।

আন্তর; অন্তঃশীল, অন্তর্নিহিত, গূঢ়, নিগূঢ়।
অভ্যন্তরস্থ, ভিতরস্থ, মধ্যেকার, ভিতরের, ভেতরকার, মধ্যস্থ, মধ্যবর্তী, মধ্যস্থিত, অন্তরস্থ, অন্তঃস্থ, ভিতরকার, অন্তঃস্থিত, অন্তঃপাতী, বিচাল; নিভৃত।
অন্তর্বর্তী; অন্তর্বৃত, অন্তরীণ।
অন্তর্ভুক্ত, অন্তর্গত, অন্তর্ভূত, অংশগত। কেন্দ্রগত; কেন্দ্রীয়, কেন্দ্রস্থ।
অন্তর্মুখ, অন্তর্মুখী, কেন্দ্রাভিগ, অভিকেন্দ্র।
প্রবিষ্ট [দ্র ২৯২]। গোপন [দ্র ৫১৭]।
তদন্তঃপাতী, তদন্তর্বর্তী, তদন্তর্ভূত।
**ক্রি-বিণ·** ভিতরে, অন্তরে, অন্দরে, অভ্যন্তরে, অন্তরাভিমুখে।

## ৫১৫ বাহির

**বি·** বাহির(ক, হ), বার।
বহির্ভাগ, বহির্দেশ, বহিরংশ, বহির্লোক।
উপরিভাগ, ওপর, ওপরের অংশ, বহিস্তল।
বহিরাবরণ; বহিস্ত্বক; পোশাক [দ্র ৫০৮]; খোলস; চামড়া [দ্র ৬৪·২৫]।
বহিরঙ্গ, বাহ্য অঙ্গ।
**বিণ·** বহিঃস্থ, বাইরের, বাহিরের।
বহির্ভূত, বহির্গত।
বাহ্য; বাহ্যিক।
বহির্মুখ, বাহিরমুখী।
**ক্রি-বিণ·** বাইরে, বাহিরে।
ওপর ওপর; উপর উপর; ভাসাভাসা।

## ৫১৬ প্রকাশ

**বি·** প্রকাশ(ক) [৩৭৪, ৪০৪], প্রকটন, প্রকাশন, ফুটন, স্ফুটন, স্ফুরণ, প্রস্ফুটন, স্ফূর্তি, স্ফার, স্ফারণ, বিস্ফার।
উদ্ভাস, উদ্ভাসন, উন্মেষ; উদয় [৫৫]; উদ্ব্যক্তি।
বিকাশ, বিকাশন [৫১২], বিকশন, অভিদ্যোতন, অভিদ্যোতনা, প্রতিভাস, প্রথন; ক্রমবিকাশ, ক্রমপ্রকাশ, বিবর্তন [দ্র ২৬৬]।
বাহির [দ্র ৫১৫], অনিভৃতি।
বার হওয়া-, বাইরে আসা-, বহিরাগমন, ফোটা-, ফুটে ওঠা-; উদয়; মেলে দেওয়া-, মেলা-।
খোলা-, উদ্ঘাটন(ক) [দ্র ৫১২], উদ্ভেদ, উন্মোচন(ক)।
ফাঁস(ক), বার করা; খোলসা করা-; হাটে হাঁড়ি ভাঙা-।
প্রদর্শন [দ্র ৯৮]। উদ্ভাবন [দ্র ৩৭৪]। জাহির করা-, প্রচার [দ্র ৪০৪]। ইঙ্গিত [দ্র ৩৮৫], আভাস, ইশারা।
**বিণ·** প্রকাশিত(ক), প্রকটিত(ক); স্ফুট, পরিস্ফুট, স্ফুটিত; প্রস্ফুটিত, প্রস্ফুট, বিকচ, অভিদ্যোতিত; স্ফারিত; বিকশিত; স্পষ্ট, সুস্পষ্ট [দ্র ৩৩], দিবালোকের মতো স্পষ্ট।
অনাবৃত [দ্র ৫১২]; মূর্ত [দ্র ৬২], প্রমূর্ত; অভিব্যক্ত।
উন্মুক্ত; উদ্ঘাটিত [দ্র ৫১২]।
উন্মেষিত [দ্র ৫৫]; উদ্ব্যক্ত; উদ্ভিন্ন।
অগোপন, অগুপ্ত, অগুহ্য, অগূঢ়; অগোপনীয়। বেফাঁস।
উদিত [৫৫], সমুদিত।
ব্যক্ত [দ্র ১০৭]। প্রচারিত [দ্র ৪০৪]। প্রদর্শিত [দ্র ৯৮]। উদ্ভাবিত [দ্র ৩৭৪]। অনিবারিত [দ্র ৬৯৩]।
প্রকাশ্য, প্রতীয়মান, প্রকট; দৃশ্য [দ্র ৯৮]।
বিকাশোন্মুখ, বিকাশশীল, বিকাশমান, স্ফূর্তিমান, প্রকাশমান, উদয়মান, ফুটনোন্মুখ, স্ফুটনোন্মুখ, বিকচোন্মুখ, স্ফুটনোদ্যত, স্ফুরৎ।
প্রকাশিতব্য, প্রকাশনীয়; স্ফুটনীয়।
**বিণ·/বি·** প্রকাশক, প্রকাশকারী।
উদ্ঘাটক, উদ্ঘাটনকারী [দ্র ৫১২]।
উদ্ভাসক, উদ্ভাসনকারী, অভিদ্যোতক।
**ক্রি-বিণ·** প্রকাশ্যে, খোলাখুলিভাবে; চোখের সামনে, প্রকাশ্য দিবালোকে।
মুক্তকণ্ঠে, অসংকোচে।
সবার সামনে, সর্বসমক্ষে, হাটের মধ্যে।

## ৫১৭ গোপনতা

**বি·** গোপনতা, গোপনীয়তা, প্রচ্ছন্নতা।
সংগোপন, গুপ্তি, সংগুপ্তি; অপলাপ, সংবরণ।
লুকানো-[২৯০], লুকিয়ে রাখা-, না জানানো-, ছাপানো-, লুকোছাপা, ঢাকা-, চাপাচাপি, ঢাকাঢাকি, চাপা-, চেপে যাওয়া-, চেপে দেওয়া-, ধামাচাপা(দে); লুকোচুরি; ঢাকঢাক গুড়গুড়।
আড়াল, অন্তরাল, আড়, আবডাল, আড়ি। গোপনস্থান, নিভৃতস্থান, গুপ্তস্থান, অজ্ঞাতস্থান; নিভৃতগৃহ, দর্ভট। অজ্ঞাতবাস [দ্র ২৯০]।
পর্দা [দ্র ৫০৬]। ঘোমটা [দ্র ৫০৬]। যবনিকা, ড্রপসিন [দ্র ৪৩০]।
নাম গোপন(ক), নাম ভাঁড়ানো-; ভাঁড়ানো-।
আত্মগোপন(ক), আত্মবিলোপ, গা ঢাকা(দে), পালানো- [দ্র ২৯০]; চোখে ধুলো দেওয়া-, ধোঁকা দেওয়া-।
মুখোশ [দ্র ৬৪·২]। ছদ্মবেশ, কপটবেশ, গুপ্তবেশ, ভোল; ভেখ।
গুপ্তকথা। মন্ত্রগুপ্তি। গুপ্তধন।
রহস্য, ধাঁধা [৩৭৯], ধন্দ।
আড়িপাতা- [দ্র ১১৬]।
**বিণ·** গোপনীয়, অপ্রকাশ্য, অপ্রকাশিতব্য, নির্গূঢ়, অজ্ঞাপনীয়, বিগূঢ়, গোপ্তব্য, অপ্রকাশনীয়, গোপ্য।
গোপন(ক) [১০০], গুপ্ত, সংগুপ্ত, সংগোপিত, অজ্ঞাপিত, সুগুপ্ত, প্রচ্ছন্ন, অন্তরিত, গূঢ়, নিগূঢ়, গুহ্য, নিভৃত, অন্তঃশীল, আনাড়, নিনাড়, অন্তর্গূঢ়, সংবৃত, অনুদ্ভূত, আপ্রচ্ছন্ন।
লুক্কায়িত, গৈবি, গায়েবি, গুম(ক), গুমি, চোরা, চোরাগোপ্তা, গোপিত, গাপ, গায়েব(ক), পুশিদা।
অপ্রকাশ, অপ্রকট, অপ্রতীয়মান [দ্র ১০০]।
অপ্রকাশিত, অপ্রদর্শিত, অবিকশিত, অবিকচ, অবিকচিত; ব্যবহিত।
আবৃত [দ্র ৫০৬]। অজ্ঞাত [দ্র ৩৯৮]; অনাবিষ্কৃত। অবোধ্য [দ্র ৩৯৮]।
ঘুষঘুষে।

রহস্যজনক,রহস্যপূর্ণ,রহস্যময়,রহস্যাবৃত। বর্ণচোরা। মেঘে মেঘে বেলা হওয়া-।

**বিণ·/বি·** গুপ্তচর, চর।

গোপনকারী, গোপক।

গোয়েন্দা, ডিটেকটিভ [৩৮০], আত্মগোপনকারী।

ছদ্মবেশী, গুপ্তবেশী, কপটবেশী; ভেকধারী।

**ক্রি-বিণ·** গোপনে, সংগোপনে; অজ্ঞাতসারে, না জানিয়ে; অপ্রকাশ্যে; লুকিয়ে, অসমক্ষে, অসাক্ষাতে, নিভৃতে, নেপথ্যে, অগোচরে, অন্তরালে, আড়ালে, আড়ে; লোকচক্ষুর অন্তরালে। একান্তে, ঐকান্তিকে, জনান্তিকে; দরপরদা।

অজ্ঞানত, অজ্ঞানজনিত, অজান্তে, অজানত।

তলে তলে, ভিতরে ভিতরে [১৯৬], ডুবে ডুবে, গোপনে গোপনে, চুপে চুপে, চুপি চুপি, চুপিসারে।

রাতের অন্ধকারে।

### ৫১৮ রুদ্ধতা

**বি·** রুদ্ধতা, বন্ধ্যতা, বন্ধ্যত্ব। মীল।

বন্ধ করা-, আঁটা- [৩৬৩], আটকানো-, রুদ্ধকরণ, রোধন।

সাঁটানো-, ভেজানো-।

বাঁধা-, বন্ধন(ক) [দ্র ৩৬৩]। আঁটকপাটি।

বোজা, বুজা, নিমীলন, মোদা-, মুদন, মীলন, মুদা-।

বোজানো-, ভরাট করা-, বুজানো-, বুজিয়ে ফেলা-, ভরানো-, ভরা-, পূরণ(ক), পূর্তি।

ঢাকা-, আবৃতকরণ [দ্র ৫০৬]।

অবরোধ(ক), আটক(ক) [দ্র ৬৭২], অবরোধন, নিরোধ, নিরোধন, সংরোধ; রোখা-, রুখে দেওয়া-; প্রতিরোধ [দ্র ৬৯৪]।

বাধা [৬৯৪], প্রতিবন্ধকতা।

ছিপি, কর্ক [৫০৬], গুঁজি, বুজি, ক্যাপ, মুখ, মুখটি; ঢাকনা, ঢাকা, লিড।

কপাট, পাল্লা, নির্মীলিকা; আগল, আগড়, আগোড়, টাটি, ঝাঁপ; শাটার; রোলিং শাটার; দরজা [দ্র ১৯০·৬]। গেট, ফটক [১৯০·৬], দেউড়ি। জানালা [১৯০·৭]।

খিল, খিলনি; হুড়কো; ছিটকিনি; হাঁসকল; অর্গল [৩৬৩]; ব্যাঙ; আলতারাফ; কড়া, আংটা, কুণ্ডা।

তালা(দে), তালক, কুলুপ(লাগানো-), দ্বারযন্ত্র; তালাচাবি; চাবি, কুঞ্জি, কুঞ্চিকা, চাবিকাঠি।

স্ক্রু; পেরেক, কীলক; নাট; বল্টু; রিভেট।

শিকল, শৃঙ্খল, বেড়ি, নিগড় [দ্র ৩৬৩]।

দেওয়াল, প্রাচীর [দ্র ১৯০·১০], প্রাকার, পাঁচিল; বেড়া [৫১৩, ৬৭১]; কাঁটাতার, কাঁটাতারের বেড়া।

আঠা, গঁদ [দ্র ৩৬৩]।

সিল, সিলমোহর।

বন্ধনী, ব্র্যাকেট।

**বিণ·** রুদ্ধ, বন্ধ, আখোলা, সংরুদ্ধ, নিরুদ্ধ, আবদ্ধ [২৮৮, ৫১৩], নদ্ধ, বদ্ধ [৩৬৩], অবরুদ্ধ, বন্ধী, আটক। অর্গলিত।

নিমীলিত, মুদিত, মীলিত, প্রমীলিত; অর্ধনিমীলিত, আধবোজা; সংকুচিত।

আবৃত [দ্র ৫০৬]।

বন্ধনযোগ্য, বন্ধ্য।

প্রতিবন্ধ, প্রতিবন্ধক [দ্র ৬৯৪]।

নিশ্ছিদ্র, ছিদ্রহীন, নীরন্ধ্র। আফাটা। জলনিরোধক, জলরোধক। বায়ুনিরোধক।

**বিণ·/বি·** রোধক, রোধকারী, নিরোধক।

## ১৯ পরিচ্ছন্নতা-সৌন্দর্য-অলংকার

### ৫১৯ পরিচ্ছন্নতা

**বি·** পরিচ্ছন্নতা, পরিষ্কার পরিচ্ছন্নতা; অমলতা, অনাবিলতা, বিমলতা, অমালিন্য, অমলিনতা, স্বচ্ছতা [দ্র ৪৮৮]।

শুচিতা, শৌচ।

পরিষ্করণ [৫২১], পরিষ্কৃতি, নির্মলীকরণ, মার্জনা, মঞ্জন, পরিমার্জন, পরিমার্জনা [৫২২], সাফাই(ক)।

শুদ্ধি, সংশুদ্ধি [দ্র ৫২২]।

ধোয়া- [দ্র ৫২১]। পারিপাট্য [দ্র ৫২৪]। কামানো, ক্ষৌরি [দ্র ৫২৮]।

ঝকমকানি, ঝকঝকানি, চকচকানি, ফুটফুটেভাব।

শুচিবাই [৫৮৬], ছুতমার্গ, ছুতধর্ম, ছুতপন্থ, শুচিবায়ু।

**বিণ·** পরিচ্ছন্ন, পরিষ্কার, সাফ(ক), সাফা, পরিষ্কার পরিচ্ছন্ন [৫২৪], সাফসুতরো।

শুচি, শুদ্ধ।

অনাবিল, অমল, বিমল, সুবিমল, নির্মল, অমলিন, নিষ্কলঙ্ক, অকলঙ্ক, কলঙ্কহীন, মলিনতাশূন্য, মালিন্যহীন, মালিন্যশূন্য, অম্লান, আবর্জনাহীন, অনবস্কর, নিষ্পঙ্ক, অকল্ক, অসমল, অক্লিন্ন, নিরঞ্জন, নিরবদ্য অনবদ্য।

স্বচ্ছ [দ্র ৪৮৮], স্ফটিকবৎ, অচ্ছ, টলটলে [১১]; কাকচক্ষু।

সাদা [৫৩৪·১৬], ফর্সা, শুভ্র, সাফ, সফেদ, অকৃষ্ণ।

প্রক্ষালিত [দ্র ৫২১], ধৌত; পরিস্রুত।

পরিষ্কৃত, নির্মলীকৃত; পরিমার্জিত, মার্জিত, সংস্কৃত, মৃষ্ট, প্রমৃষ্ট, সম্মৃষ্ট।

ঝকঝকে, ঝকমকে, তকতকে, ঝকঝকে তকতকে; চকচকে, ফকফকে; ফুটফুটে। ফটিক [৪৮৮]।

পরিপাটি, ফিটফাট [দ্র ৫২৪], ছিমছাম, সাজানো-, সাজানো গোছানো; ধোপদুরস্ত।

**বিণ·/বি·** শুচিবাইগ্রস্ত; পিটপিটে।

### ৫২০ অপরিচ্ছন্নতা

**বি·** অপরিচ্ছন্নতা, নোংরামি; আবিলতা, আবিলত্ব, মালিন্য, মলিনতা [৫৫৫], আবিল্য, কলুষ, ক্লেদ, কলুষতা, কালুষ, কালুষ্য, মলিনিমা; পঙ্কিলতা। কলঙ্ক, কালিমা; কলঙ্কময়তা [৫২৭]।

বৈবর্ণ্য, বিবর্ণতা; নিষ্প্রভতা; অস্বচ্ছতা [দ্র ৪৮৯]।

ঘৃণা, ঘেন্না; নাক সিঁটকানো-; নাসিকা কুঞ্চন(ক)।

অশুচিতা [দ্র ৫৮৭]। দুর্গন্ধ [দ্র ১১৯]।

ময়লা, আবর্জনা [৫৫৭], অবস্কর, নোংরা, জঞ্জাল, গর্দা, মলা, মল, ইল্লত, ওঁচলা, ওঁচলামাটি; কালি, কালিঝুলি, ঝুল, ঝুলকালি, পরিস্তোম, পরিষ্টোম; গদড়া, হাবজা; ছাই, ভস্ম, ছাইভস্ম, ছাইপাঁশ, পাঁশ; অঙ্গার, আঙ্গার।

কাদা [দ্র ২৪]।

আস্তাকুঁড়, আঁচড়াকুড়, ভাগাড়, আদাড়, পাঁদাড়, পাঁশকুড়, আদাড়-পাঁদাড়; ছাইগাদা; গোবরগাদা; ডাস্টবিন; পিকদানি, থুকদানি, পিকদান [৬৪·৩৬], পূগপাত্র,আলবাটি, কটকোল, পতদ্‌গ্রহ; ডাবর, আচমনক; অ্যাস্‌ট্রে; ওয়েস্ট পেপার বাসকেট। ধাপা, ধাপার মাঠ।

নর্দমা, নালি, নালা, ড্রেন [দ্র ১৫]।

গা ঘিন ঘিন করা-; বমি আসা-; অন্নপ্রাশনের ভাত উঠে আসা-।

**বিণ·** অপরিচ্ছন্ন, অপরিষ্কৃত, অপরিষ্কার [৪৮৯, ৫২৫], আবিল, কলুষিত, কলুষযুক্ত; ক্লেদাক্ত, ময়লা(ক), নোংরা, সমল, মলী, আবর্জনাপূর্ণ, জঞ্জাল পরিপূর্ণ।

কলঙ্কিত, কলঙ্কপূর্ণ, কলঙ্কময়।

অস্বচ্ছ [দ্র ৪৮৯], ঘোলা, ঘোলাটে, গদলা; ময়লাটে।

বিবর্ণ, নিষ্প্রভ, মলিন, মলীমস, ম্যাটমেটে, ম্যাড়মেড়ে, পাংশু।

পঙ্কিল [দ্র ২৪], ক্লিন্ন, ক্লেদিত, গলিজ।

অশুচি [দ্র ৫৮৭], অমেধ্য। অশোধিত [দ্র ৫২৩]।

আদাড়ে।

থিকথিকে; ঘিনঘিনে।

আধোয়া, অধৌত, আকাচা। আবাছা। আছাঁটা, আকাঁড়া। আছাঁকা।

ছাইমাখা, ভস্মাবৃত, ভস্মাচ্ছাদিত, ভস্মাচ্ছন্ন।

## ৫২১ ধোয়া

**বি·** ধোয়া-, প্রক্ষালন(ক), ক্ষালন(ক), ধৌত করা-, ধৌতকরণ, ধৌতি, ধাতি, ধাবন, বিধৌত, নির্ণেজন, পাখলানো-, ধোয়াপাখলা(ক), ধোলাই; সাফাই, পরিষ্করণ [দ্র ৫১৯]।

কাচা-, ধোপ; কাপড়কাচা; আড়ংধোলাই, ভাটি দেওয়া; ড্রাই ক্লিনিং, পেট্রোল ওয়াশ; জলকাচা(ক); সাবান কাচা(ক); সিদ্ধ করা-।

ধোপার বাড়ি দেওয়া-।

জলঝরানো-, চেপা-, নিংড়ানো-, নির্মন্থন, নির্মন্থ।

ধোয়ানো-, কাচানো-।

ঝাঁট(দে), ঝাঁটানো-।

ঝাড়া-, ঝাড়পোঁছ(ক), ঝাড়ানো-।

মোছা-, মুছে নেওয়া-, পোঁছা-, পুঁছে নেওয়া-, ধোওয়া মোছা(ক), ধোওয়া পোঁছা(ক)।

মাজা-, মাজন, ঘষামাজা(ক); নিকানো-; মার্জন(ক), মার্জনা, সম্মার্জন, সম্মার্জনা, পরিমার্জন, পরিমার্জনা, প্রোচ্ছন, মার্ষ্টি; ঘষা-, কচলানো-, রগড়ানো-, ডলা-, দলা-।

চালা- [দ্র ৫২২]।

স্নান(ক), অঙ্গমার্জনা(ক) [দ্র ৮১]; অভিষেক; গোসল(ক); গা ধোওয়া-, গাত্রধাবন(ক)। সাবান মাখা-, উচ্ছাদন, উদ্বর্তন।

আঁচানো-, আচমন(ক), উপস্পর্শ; হাতমুখ ধোওয়া-, উজু, ওজু।

আচমনী, আচমনীয়।

কুলকুচা(ক), কুলকুচো(ক), কুল্লি, কুলি, কুল্লা, কুল্লোল।

ছোঁচানো-, জলশৌচ(ক)।

ঝাঁটা, ঝাড়ু(দে), উহনী, সম্মার্জনী; খেংরা, খ্যাংরা, শলার ঝাঁটা; বাড়ন, বাড়ুন; ফুলঝাড়ু; ঝাড়ন; বুরুশ, কুচি, কুঁচা, কুঁচি; ঝুলঝাড়া। ভ্যাকুয়াম ক্লিনার। ন্যাতা।

সাবান, ক্ষার; সোডা; সাজি, সাজিমাটি, ক্ষারমৃত্তিকা, ক্ষারজল, সর্জি, সর্জিকা; কাপড়কাচা সাবান; বার সাবান; ডিটারজেন্ট পাউডার; গায়ে মাখা সাবান; গ্লিসারিন সাবান; কার্বলিক সাবান। রিঠা, রিঠে।

ধোপা, ধোবি, রজক, ক্ষারক, রজোহর, বস্ত্রধাবক; সম্মার্জক। ইস্ত্রিওয়ালা।

ধোবিখানা, ধোপার বাড়ি; ডাইংক্লিনিং।

ধোপার পাট, পাট।

মেথর, ধাঙড়, মলাকর্ষী; ঝাড়ুদার, ঝাড়ুওয়ালা, ঝাড়ুবরদার; সুইপার; সাফাইওয়ালা।

**বিণ·** ধৌত, বিধৌত, নির্ধৌত, অবধৌত; প্রক্ষালিত, ক্ষালিত, সম্মার্জিত; নিকষিত।

পরিষ্কার [দ্র ৫১৯]।

ফটফটে, ফুটফুটে, ঝকমকে; ধবধবে; ফকফকে; তকতকে, ঝকমকে, ঝকঝকে, ঝকঝকে তকতকে [দ্র ৫১৯]।

মার্জিত, মাজা।

উপসৃষ্ট।

**বিণ·/বি·** প্রক্ষালক, প্রক্ষালনকারী, মার্জক, সম্মার্জক, নির্ণেজক। ফরাস।

## ৫২২ শোধন

**বি·** শোধন(ক), বিশোধন, পরিশোধন, প্রপবণ, শোধনপ্রক্রিয়া।

সংস্কার(ক), সংস্করণ, সংস্ক্রিয়া, সংস্কৃতি; মার্জন, পরিমার্জন; শুদ্ধি, পরিশুদ্ধি, শুদ্ধীকরণ, সংশুদ্ধি [৫১৯]।

ক্ষালন [দ্র ৫২১]। দোষ কাটানো-।

ঠিক করা-, শোধরানো-, সংশোধন(ক), শুধরে নেওয়া-; মেরামতি, মেরামত(ক) [দ্র ৩৬১]।

বাছা-, বাছাই(ক); ঝাড়াই বাছাই(ক), ঝাড়াবাছা(ক); ঝাড়া-, ঝাড়াই(ক)।

চালা-, চেলে নেওয়া-।

কাঁড়া-, কাঁড়ানো। ছাঁটা-, ছাঁটাই(ক)। ভানা-।

ছাঁকা-, ছেঁকে নেওয়া-, ছাঁকন, গালন, পরিস্রাবণ, পরিস্রবণ, পরিস্রুতি, ক্ষরণ, ফিলটার(ক)।

পাতন, চোলাই(ক), চুয়ানো-, অধঃক্ষেপণ; অন্তর্ধূম পাতন।

বীজবারণ; নির্বীজন, নির্বীজীকরণ; স্টেরিলাইজেশন।

বিশুদ্ধতা, পরিশুদ্ধতা, বিশুদ্ধি, পরিশুদ্ধি, শুদ্ধতা, শুদ্ধত্ব, খাঁটিত্ব [দ্র ৫৫৮]। পবিত্রতা [দ্র ৫৮৬]।

শুদ্ধ্যশুদ্ধি (বিচার ক)।

ছাঁকনি, চালুনি, চালুন, চালনী। ঝাঁঝরি।

কুলো, কুলা, সূর্প।

বকযন্ত্র, রেটর্ট [৪৯৫], পাতনযন্ত্র।

সেন্ট্রিফিউজার।

অটোক্লেভ।

শোধনাগার, শোধনালয়, রিফাইনারি।

**বিণ**· শুদ্ধ, বিশুদ্ধ, পরিশুদ্ধ; মার্জিত, পরিমার্জিত [৫১৯], ক্ষালিত, নিরুপাধি, অভিমৃষ্ট।

বিশোধিত, শোধিত, সংস্কৃত, পরিশোধিত, শুদ্ধীকৃত; সংশোধিত।

নির্বীজিত, বীজাণুমুক্ত, বীজাণুশূন্য।

পরিস্রুত, ক্ষরিত, চুয়ানো-, নিষ্যন্দিত, অভিষুত।

খাঁটি [দ্র ৫৫৮], আসল। পবিত্র, পূত [দ্র ৫৮৬]।

শোধনীয়, শোধনযোগ্য, শোধ্য।

**বিণ**·/**বি**· শোধক, শোধনকারী; সংস্কারকারী, সংস্কারক, সংস্কর্তা।

## ৫২৩ অশোধন

**বি**· অশোধন, অপরিশোধন; অশোধনীয়তা।

অসংস্ক্রিয়া, অসংস্কৃতি, অসংস্কার; অপরিমার্জন, অপরিষ্কৃতি।

অক্ষালন।

অসংশোধন।

অপরিস্রুতি।

অবিশুদ্ধতা, অবিশুদ্ধি, অপরিশুদ্ধি, অশুদ্ধতা, অশুদ্ধি; অপবিত্রতা [দ্র ৫৮৭]।

অখাঁটিত্ব [দ্র ৫৫৯]।

**বিণ**· অশোধিত [৫২০], অবিশোধিত, অপরিশুদ্ধ।

অসংস্কৃত; অপরিমার্জিত, অমার্জিত।

অবিশুদ্ধ, অখাঁটি [দ্র ৫৫৯]।

অসংশোধিত, অশুদ্ধীকৃত।

অক্ষালিত, না ধোয়া-, আধোয়া।

আবাছা, আবাছাই, আঝাড়া।

আচালা, অচালিত; অপরিষ্কৃত [দ্র ৫২০]।

আকাঁড়া, অকণ্ডিত; সতুষ।

আছাঁকা; অপরিস্রুত।

অপবিত্র [দ্র ৫৮৭]।

শোধন-অযোগ্য, অশোধনীয়, অশোধ্য।

অপরিস্রাব্য।

## ৫২৪ পারিপাট্য

**বি**· পারিপাট্য [৫১৯], সুবিন্যাস।

গোছগাছ(ক), গোছ, গোছানো-, গুছানো-, গুছিয়ে রাখা-; বিন্যাস, সংস্থান, সংস্থিতি, সন্নিবেশ, সংগঠন, সংহতি; কম্পোজিশন।

ভারসাম্য, সামঞ্জস্য [২৫৮], ব্যালান্স।

সুব্যবস্থা, সুবন্দোবস্ত [দ্র ৩৩০]। ছক, পরিকল্পনা, প্ল্যান, কর্মপদ্ধতি [দ্র ৩১৯], বিভঙ্গ।

শৃঙ্খলা, সুশৃঙ্খলা, ডিসিপ্লিন [দ্র ৬৬৯]।

ক্রম, পরম্পরা [দ্র ১৩৭]। সূচি, সূচিপত্র; নির্ঘণ্ট [দ্র ৪১৪]; কুঞ্চিকা, জ্ঞাপনী; ক্যাটালগ; ইনডেক্স।

শোভা, শ্রী, ছিরি, ছিরিছাঁদ, সৌন্দর্য [দ্র ৫২৬]।

সাজানো-, সজ্জন, সজ্জা, শোভাবর্ধন(ক), অলংকরণ [৪৩৭], অলংকৃতি, ডেকোরেশন, সাজিয়ে রাখা-, সুন্দর করে রাখা-।

সাজা-, সাজগোজ(ক), প্রসাধন(ক) [দ্র ৫২৯]।

অলংকার, গয়না [দ্র ৫৩১]।

মানানো-, ম্যাচিং, ম্যাচকরা।

পারিপাট্যবোধ; গোছানোর অভ্যাস, গুছানোর স্বভাব; গৃহিণীপনা।

গৃহসজ্জা, ঘর সাজানো-; আসবাব [দ্র ১৯২]; চাঁদমালা, কদম; রঙিন শিকল; আলপনা, আলিম্পন; কলকা, কুঞ্জ; বুটি; চুমকি; নকশা; দেওয়ালচিত্র, ওয়ালপেপার। জলছবি, জলছাপ। উলকি।

**বিণ**· পরিপাটি, সুবিন্যস্ত, বিন্যস্ত [৩৩০], সন্নদ্ধ, সংস্থিত, সন্নিবেশিত, সন্নিবিষ্ট, সুসন্নিবিষ্ট। নিখুঁত, নিটোল।

সাজানো গোছানো-, সজ্জিত, সুসজ্জিত, ছিমছাম, ফিট, ফিটফাট [৫১৯], গোছালো।

সুশৃঙ্খল [দ্র ৬৬৯], শৃঙ্খলাপূর্ণ।

পরিষ্কার পরিচ্ছন্ন [দ্র ৫১৯]।

সমঞ্জস, সুসমঞ্জস, সুব্যবস্থিত, সুষ্ঠু; সামঞ্জস্যপূর্ণ।

কেতাদুরস্ত; ধোপদুরস্ত।

চিত্রিত, বিচিত্রিত, অলংকৃত, শোভিত, চিত্রবিচিত্র, বিচিত্র, কার্মিক, নকশাকাটা, নকশি, নকশাদার; কলকাদার, কলকাযুক্ত, কুঞ্জদার; ফুলকাটা, গুলদার; বুটিদার; ডোরাকাটা, ডুরে, ডোরাদার। দোরোখা। নকাশি।

শ্রীমণ্ডিত, সুশ্রী [দ্র ৫২৬]।

নিয়মাবদ্ধ, শৃঙ্খলাবদ্ধ [দ্র ৬৬৯]। শ্রেণীবদ্ধ।

মানানসই, উপযুক্ত [২৫৮]।

## ৫২৫ অবিন্যস্ততা

**বি**· অবিন্যস্ততা [৩৩১], অবিন্যাস, অসম্বদ্ধতা, অপারিপাট্য, বিক্ষিপ্তি; বেগোছ, অগোছাল, অগোছ।

ছড়ানো-, ছড়ানো ছিটনো-, আলানো-, উটকনো-।

বিশৃঙ্খলা, বিশৃঙ্খলতা [দ্র ৬৭০]; অনিয়ম, বেনিয়ম [দ্র ৬৭০], অরাজকতা; হট্টগোল, ডামাডোল; ছত্রভঙ্গ(হ, ক)।

ওলট পালট(ক), উলট পালট(ক), উলটা পালটা(ক), উলটে পালটে দেওয়া-।

গোলমাল(ক), তালগোল(পাকানো-) গোলে হরিবোল, গুলিয়ে ফেলা-, গোলানো-; হযবরল; জগাখিচুড়ি।

জট পাকানো-, জটিল করা-।

রেশকাটা-; ছন্দোভঙ্গ, তালভঙ্গ; ছন্দঃপতন, ছন্দঃপাত, ছন্দপতন; খেই হারানো-।

অক্রম, উৎক্রম, ক্রমভঙ্গ(ক), ব্যুৎক্রম, প্রতিক্রম, পর্যায়ভঙ্গ; ব্যতিক্রম [দ্র ২৬১]।

বেবন্দোবস্ত [দ্র ৩৩১], বেবন্দেজ, অব্যবস্থা।

কুঁকড়ানো-, কুঁচকানো-, কুঁচনো-, দুমড়ানো-, দোমড়ানো-, দুমড়ে মুচড়ে যাওয়া-; ভাঁজ পড়া- [৩৬৬]।

ধামসানো-, ধামসানি, দমসানো। ধ্যাবড়ানো, ধেবড়ে যাওয়া-, ল্যাপটানো-, জ্যাবড়ানো-, লেপটে যাওয়া-।

**বিণ·** অবিন্যস্ত(ক), অপরিপাটি, অগোছালো(ক); অপরিষ্কার [দ্র ৫২০]।

এলোমেলো(ক), অসংবৃত, আউলা, আলুলায়িত, আউলানো-, এলোঝেলো(ক), আলুথালু; ছত্রাকার, ছত্রখান(ক); ইতস্তত বিক্ষিপ্ত; উসকোখুসকো; এলো।

বিক্ষিপ্ত, প্রক্ষিপ্ত; অবক্ষিপ্ত [দ্র ৩১১]; ছড়ানো-, ছড়ানো ছিটনো-, ছিটানো-, আকীর্ণ।

অসম্বদ্ধ, এলোপাথাড়ি, এলোধাবাড়ি, বেধড়ক, আন্দাজি; অক্রমিক, ব্যুৎক্রান্ত।

লণ্ডভণ্ড(ক), হাণ্ডুল বাণ্ডুল, তছনছ(ক), তচনচ(ক); বিপ্রকীর্ণ, বিপর্যস্ত; অরাজক; বিশৃঙ্খল [দ্র ৬৭০], গোলমেলে।

ধ্যাবড়া, জাবড়া, জ্যাবড়া, জোবড়া, ধাবড়া।

অদ্ভুত, বিদঘুটে, জবরজং।

ভ্রষ্ট, ভ্রংশ।

কুঞ্চিত, সংকুচিত।

**ক্রি-বিণ·** তালেগোলে; গোলমালে।

## ৫২৬ সৌন্দর্য

**বি·** সৌন্দর্য, শোভা, বাহার, চারুতা, রুচি, মঞ্জিমা, শোভনতা, সুন্দরতা, চারিমা, বিভূষা, আভিরূপ্য।

সৌষ্ঠব, সৌকুমার্য, সুকুমারত্ব, পরমাকৃতি।

শ্রী, লাবণ্য, লাবণি, লালিত্য, সুষমা, সুষমতা, মাধুর্য, মধুরিমা, মাধুরী, মধুরত্ব, মধুরতা, ভগ, নিছনি।

রূপ, সুশ্রীকতা, সুরূপতা, রূপবত্তা, রূপরাশি, রূপশোভা, রূপলাবণ্য, রূপমাধুরী, রূপমাধুর্য; ছিরি [৫২৪], খুবসুরতি; কান্তি, বর্চ; চেকনাই; রূপের ডালি, রূপের বহর, রূপের ঘটা, ঘটা।

কমনীয়তা, নমনীয়তা, কোমলতা; স্নিগ্ধতা, স্নৈগ্ধ্য।

রমণীয়তা, রম্যতা।

মনোহারিতা, মনোহারিত্ব, মনোজ্ঞতা, হৃদয়গ্রাহিতা, মনোগ্রাহিতা।

চমৎকারিতা, চমৎকারিত্ব, অনবদ্যতা; অসামান্যতা; অপূর্বতা, অপূর্বত্ব।

সৌন্দর্যবোধ, সৌন্দর্যজ্ঞান; রুচি, সুরুচি।

কান্তিবিদ্যা, নন্দনতত্ত্ব, সৌন্দর্যবিদ্যা; মণ্ডনকলা; সুকুমারকলা [দ্র ৪৩৫]। অন্তরের সৌন্দর্য [দ্র ২০৮]।

সৌন্দর্যসৃষ্টি; সৌন্দর্যবিধান; সৌন্দর্যবর্ধন; মণ্ডন; কারুকার্য করা-; অলংকরণ, সাজানো [দ্র ৫২৪]।

**বিণ·** সুন্দর, অকুৎসিত, চারু, সুচারু, রুচির, মঞ্জু, মঞ্জুল, কান্ত, সুকান্ত, সুকুমার; সুভগ; রোচ্য [২১৫], রোচিষ্ণু, সুরুচির, রুচিষ্য।

চমৎকার, অনবদ্য, নিরুপম, অপূর্ব, অতুলনীয় [দ্র ৫৫৬], অনুপম, অপরূপ, অলোকসুন্দর; তোফা, বেড়ে, খাসা; না জবাব। সর্বাঙ্গসুন্দর, নিখুঁত।

শোভন, শোভিক, শোভাযুক্ত, শোভাময়, শোভাকর শোভমান, শোভী, শোভনক, শোভনীয়, শোভাজনক, সুশোভন, সুশোভিত, শোভিত, রাজিত, বিভ্রাজ। রম্য, সুরম্য, রমণীয়, লাজুক। নান্দনিক।

টুকটুকে, ফুটফুটে, টুকটুক।

অভিরাম, অভিরূপ।

সুশ্রী [৫২৪]; সৌন্দর্যময়, সৌন্দর্যপূর্ণ, সৌন্দর্যশালী, রূপময়; বাহারি, বাহারে, পোশাকি।

চিত্তাকর্ষক, চিত্তহারী, হৃদয়হারী, হৃদয়গ্রাহী, মনোহর, মনোহারী, মনোহরণ, মনোগ্রাহী, চিত্তগ্রাহী, মনোজ্ঞ, মনোরম [২২৪], মনোমোহন, চিত্তমোহন, মনোরঞ্জন, চিত্ততোষ, হৃদয়রঞ্জন, চিত্তপ্রিয়, চিত্তরঞ্জন, মনোতোষ, বৃন্দার, কর্ষী।

সুষম, সুষমামণ্ডিত, সুষমাময়; মাধুর্যপূর্ণ।

সুদৃশ্য, দৃষ্টিনন্দন, নয়নাভিরাম, নয়নরঞ্জন, নয়নভোলানো-, নয়নশোভন, দৃষ্টিশোভন, নয়নানন্দ, চক্ষুষ্য, দর্শনীয়, সুচিত্রক, পেশল, তকল্লবি।

কম্র, কমনীয়, কোমল, নমনীয়, সুকোমল।

• লাবণ্যময়, লাবণ্যযুক্ত, ললিত, লাবণ্যপূর্ণ, লাবণ্যচঞ্চল, সুললিত, নাজুক, বিতনু; ঢলঢল।

রুচিকর, রোচক, রুচ্য; সুরুচিপূর্ণ, রুচিস্নিগ্ধ; রুচিসম্পন্ন, সুরুচিসম্পন্ন।

**বি·** দেহসৌষ্ঠব, দেহসৌন্দর্য, দেহশ্রী, অঙ্গসৌষ্ঠব [৬২], অঙ্গসুষমা, দেহকান্তি, তনুরুচি; শারীরিক সৌন্দর্য, শরীরশোভা, দেহশোভা, অঙ্গশোভা; তনুশ্রী; অঙ্গের লাবণি; অকঠিন দেহ, কোমলাঙ্গ।

লক্ষ্মীশ্রী।

মুখশ্রী, মুখশোভা, মুখরুচি, মুখকান্তি, বদনকান্তি, মুখছবি; মুখচ্ছটা; মুখাবয়ব।

চটক, গ্ল্যামার, জেল্লা। যৌন আবেদন, সেক্স অ্যাপিল।

**বিণ·/বি·** সুন্দর, সুশ্রী, সুকান্তি, কান্তিমান, কান্তিময়, সুরূপ, প্রিয়দর্শন, সৌম্যদর্শন, চারুদর্শন, প্রিয়দর্শী, সৌম্যকান্তি, সুদর্শন, রূপবান, রূপবন্ত; শ্রীমণ্ডিত, শ্রীময়, শ্রীমন্ত; সৌম্য। অনিন্দ্যকান্তি, কন্দর্পকান্তি, রূপশালী।

সুগঠন, সুতনু, সুছাঁদ, সুডৌল।

সুদেহী, সুঠাম; সুপুরুষ, বরাঙ্গ; শ্রেষ্ঠাবয়ব; বরকায়া, বরবপু; সরলদেহী, ঋজুকায়, ঋজু; সবল [দ্র ৬৯১], বলিষ্ঠ। বৃষস্কন্ধ।

ফর্সা, উজ্জ্বলবর্ণ, গৌরবর্ণ, গৌর, গোরা, গৌরাঙ্গ, শুভ্রকান্তি; টকটকে রং; কটা [৫৩৪·১৬]।

সুবদন, সুমুখ; প্রশস্তললাট; উচ্চললাট, উন্নতললাট, অঞ্চিত ললাট; উচকপালে।

সুলোচন, সুনয়ন, সুনেত্র, সুদৃশ, সুদৃক; টানা চোখ, আয়তলোচন; পদ্মলোচন।

সুনাস, সুনাসিক; উন্নতনাসা, খরণস।

সুকেশ [দ্র ৫৩০]।

সুবাহু, দীর্ঘবাহু; আজানুলম্বিত বাহু।

কম্বুকণ্ঠ, কম্বুগ্রীব; শোভনগ্রীব, সুগ্রীব, উন্নতগ্রীব।

সুমধ্যম, ক্ষীণকটি, বিকুক্ষি, কৃশোদর; সুনাভ।
সুহাস [দ্র ২২৫]; সহাস্যবদন, হাসিমুখ, ফুল্লাধর, প্রফুল্লমুখ।
**বি·** কন্দর্প; মদন; কার্তিক; অ্যাপোলো।
**বিণ·/বি·** সুন্দরী, রূপসী, রূপবতী, রূপময়ী, সুরূপা, রূপিণী, চার্বী, সুভগা; অপরূপা, পরমা সুন্দরী। অগম্যরূপ। তিলোত্তমা। ডানাকাটা পরী। ডাকসাইটে সুন্দরী, ডাকসুন্দরী, ডাকের সুন্দরী।
সুদর্শনা, প্রিয়দর্শিনী।
শ্রীময়ী, শ্রীমতী, শ্রীযুক্তা।
শোভাময়ী, শোভনা।
লাবণ্যময়ী, রূপলাবণ্যবতী।
মনোজ্ঞা, রমণীয়া, মনোমোহিনী, মনোরমা, মনোলোভা, মনোহারিণী, মনোহরা, চিত্তহারিণী।
বরা, বরাঙ্গনা, বরবর্ণিনী, বরনারী, বর্ণিনী, শ্রেষ্ঠা, উত্তমা, পরমা, হেমা, ধনি, শিখরিণী, রূপশ্রেষ্ঠা।
যৌবনবতী, রূপযৌবনবতী, যৌবনোদ্ধতা, যৌবনমদমত্তা [১৭৩]।
মোহিনী; লাস্যময়ী, লীলাময়ী, রঙ্গিণী, চটকদার, গ্ল্যামারাস। সেক্সি। মদালসা।
**বি·** উর্বশী; অপ্সরা। ভেনাস।
পরী; হুরী।
**বিণ·/বি·** চিকনবরণী; উজ্জ্বলা, গৌরী; কুঁচবরণী; দুধে আলতা।
সুবদনী, সুবদনা; বরাননা; বিধুবদনী, বিধুবদন, বিধুবদনা, চন্দ্রমুখী, চন্দ্রাননা, বিধুমুখী, শশীমুখী, চাঁদবদনী, চাঁদমুখী।
সুনয়না, সুনয়নী, সুলোচনা, সুনেত্রা, সুন্দর নেত্রা; বামাক্ষী, বামলোচনা, চারুনেত্রা; মৃগনয়না, মৃগনেত্রা, মৃগলোচনা, মৃগাক্ষী, হরিণনয়না, হরিণাক্ষী, এণাক্ষী, কুরঙ্গনয়না; চকিতহরিণীনয়না; পদ্মপলাশলোচনা, পদ্ম আঁখি, পদ্মনেত্র, পদ্মচোখ, কমললোচনা, কমল আঁখি, পদ্মলোচনা; মীননয়না, মীনাক্ষী; কটাচোখী, বিড়ালাক্ষী; পটলচেরা(চোখ); মদিরেক্ষণা, মদিরাক্ষী; আয়তলোচনা, আয়তাক্ষী। ডাগর, আয়ত; ড্যাবডেবে।
সুকেশিনী, সুকেশা, কেশবতী, মঞ্জুকেশিনী, কেশী; মেঘবরণকেশ; অঞ্জনকেশী, অঞ্জনকেশিকা।
বিম্বাধরা, বিম্বোষ্ঠা, বিম্বোষ্ঠী, পক্কবিম্বাধরোষ্ঠী।
সুনাসা, সুনাসিকা, শোভননাসিকা।
সুদতী, সুদন্তী, শোভন দশনা, সুদশনা, শিখরদশনা।
সুভ্রূ, অঞ্চিত ভ্রূ; বঙ্কিম ভ্রূ।
সুনখী।
কম্বুকণ্ঠী, কম্বুগ্রীবা।
সুহাসিনী, সুহাসা, সুস্মিতা, মঞ্জুহাসিনী, মঞ্জুহাসী, শুচিস্মিতা, শুভ্রহাসিনী; হাস্যমুখী, স্মিতাননা, সহাস্যবদনা।
সুস্তনী।
বামোরূ।
মৃণালভুজ।
নিতম্বিনী, সুনিতম্বিনী, সুশ্রোণী, গুরুনিতম্বা, নিবিড়নিতম্বা, বরারোহা।
ক্ষীণকটি, শোভনকটি; সুমধ্যমা, ডমরুমধ্যমা, তনুমধ্যা, নতোদরী, তলোদরী, অনুদরী, কৃশোদরী, কৃশকটি।
একহারা, ছিপছিপে, তন্বী, স্লিম, তন্বঙ্গী, কৃশাঙ্গী, ক্ষীণাঙ্গী, সুতনুকা, সুগঠনা; বরাঙ্গী। কোমলাঙ্গী, কোমলিনী, চার্বাঙ্গী।

## ৫২৭ অসৌন্দর্য

**বি·** অসৌন্দর্য, সৌন্দর্যহীনতা, সৌন্দর্যাভাব, অসুন্দরতা, শ্রীহীনতা, রূপরাহিত্য, রূপাভাব, রূপের ঘাটতি; কুরূপতা।
অসৌষ্ঠব, সৌষ্ঠবহীনতা।
বিকটতা, বিকটত্ব, জঘন্যতা।
অশোভনতা।
কদর্যতা [দ্র ৫৫৭], বীভৎসতা।
কুরুচি, রুচিহীনতা, রুচিবিকার, রুচিদৈন্য, রুচিবিকৃতি।
অশ্লীলতা; অশালীনতা [৬০৮]; বেলেল্লাপনা [২৪৬]; অশিষ্টতা।
সৌন্দর্যবোধহীনতা, সৌন্দর্যজ্ঞানহীনতা।
কলঙ্ক, কলঙ্কময়তা, মালিন্য, মলিনতা [দ্র ৫২০]।
**বিণ·** অসুন্দর, শ্রীহীন, বিশ্রী, বিচ্ছিরি, শ্রীভ্রষ্ট, কুৎসিত, অরুচির, শোভাহীন, অসৌম্য।
অশিব।
অশোভন, বেমানান।
বিকট, মন্দ, উৎকট, জঘন্য [দ্র ৫৫৭], কদর্য, খাস্ত, বীভৎস।
অশ্লীল, অশিষ্ট, অমার্জিত।
কুদর্শন, দেখতে খারাপ, খারাপ দেখতে, অসৌম্যমূর্তি, অসৌম্যদর্শন, কুৎসিদ্দর্শন।
কদাকার, বেডৌল, কুতনু, বেঢপ, বেঢং।
অদ্ভুদ্দর্শন, কিম্ভূতকিমাকার, কিম্ভূত, আচাভুয়া, আচাভুয়ো, জবরজং, বিতিকিচ্ছিরি, বিদঘুটে, বিটকেল, বিটকেলে, বিকটাকার; ঘোরদর্শন, ভীমদর্শন, বীভৎসাকার, ভীষণদর্শন।
লাবণ্যহীন, রূঢ়, রুক্ষ, কাঠকাঠ, কাঠখোট্টা; মলিন [দ্র ৫২০]।
গতশ্রী, বিগতশ্রী, হতশ্রী, ভগ্নশ্রী।
কুরুচিকর, কুরুচিপূর্ণ, কুরুচিসম্পন্ন; বিকৃতরুচি।
**বিণ·/বি·** কুরূপ, কুপুরুষ, কুশ্রী, কুচ্ছিত।
কেলোকার্তিক; লোহার কার্তিক।
অসুন্দরী, কুরূপা, রূপহীনা, কুদর্শনা, বিরূপিকা; রূপের ধুচুনি; প্যাঁচা, পেঁচি; খেঁদি।
উচকপালী, ঢিপলি। নিস্তনী, স্তনহীনা।
সৌন্দর্যবোধহীন, সৌন্দর্যজ্ঞানহীন, অসুন্দরের পূজারি।

## ৫২৮ মুণ্ডন

**বি·** মুণ্ডন, মুড়োনো-, মুড়ানো-।
মাথামুড়োনো-, মস্তকমুণ্ডন, নেড়া হওয়া-, চুল ফেলা-, মাথা কামানো-।
কামানো-, ক্ষৌরকর্ম, ক্ষৌর, খেউরি, ক্ষৌরকরণ, ভদ্রাকরণ, হাজামি।

দাড়ি কামানো-, দাড়ি কাটা-, দাড়ি চাঁছা-, ক্ষৌরি। চুলকাটা-, চুলছাঁটা-; ছাঁটা-, ছাঁটাই।

ক্ষুর; ব্লেড; সেফটি রেজার; ইলেকট্রিক শেভার। দাড়িকামানো সাবান; ব্রাশ, শেভিং ব্রাশ।

নাপিত, ক্ষৌরকার, ক্ষৌরিক, পরামাণিক, প্রামাণিক, নরসুন্দর, হাজাম, হাজামত, মুণ্ডক, মুণ্ডী, ক্ষুরী।

সেলুন, হেয়ার কাটিং সেলুন।

কামানি। নরুন; নেলকাটার, নখকৃন্তনী, নখকৃন্তন, নখকুট্ট।

**বিণ·** মুণ্ডিত।

মুণ্ডিতকেশ, ন্যাড়া(হ), নেড়া, মুণ্ডিতমস্তক।

[**বিপ·**] আকামানো-, না কামানো; অমুণ্ডিত।

## ৫২৯ প্রসাধন

**বি·** প্রসাধন, পরিকর্ম, মণ্ডন, বৃষণ। রূপসজ্জা।

অঙ্গসজ্জা, দেহসজ্জা, অঙ্গসংস্কার(ক), অঙ্গসেবা(ক); বিচ্ছিত্তি।

সাজা-, সাজগোজ(ক), সাজাগোজা-, সাজ, সজ্জা, সাজসজ্জা; বেশভূষা [দ্র ৫০৮]। সাজানো-, সজ্জন, সজ্জিতকরণ, সজ্জনা; অলংকরণ, অলংক্রিয়া।

রূপচর্চা, সৌন্দর্যচর্চা। শৃঙ্গার।

স্নান [দ্র ৮১]। মাথা ঘষা।

উদ্বর্তন; গন্ধদ্রব্য লেপন; সেন্ট মাখা-; আতরলাগানো-।

মুখসজ্জা; মুখচিত্রণ; রূপসজ্জা, মেকআপ।

নখচর্চা, ম্যানিকিওর। পদচর্চা, পেডিকিওর। কেশবিন্যাস [দ্র ৫৩০]। ফেসিয়াল।

সাজঘর, প্রসাধনকক্ষ, গ্রিনরুম। প্রসাধনকেন্দ্র, বিউটিপারলার।

প্রসাধনী, প্রসাধনদ্রব্য, প্রসাধন সামগ্রী; চার্চিক্য, অঙ্গরাগ, অঙ্গপ্রসাধন, অঙ্গলেপ, কসমেটিকস।

সুগন্ধি, সুরভি, গন্ধসার, সারগন্ধ, গন্ধদ্রব্য; আতর; চন্দনী; কস্তুরী, মৃগনাভি; কোলন, ওডিকোলন; সেন্ট, এসেন্স, পারফিউম, অটো।

চন্দন, অগুরুচন্দন, অগুরু, অগরু, অগোর; রক্তচন্দন, লালচন্দন; দেবকর্দম; অর্কচন্দন; বরচন্দন; কুচন্দন; পীতচন্দন, পীতসার, হরিচন্দন, শ্রীখণ্ডচন্দন; কৃষ্ণচন্দন, কৃষ্ণাগুরু, কালাগুরু; শ্বেতচন্দন।

কাজল, কজ্জল, কাজর, অঞ্জন, আঁজন; রসাঞ্জন, সুর্মা; অগ্নিসার; নেত্ররঞ্জন, নেত্রলেপ, চক্ষুরাগ; স্রোতোঞ্জন, সৌবীরাঞ্জন, সৌবীরক। আইলাইনার; আইশ্যাডো; মাস্‌কারা।

কাজললতা; সুর্মাদান, সুর্মাদানি।

ওষ্ঠরাগ, ওষ্ঠরঞ্জনী, অধররঞ্জনী, অধররাগ; লিপস্টিক; লিপগ্লস।

নখরঞ্জনী; নেলপালিশ। কুমকুম, কুঙ্কুম, শৈরিক। রোলি।

আলতা [৫৩৩], লক্তক, অলক্তরস, যাবক, যাব, লাক্ষারস, লাক্ষা, জতুরস, অলক্তক, অলক্ত, অলক্তরাগ। পাউডার; ট্যালকম পাউডার; বডি পাউডার; ফেস পাউডার, কমপ্যাক্ট পাউডার; ফেসপ্যাক।

ক্রিম; ভ্যানিশিং ক্রিম; কোল্ড ক্রিম।

স্নো। ময়েশ্চারাইজার।

রুজ।

প্রলেপ; রূপটান।

সিঁদুর, সিন্দূর, সীমন্তক, রক্তচূর্ণ; শৃঙ্গার, শৃঙ্গারভূষণ; মেটে সিঁদুর, সীস সিঁদুর; নাগ, নাগসিন্দূর, নাগগর্ভ।

মেহেদি, মেহেন্দি [৫৩৩]।

টিপ, ফোঁটা, বিন্দু, টিক্‌কা, টিকা, বিন্দি, পৃষৎ, বুঁদি, বুঁদ; তিলক, তিলকা, ললাটিকা। অলকাতিলক, অলকাতিলকা, তিলক ফোঁটা; পত্রলেখা, পত্রবল্লী, পত্রাবলি, পত্রভঙ্গ। রসকলি। পুণ্ড্র, পুণ্ড্রক, পুণ্ড; ত্রিপুণ্ড্র, ত্রিপুণ্ড্রক। উলকি, গোদনা।

**বিণ·** প্রসাধিত, সজ্জিত, মণ্ডিত, বৃষিত, ভূষিত, শোভিত; শৃঙ্গারী।

প্রসাধিতা, সজ্জিতা, মণ্ডিতা, সুসজ্জিতা, সুশোভিতা, শোভিতা, সসজ্জিতা; শৃঙ্গারিণী।

সজ্জ, সজ্জীভূত, সসজ্জ, সসাজ।

**বিণ·/বি·** প্রসাধিকা, প্রসাধক।

প্রসাধনকারী, প্রসাধনকারিণী।

রূপসজ্জাকর, রূপসজ্জাশিল্পী; পরিকর্মা, পরিকর্মী; অলংকর্তা, অলংকরিষ্ণু; মেকআপম্যান।

**বিপ** প্রসাধনহীন; অনঞ্জন, অসজ্জিত, অশোভিত।

## ৫৩০ কেশবিন্যাস

**বি·** কেশবিন্যাস, কেশসংস্কার, কেশসজ্জা, কেশপ্রসাধন, কেশকর্ম, হেয়ার ড্রেসিং। চুলকাটা [দ্র ৫২৮]। চুল [দ্র ৬৪·১৩]।

চুলের বাহার, কেশবেশ, কেশবিলাস; হেয়ার স্টাইল; হেয়ার ডু।

কোঁকড়া চুল, কোঁকড়ানো চুল, কুঞ্চিত কেশ, আকুঞ্চিত কেশ। ঢেউখেলানো চুল; চূর্ণকুন্তল, অলক, অলকাবলি, অলকদাম, কর্করাল, কুরুল, খক্কর; কেশদাম [দ্র ৬৪·১৩]। গুচ্ছচুল, ঝাঁকড়া চুল। লম্বাচুল, বড় চুল; লম্বিতচুল, লম্বিতকেশ, আজানুলম্বিত চুল, পুলস্তি। বাবরি, বর্বরীক, বর্বর। ছোট চুল, ছাঁটাচুল; ববছাঁট চুল, বব্‌ড হেয়ার। স্টেপস।

মুক্তকেশ, এলোকেশ, এলোচুল, আলুলায়িত কেশ, মুক্তবেণী, অবেণীবদ্ধ কেশ, খোলাচুল, ছাড়া চুল, শিথিল কবরী।

চুল বাঁধা-, কবরী বন্ধন; বেণী সংহার।

বেণী (ক, বাঁধা-), বিনুনী; বেড়াবেণী; পনিটেইল, ব্যাটেইল।

খোঁপা, কবরী, ধম্মিল, ধম্মিল্ল, যুক্তবেণী; ধুড়বুড়ি; ধুদ্ধুড়ি; এলোখোঁপা; চুড়ো খোঁপা, টপনট; কানড় খোঁপা, কানড়, কানড়া; ডোনাট।

**ফ্রেঞ্চরোল; পাটিখোঁপা; ঝুঁটি।**

আঁচড়ানো-, চুল আঁচড়ানো-, মাথা আঁচড়ানো-,

কেশসংস্কার, কেশমার্জন ; বিলেখন, বিলিকাটা-। ব্যাকব্রাশ।
সিঁথি, সীমন্ত, সিঁথিপাটি, কেশবীথি ; টেরি(বাগানো-) ; অ্যালবার্ট ; সিঁথিকাটা-, সিঁথিবিন্যাস(ক), সীমন্তরচনা(ক)।
পরচুলা, উপকেশ, উইগ।
জুলপি, জুলফি, কানঝাপটা, কানপাটা [দ্র ৬৪·১৩] ; সাইডলক।
চিরুনি, কেশমার্জক, কাঁকই, কাঁকুই, কঙ্কতিকা, কঙ্কতী, কাঙ্গা, কাঙ্গী।
চুলের ফিতে ; রেশমি ফিতে, জাদ ; টাস্‌ল ; গুছি ; চুলের কাঁটা, মাথার কাঁটা, হেয়ারপিন ; চুলের ক্লিপ, হেয়ার ক্লিপ, গুঁজিকাঠি।
মাথার তেল, কেশতৈল, চুলের তেল ; গন্ধতেল ; ফুলেল তেল ; তিল তেল ; নারকেল তেল ; আমলা তেল ; ইঙ্গুদি তেল ; মাথার ক্রিম ; পমেটম।
কলপ, খেজাব ; কেশরঞ্জনী [৫৩৩], কেশরঞ্জন ; মাইফল, মাজুফল।
মাথা ঘষা- ; শ্যাম্পু(ক)।
চুল ভেজানো-, চুল শুকানো- ; হেয়ার ড্রায়ার।
খোঁপার ফুল, গর্ভক।
**বিণ·** সুকেশী, কেশবতী ; সুকেশ [৫২৬]। কুন্তলা।
এলোকেশী, মুক্তকেশী।
ধূম্রকেশী, ধূম্রকেশা, ধূম্রকেশিনী।
**বিণ·/বি·** কেশকার, কেশবিন্যাসকারী, কেশকারী ; হেয়ার ড্রেসার।
নাপিত [দ্র ৫২৮], নাই, নাপতেনি, নাপিতানী, নাপিতিনী।

## ৫৩১ অলংকার

**বি·** অলংকার, গয়না, গহনা [৪৩৮·১৪], ভূষণ, বিভূষণ, ভূষা, আভরণ, অবতংস, মণ্ডন, কঙ্কুল, কলাপ, বিভূষা, আকল্প, জেয়র ; গয়নাগাটি, গহনাগাটি।
সোনার গয়না, স্বর্ণালংকার, স্বর্ণভূষণ [৪৭৯·৭৯]।
রুপোর গয়না, রৌপ্যালংকার [৪৭৯·৪৭]।
রত্নালংকার [৫০৪], রত্নাভরণ, রত্নভূষণ, জড়োয়া গহনা ; সেটিং-এর গয়না, পাথরবসানো গয়না।
পুষ্পালংকার, পুষ্পসাজ, ফুলসাজ, ফুলের গয়না, পুষ্পাভরণ, পুষ্পভূষণ।
গয়নার বাক্স, মণিমঞ্জুষা ; বর্মিবাক্স।
ভূষণধ্বনি, ভূষণশব্দ ; শিঞ্জন [৪৩৩], শিঞ্জা, শিঞ্জ।
**বিণ·** অলংকৃত, ভূষিত, মণ্ডিত, বিভূষিত, বূষিত, সমলংকৃত, উপশোভিত।
ভূষিতা, বিভূষিতা, পরিশোভিতা, সালংকারা ; স্বর্ণভূষিতা, স্বর্ণভূষণা, রত্নমণ্ডিতা, রত্নভূষণা, রত্নশোভিতা।
রত্নখচিত, রত্নমণ্ডিত, রত্নময় ; স্বর্ণময়, সোনায়মোড়া ; স্বর্ণমণ্ডিত, স্বর্ণখচিত ; রুপোয় মোড়া, রৌপ্যময়।
**বিণ·/বি·** স্যাকরা, স্বর্ণকার, মণিকার, স্বর্ণব্যবসায়ী, স্বর্ণবণিক, সুবর্ণবণিক, সোনার বেনে [দ্র ৪৩৮·১৫] ; জহুরি [৫০৪], জহরত ব্যবসায়ী, রত্নবণিক, জুয়েলার। তারকষ।
মালাকার, পুষ্পাজীব [৪১]।

[অলংকার বৈভিন্ন্য] শিরোভূষণ [৫০৯], শিরোমণি ; শেখর, কিরীট, মৌলি, মৌড়, মোড়, মোর ; মুকুট, মটুক ; সিঁথিমৌর ; তাজ ; কলগি, কলগা ; টোপর, শোলার টোপর।
ললাম, ললাটভূষণ, ঝাঁপটা, ঝাঁপা ; টায়রা ; তোরা ; টিকলি।
কেশভূষণ ; চিরুনি, চিরনি, কুরীর ; কাঁটা ; কবরীভূষণ ; বেলকুঁড়ি কাঁটা ; গুঁজি ; বাগান।
কান বিঁধানো-, কান ফোঁড়ানো-, কান ফোঁড়া-, শ্রবণ বেধ, কর্ণবেধ ; কানের বিঁধ, কানের ফুটো।
কর্ণালংকার, কর্ণভূষণ, কর্ণাবতংস, কর্ণিকা, কর্ণাভরণ, কানের গয়না, কর্ণপূর, কর্ণবেষ্ট, কর্ণবেষ্টন, কর্ণপালী ; কানতড়কা, তরপত ; কর্ণদর্পণ, কর্ণকুণ্ডল, কর্ণমালা ; বউলি ; চৌদানি,দুল, কানের দুল, ইয়ারিং ; টাব ; মাকড়ি ; ঝুমকো, ঢেঁড়িঝুমকো, ঢেঁড়ি ; পাশা, কানপাশা ; কানবালা ; কান ; বীরবৌলি ; কুণ্ডল, মকরকুণ্ডল।
নাকছাবি, নথ, টানানথ ; নোলক, লোলক বেশর।
গলার গয়না, কণ্ঠালংকার, কণ্ঠভূষণ, কণ্ঠভূষা, কণ্ঠাভরণ, কণ্ঠমালী, গ্রৈবেয়ক, প্রালম্বক, প্রালম্বিকা, প্রালম্ব, বিম্বকি ; উরোভূষণ ; হার, কণ্ঠহার, মালা, মাল্য, মালিকা, কণ্ঠমালিকা, স্রক্‌, চেইন, চেইনহার ; পেনডেন্ট ; নেকলেস ; চিক ; শেলি, কণ্ঠী ; হাঁসুলি, হাঁসলি, হেঁসেহার, হেঁসোহার ; ললন্তিকা, মফ চেইন ; একনরী, একাবলী ; সীতাহার ; সাতলহরী, সাতনরী ; পাঁচলহরী, পাঁচনরী ; চারনরী ; গোস্তন ; মটরমালা ; মণিহার, মণিমালা ; ফুলোহার ; ইন্দ্রচ্ছদ ; অর্ধহার ; দমাহার ; দড়াহার, রশ্মিকল্প ; মেথিহার ; গোটহার ; সাপহার ; চন্দ্রহার ; বিজয়চ্ছদ, গুঞ্জহার ; গুঞ্জমালা ; গোপহার ; একাবলী ; মণিসর ; পুঁতি, পুঁতির মালা ; বিছেহার ; পাটিহার ; মঙ্গলসূত্র। লকেট, মধ্যমণি, ধুকধুকি, ধুকধুকানি ; পদক।
**বিণ·** স্রগ্ধর, মাল্যভূষিত ; স্রগ্ধরা, মাল্যধারিণী।
**বি·** বাহুভূষণ, বাহুভূষা, বাহুবন্ধ, বাজুবন্ধ, বাজু ; তাবিজ, তাগা, তাড়, টাড়, অনন্ত, আর্মলেট, অঙ্গদ, কেয়ূর।
করভূষণ ; চুড়ি, রুলি, বালা, বলয়, কঙ্কণ, কাঁকন ; বাউটি, চুড় ; জশম, মানতাসা ; রতনচুড়, ; খাড়ু, খাড়ুয়া ; পঁইছা ; ব্রেসলেট ; রিস্টলেট।
শাঁখা, শঙ্খবলয় ; লোহা, নোয়া। রাখি, প্রতিসর।
কটিভূষণ ; গোট, চন্দ্রহার ; মেখলা ; কাঞ্চি ; কিঙ্কিণী ; রসনা, সারসন ; ঘুনসি, কড়সি, কটিসূত্র ; টোরা ; কটিবন্ধ, কোমরবন্ধ, কটিত্র ; সপ্তকী।
আংটি, অঙ্গুরি, অঙ্গুরীয়, অঙ্গুরীয়ক ; বরণাঙ্গুরি ; এনগেজমেন্ট রিং।
পদভূষণ, চরণালংকার, পাদাঙ্গদ, চরণভূষণ ; নূপুর, মঞ্জীর, কিঙ্কিণী, ঘুঙুর, ঘাঘর, ঘাগর, পায়জোর, পাইজর ; পাশুলি, পাষক, পাদকটক, পাতামল ; মল, বাঁকমল, গুরবাঁধ, গোড়বালা ; তোড়া ; গুজরি, গুজরিপঞ্চম ; অঙ্গোট, আনোট ; চুটকি ; শিঞ্জিনী।
ব্রোচ, ব্রুচ ; লেসপিন।
[বিপ·] অনলংকৃত, অভূষিত, নিরাভরণ, নিরলংকার, অলংকারহীন, আভরণহীন, অমণ্ডিত।

## ৫৩২ প্রলেপ

**বি·** প্রলেপ, লেপ, আস্তর, অস্তর, আস্তরণ, উপলেপ, উপলেপন, অনুলেপ, অবলেপ।

লেপা- [৫০৬], লেপন(ক), প্রলেপন, অনুলেপন, আলেপ, আলেপন, বিলেপন, বিলেপ, মলন, মাখানো-, ম্রক্ষণ।

নিকানো, লেপাপোঁছা(ক)।

পালিশ(ক)। চুনকাম(ক) [১৯০·১২], কলি ফেরানো-। ডিসটেম্পার(ক)। এনামেল(ক), আরাশ, কলাই(ক), মিনা(ক), মিনে(ক)। স্প্রে পেইন্টিং। কোটিং; প্লেটিং; ইলেকট্রোপ্লেটিং; জিঙ্কপ্লেটিং; নিকেল প্লেটিং; ক্রোম প্লেটিং; গোল্ড প্লেটিং; গ্যালভানাইজিং।

পোঁচ, পোঁচরা; কোট, কোটিং; ছোপ।

পলস্তারা; লাইনিং।

লেপানো।

**বিণ·** প্রলিপ্ত [৫০৬], লিপ্ত, অবলিপ্ত, অনুলিপ্ত, উপলিপ্ত, প্রদিগ্ধ।

লেপনীয়, লেপ্য।

**বিণ·/বি·** লেপক, প্রলেপক।

## ৫৩৩ রং

**বি·** রং, রঙ, বর্ণ, আভা, রাগ, কয়রা।

রঞ্জকদ্রব্য, পেইন্ট।

রঞ্জন, অনুরঞ্জন, রং করা-, রং লাগানো-, রাঙানো-, রঙ্গন, রঙ্গানো-, ছোপানো-, ছুপানো-।

রং ধরা-, রং লাগা-, ছোপ ধরা-, ছোপ লাগা; ছোপ; কষ ধরা-; কষ লাগা-।

বর্ণময়তা; বর্ণসুষমা; বর্ণচ্ছটা; বর্ণবৈচিত্র্য; রঙের পরশ, রঙের ছোঁয়া। রং বেরং, রঙ্গবিরঙ্গ, বিরঙ্গ। বর্ণালি।

আবির, ফাগ, ফাগু, গুলাল, ফাগুয়া, আম্বর, ফল্গু।

আলতা [দ্র ৫২৯]।

মেহেদি। জাফরান। কলপ, হেয়ার ডাই [দ্র ৫৩০]।

পাকা রং। কাঁচা রং।

জল রং, ওয়াটার কালার। টেম্পেরা। ওয়াশ। পোস্টার কালার। ক্রেয়ন। প্যাস্টেল। তেল রং, অয়েল কালার; এনামেল পেইন্ট; শেলাক; বার্নিস; অ্যালুমিনিয়াম পেইন্ট। অ্যাক্রিলিক পেইন্ট; প্লাস্টিক ইমালশন পেইন্ট।

রং দেওয়া-, রং লাগানো-, রং করা-, রং মাখানো-; রং ফেরানো-, কলি ফেরানো-।

**বিণ·** রঙিন, রংচঙে, রংদার, রংবাহারি, রাঙা, বর্ণময়, রঙিল, বর্ণা, বর্ণিল, রঙা, রঙ্গিত, রঙ্গী, রঙ্গিলা, কর্বুরিত, শবল।

রঞ্জিত, সুরঞ্জিত।

একরঙা; দোরঙা; বহুবর্ণ, রং বেরঙের, নানা রঙের।

**বিণ·/বি·** রঞ্জক, অনুরঞ্জক, রঙ্গক, রঙ্গরেজ, রঞ্জী।

**[বিপ·] বি·** বর্ণহীনতা; রং উঠে যাওয়া-, রং জ্বলে যাওয়া-।

**বিণ·** বিবর্ণ, বর্ণহীন; রংচটা; মাটো, ফ্যাকাসে, ফ্যাকসা; পাঙ্গাশ।

## ৫৩৪ রং বৈভিন্ন্য

### ৫৩৪·১ লাল

**বি·** লাল রং, লোহিত বর্ণ; লালিমা, লালভাব, রক্তিমা, রক্তাভা, অরুণিমা, অরুণাভা, কষায়, রক্তরাগ, অলক্তরাগ, শোণিমা, রক্তিমাভা, লৌহিত্য।

সিঁদুর, সিন্দূর [দ্র ৫২৯]। আলতা, অলক্তক [দ্র ৫২৯]। লালমণি, লালরত্ন; রুবি; পলা। হিঙ্গুল, হিঙ্গুলি, দরদ, চিত্রাঙ্গ।

**বিণ·/বি·** লাল; ক্রিমসন; স্কারলেট; মেরুন; ম্যাজেন্টা।

**বিণ·** রাঙা, লাল টুকটুকে, রাঙাটুকটুকে, অরুণ, লালী, রক্তিম, লোহিত, সুলোহিত, রক্তবর্ণ, আরক্ত; আরক্তিম, কষায়িত, অগ্নিবর্ণ, অরু, রাতুল, উপরক্ত।

রক্তিমাভ, লালচে, লালাভ, অরুণিম, অরুণিত, রাগারুণ, রক্তাভ, আলোহিত, লালিম, শোণ।

কস্তা; টকটকে, কটকটে, ডগডগে, রগরগে, ক্যাটকেটে; সিঁদুরে, সিন্দূরে।

### ৫৩৪·২ নীল

**বি·** নীল রং, আকাশি রং, তুঁতে রং, ফিরোজা রং।

নীলিমা, নীলত্ব।

নীলা, নীলকান্তমণি, নীলমণি, ইন্দ্রনীলমণি। লাপিস লাজুলি।

**বিণ·/বি·** নীল, নীলবর্ণ; নেভিব্লু, নাবিকনীল; ইনডিগো; প্রুশিয়ান ব্লু; টারকোইশ ব্লু; কোবাল্ট ব্লু; সিয়ান; ময়ূরকণ্ঠী, পিকক ব্লু, ধূপছায়া।

**বিণ·** নীলাভ, নীলচে, আকাশি, আশমানি, নীলী, নীলিমাময়, আনীল, নীলিমাযুক্ত।

### ৫৩৪·৩ হলুদ

**বি·** হলুদ রং, হলদি, হরিদ্রা, পীতরাগ, পাণ্ডু রং, পাণ্ডুরতা; বাসন্তী রং; বেনে বৌ রং।

অ্যালামাটি; পিউরি; গোরচনা [৬০·৫], স্থূলচাপ, কাঞ্চনীয়া; ধুনখারা।

**বিণ·/বি·** হলুদ, হলদে, হলুদে, হলদিয়া, পাণ্ডু; অ্যালা; জরদ; ন্যাবা; লেমন ইয়লো।

ক্যাটক্যাটে, ক্যাটকেটে।

**বিণ·** পীত, পাণ্ডুর, আপীত, আপাণ্ডুর; পীতাভ, হরিদ্রাভ; ন্যাবাটে; পাণ্ডুবর্ণ, সারদ্র; হারিদ্র; জাফরানি।

### ৫৩৪·৪ সবুজ

**বি·** সবুজ রং, হরিদ্বর্ণ, কচিকলাপাতা রং; টিয়ে রং।

শ্যামলিমা, শ্যামতা।

**বিণ·/বি·** সবুজ, শ্যামল, শ্যামা, হরিৎ; অলিভ গ্রিন; বট্‌ল গ্রিন; এমারল্ড গ্রিন; পাতিনা গ্রিন।

**বিণ·** সবজে, সবুজাভ, আহরিৎ।

### ৫৩৪·৫ গোলাপি

**বি·** গোলাপি রং, গোলাপবর্ণ; দুধে আলতা রং; পিঙ্ক।

**বিণ·/বি·** গোলাপি, গুলাবি; দুধে আলতা।

**৫৩৪·৬ কমলা**
**বি·** কমলা রং।
**বিণ·/বি·** কমলা, নারাঙ্গি, নারাঙ্গা; অরেঞ্জ।

**৫৩৪·৭ বেগুনি**
**বি·** বেগুনি রং, বেগনে রং।
**বিণ·/বি·** বেগুনি, বেগুনে, বেগুনিয়া, নীললোহিত; ভায়োলেট; মভ।

**৫৩৪·৮ গৈরিক**
**বি·** গেরুয়া রং, গৈরিক বর্ণ; তাম্রবর্ণ, তামাটে রং।
গিরিমাটি।
**বিণ·/বি·** গেরুয়া, গৈরিক, কাষায়।
**বিণ·** তাম্রাভ, তামাটে।

**৫৩৪·৯ পাটল**
**বি·** পাটলবর্ণ, ইটে রং।
**বিণ·/বি·** পাটল, পাটকিলে, পাটকিলা, আতাম্র, আপাটল।

**৫৩৪·১০ পিঙ্গল**
**বি·** পিঙ্গল বর্ণ।
**বিণ·/বি·** পিঙ্গল, পিঙ্গ, কটা, হলদেটে নীল, কপিল, কপিলা।
**বিণ·** কটাসে, পাঁশুটে, কপিশ, আপিঙ্গল, পিঙ্গলাভ, পিশঙ্গ, পিঞ্জল, কদ্রু; মেটিয়া, মেটে, আকপিল, আকপিশ, শ্যাব।

**৫৩৪·১১ ধূসর**
**বি·** ধূসর রং, ছাই রং, গ্রে।
ধূসরিমা, ধূসরত্ব, ধূসরতা; পাংশুবর্ণ, মেঘবর্ণ, ঘনবর্ণ, মেঘরং, ধূম্রবর্ণ।
**বিণ·/বি·** ধূসর।
**বিণ·** ছাইরঙা; পাংশু, পাংশুবর্ণ, পাঁশুটে, পাঁশুটিয়া, পাণ্ডুবর্ণ; ফেকাসে।

**৫৩৪·১২ সোনালি**
**বি·** সোনালি রং, স্বর্ণাভা, সোনার রং, সোনারং; কাঞ্চনবর্ণ, তপ্তকাঞ্চনবর্ণ, হিরণ্যবর্ণ; চম্পকবর্ণ। সুবর্ণদ্যুতি, কনকপ্রভা, কাঞ্চনপ্রভা।
সোনার জল।
**বিণ·/বি·** সোনালি [৪৭৯·৭৯], স্বর্ণবর্ণ, সোনারবরণ, সোনারবর্ণ।
**বিণ·** স্বর্ণাভ, স্বর্ণবর্ণ, হিরণ্ময়, হেমকান্তি, কাঞ্চনাভ; গোল্ডেন; হেমাভ্র, হেমাভ, স্বর্ণপ্রভ, কনকপ্রভ, কাঞ্চনপ্রভ; চকচকে, জ্বলজ্বলে।

**৫৩৪·১৩ রুপালি**
**বি·** রুপালি রং, রুপোলি রং, রজতবর্ণ। রজতদ্যুতি, রূপা [৪৭৯·৪৭]।
**বিণ·/বি·** রুপোলি, রুপালি, রজতবর্ণ।
**বিণ·** রজতশুভ্র। রজতকান্তি, রজতধবল, রৌপ্যবর্ণ।

**৫৩৪·১৪ বাদামি**
**বি·** বাদামি রং; ব্রাউন; সিনা; বার্ন্টসিনা; খাকি রং।
খয়েরি রং; চকোলেট রং। নস্যি রং।
**বিণ·/বি·** বাদামি; পীতধূসর, পাটকিলে।
খাকি।
খয়েরি।

**৫৩৪·১৫ কালো**
**বি·** কালো রং।
কালোত্ব, কৃষ্ণতা, কৃষ্ণত্ব, কালিমা, কার্ষ্ণ্য, শ্যামিকা।
কালি, মসি; ভুসা, ভুসো। কজ্জলি, কাজল [দ্র ৫২৯]।
চাইনিজ ইঙ্ক; ইন্ডিয়ান ইঙ্ক।
**বিণ·/বি·** কালো, কৃষ্ণ, অসিত, কৃষ্ণবর্ণ, শ্যাম।
**বিণ·** কালচে, কালটে, কালটু; মেঘবর্ণ, মসিবর্ণ; মেঘকালো; অঙ্গারকৃষ্ণ, অঙ্গারমলিন; কল্মাষ, কৃষ্ণাভ; মিশকালো, নিকষ্‌কালো।
মিশমিশে; কুচকুচে; কুচকুচ, কুটকুটে; কালকিষ্টি।
**বিণ·/বি·** কালা, কেলে; কৃষ্ণাঙ্গ, শ্যামাঙ্গ; চিকুট, চিকুটি; কালিমাময়।
শ্যামা, শ্যামবর্ণা, শ্যামলা; কৃষ্ণা।
কেলেমাণিক, কালোমাণিক, কেলেসোনা; কালিন্দর, কালাচাঁদ।

**৫৩৪·১৬ সাদা**
**বি·** সাদা, শাদা রং, শ্বেতবর্ণ, দুধবর্ণ।
অফ হোয়াইট।
শুভ্রতা, শুভ্রত্ব, শৌক্ল্য, ধবলিমা, শুক্লতা, শুক্লত্ব, শ্বৈত্য, শুক্লিমা, অবদাত, সিতিমা।
চুন, কলিচুন; সফেদা, জিঙ্ক অক্সাইড।
**বিণ·/বি·** সাদা, শ্বেত, শুভ্র, সফেদ, ধবল, সিত, সিতি, ধলা, ধলো, বলক্ষ, প্রসিত।
শ্বেতকায়, শ্বেতাঙ্গ; গৌরাঙ্গ [দ্র ৫২৬]।
পাকা, পলিত।
ফর্সা, উজ্জ্বলবর্ণ, কটা [দ্র ৫২৬]।
**বিণ·** ধবলিত, ধবলীকৃত; সাদাটে, সাদাটিয়া, শ্বেতাভ, সিতাভ; শুক্ল।
তুষারধবল; রজতশুভ্র; দুগ্ধফেননিভ; দুধ সাদা।
ধবধবে, ধপধপে, ফকফকে, ঝকঝকে, তকতকে; ফুটফুটে।

# ২০ যন্ত্র-অস্ত্র-আধার

**৫৩৫ যন্ত্র**

**বি·** যন্ত্র, কল, মেশিন; কলকবজা, যন্ত্রপাতি, যন্তর; সাধিত্র, জনিত্র, সাধনী, সরঞ্জাম।

যান্ত্রিকতা।

যন্ত্রবিজ্ঞান, যন্ত্রবিদ্যা, টেকনোলজি, প্রকৌশল, যন্ত্রকৌশল, কলকৌশল, ইঞ্জিনিয়ারিং।

যন্ত্রশালা, কর্মশালা, ওয়ার্কশপ, কারখানা [দ্র ৩৫৩]।

যন্ত্রবৈভিন্ন্য [দ্র ৫৩৬]।

অপারেটার, মেশিনম্যান, মেকানিক; মিস্ত্রি, কারিগর। ইঞ্জিনিয়ার; আর্টিজান।

যন্ত্রাংশ, স্পেয়ার পার্টস।

**বিণ·** যান্ত্রিক

**বিণ·/বি·** যন্ত্রী, যন্ত্রবিদ, যন্ত্রকুশলী, যন্ত্রকৌশলী, যন্ত্রকুশল।

রাজমিস্ত্রি [দ্র ১৯০·১২]। ইলেকট্রিশিয়ান [দ্র ৫৭৫]।

ছুতোর [দ্র ৫০০]। কামার [দ্র ৪৭৯·২৬]।

**৫৩৬ যন্ত্রবৈভিন্ন্য**

৫৩৬·১ ইঞ্জিন

**বি·** ইঞ্জিন, চালকযন্ত্র, প্রাইমমুভার।

তাপীয় ইঞ্জিন, হিট ইঞ্জিন; অন্তর্দহন ইঞ্জিন; পেট্রোল ইঞ্জিন; ডিজেল ইঞ্জিন; গ্যাস টারবাইন; জেট ইঞ্জিন; র‍্যামজেট; টার্বোজেট। বহির্দহন ইঞ্জিন; স্টিমইঞ্জিন; বাষ্পীয় ইঞ্জিন; স্টিম টারবাইন। টারবাইন; ওয়াটার টারবাইন।

বয়লার; সুপার হিটার।

রেডিয়েটার।

অশ্বশক্তি, হর্সপাওয়ার; কিলোওয়াট; মেগাওয়াট।

৫৩৬·২ মোটর

**বি·** মোটর, বৈদ্যুতিক মোটর, ইলেকট্রিক মোটর। এসি মোটর; ইনডাকশন মোটর; সিনক্রোনাস মোটর; ডিসি মোটর; শান্ট মোটর; সিরিজ মোটর। ফিল্ড কয়েল, ফিল্ড; পোল; আর্মেচার। কমুটেটর; স্লিপ রিং। স্টার্টার, মোটর স্টার্টার।

৫৩৬·৩ মেশিন টুল

**বি·** মেশিন টুল।

লেদ, কুঁদ, ভ্রমিযন্ত্র; খরাদ [৩৬৭, ৪৭৪], কোঁদা-। মিলিং মেশিন। ড্রিলিং মেশিন, ড্রিল; রেডিয়াল ড্রিল। শেপিং মেশিন, শেপার। প্লেনিং মেশিন, প্লেনার। বোরিং মেশিন। স্লটার।

গ্রাইন্ডিং মেশিন; গ্রাইন্ডার; শান, শানপাথর।

প্রেস, বলপ্রেস; হাইড্রলিক প্রেস।

নিউম্যাটিক হ্যামার।

৫৩৬·৪ যন্ত্রের উপাদান

**বি·** লিভার। গিয়ার, পিনিয়ন, দাঁতকাটা চাকা। র‍্যাক। পুলি, বেল্টপুলি; ফিতে, বেল্ট, ভি-বেল্ট; চেইন। স্প্রকেট, স্প্রকেট হুইল। শ্যাফ্ট, অক্ষদণ্ড, স্পিন্ডল। পিস্টন; পিস্টন রড; পিস্টন রিং; কানেকটিং রড। ক্র্যাঙ্ক, ক্র্যাঙ্ক শ্যাফ্ট। সিলিন্ডার। বিয়ারিং; বলবিয়ারিং; বুশ বিয়ারিং; রোলার বিয়ারিং। ভাল্‌ব; গ্লোবভাল্‌ব; গেটভাল্‌ব; থ্রট্‌লভাল্‌ব। ক্যাম; ক্যামশ্যাফ্ট। রোলার; রকার; আর্ম, দণ্ড, বার।

৫৩৬·৫ হস্তচালিত যন্ত্র

**বি·** হাতুড়ি, হ্যামার, মারতোল; হম্বর; স্লেজ হ্যামার। দুরমুশ।

স্ক্রু ড্রাইভার, প্যাঁচকষ।

করাত, করাতি, করপত্র, আরা, পত্রদারক, ক্রকচ; কাঠছেদক [৫০০]; হ্যাক স; জিগ স; ফ্রেট স; সারকুলার স; শাখের করাত; করাতকল, স-মিল।

কাঁচি; কর্তনী [৩৫৬], কর্তরী, কাতান, কাতুরি, কাতি, কর্তারিকা, কাতারি। জাঁতি, সরতা, যত্রিকা, খণ্ডধারা।

বাটালি [৪৭৬], চিজেল; ছেনি।

র‍্যাঁদা, ঘিসকাপ; জ্যাকপ্লেন; কুঁদ।

ভোমর, ড্রিল, তুরপুন, ভ্রমরক, আগর, বিঁধ, বেধনী, আবিধ।

উকো, ফাইল, উখা, রেতি [৪৭৪], রেত। সিরিশ কাগজ, বালি কাগজ।

ছুরি, ছুরিকা, চাকু; দোফলা; ছোরা, ভোজালি [দ্র ৫৪০·৪], ক্ষুর।

দা, কাটারি, কর্তরি, কাতি, দাত্র, ঈলি; হাতদা; কাঠদা; রামদা; খড়্গ, খাঁড়া, লঘিত্র।

বঁটি, বঁটিদা; কুরানি।

নিড়ানি, নিড়নাস্ত্র, নিড়েন।

কাস্তে, হাঁসিয়া, হাঁসুয়া, হেঁসো, হেঁসে।

কুড়ুল, কুঠার, কুড়াল, কুড়ালি; টাঙি, টাঙ্গি, কুঠাটঙ্ক, কুঠারিকা, কুঠারী, তবল।

শাবল, শর্বলা, অশ্মদার, খন্তা, খনিত্র, খোন্তা [দ্র ৩৬৮]।

গাঁইতি।

খুরপি, দাউলি, খুরপা, ক্ষুরপ্র [৩৬৮]।

কোদাল, কুদাল, কুন্দাল, টাঙ্গ, কুদ্দার। বেলচা।

কাঁটা, পিন, বিঁধ; হুল; কীলক; অঙ্কুশ, আঁকশি, আঁকুশি।

হুক, বঁড়শি; আংটা, আঁকড়া, আঁকড়ি, বলিশ, সমিক।

কর্ণিক, কন্নি।

পাটা, উসো।

কোরানি, কুরানি।

৫৩৬·৬ ধরার যন্ত্র

**বি·** সাঁড়াশি [৩৬২], সন্দংশ, সন্দংশিকা, সন্দংশী; প্লায়ার্স।

চিমটা, চিমটে, সন্না, শঙ্কু; ফরসেপ।

ভাইস; বেঞ্চভাইস।

কবজা, হিঞ্জ।

৫৩৬·৭ সেলাই করার যন্ত্র
**বি·** সূচ, ছুঁচ, সূচিকা, সীবনী, সূচী [৩৬৩], সুই; গুণছুঁচ; অল, আল। সেলাইকল, সোয়িং মেশিন [৩৬৩]।

৫৩৬·৮ চাষের যন্ত্র
**বি·** লাঙল [৪৭], হল, হাল, ঈষা, সীর, গোকীল, হলি। ফলা; ইষ, ফাল, নিরীষ, আঁচড়া; হলিষা; ইষলাঙ্গলা; বিদা, বিদে। গোদারণ, জোয়াল, যোক্ত্র, আবদ্ধ; যুগন্ধর; ঈষধর, যুগ, যোত। মই। ট্র্যাক্টর। কাস্তে [দ্র ৫৩৬·৫]।
লাঙ্গলী [৪৭]।

৫৩৬·৯ পেষণ যন্ত্র
**বি·** ঢেঁকি। হামানদিস্তা। কণ্ডনী, মুষল, মোনা; উখলি, উখল, উদূখল; খল; নুড়ি। পাটা, শিল; নোড়া; শিলপট্ট, শিলনোড়া; ডলনা; পেষণশিল, পেষণী; অশ্মক, অশ্মকুট্ট।
জাঁতা, জাঁতাকল; যন্ত্রপেষণী, যন্ত্রক, ঘরট্ট, অবঘট্ট।
বেলন, বেল্লন, বেল্ল, বেলনা; চাকি; চাকিবেলন, বেলনচাকি, বেলনপিঁড়ি।

৫৩৬·১০ বয়নযন্ত্র
**বি·** তাঁত [দ্র ৪৩৮·৩]; লুম। হ্যান্ডলুম, হস্তচালিত তাঁত; পাওয়ার লুম। মাকু।
তকলি, টাকু [৩৬৩], টাকুয়া, টাকুর, টক্র, তর্কু। চরকা।
লাটাই, নাটাই।

৫৩৬·১১ কামারশালার যন্ত্র
**বি·** নেহাই, নিহাই। হাপর, ভস্ত্রা, হাতিনা, স্থূণা। সাঁড়াশি [দ্র ৫৩৬·৬]। হাতুড়ি [দ্র ৫৩৬·৫]।

৫৩৬·১২ উত্তোলন যন্ত্র
**বি·** পুলি, পুলিব্লক, কপিকল [৫৩৭, ৪৮৬], অরঘট্ট; অক্ষচক্র; ক্রেন; ওভারহেড ক্রেন; গ্যান্ট্রি; ডেরিক; হয়েস্ট। চাপদণ্ড।
লিফ্‌ট, এলিভেটর; এস্‌কেলেটর।
জ্যাক, স্ক্রু জ্যাক; উইঞ্চ।
পাম্প; পিস্টন পাম্প, রেসিপ্রোকেটিং পাম্প; সেন্ট্রিফুগাল পাম্প; টারবাইন পাম্প; গিয়ার পাম্প; একজহস্ট পাম্প, নিবার্তক পাম্প। ফোর্সপাম্প, লিফ্‌ট পাম্প, রোটারি পাম্প।
ঔদপ্রেস, হাইড্রলিক প্রেস।

৫৩৬·১৩ পা-মেশিন, পায়ে চালানো যন্ত্র, ফুটমেশিন; প্যাডেল।
৫৩৬·১৪ গণনাযন্ত্র, ক্যালকুলেটার; অ্যাবাকাস। কম্পিউটার; অ্যানালগ কম্পিউটার; ডিজিটাল কম্পিউটার। স্মৃতি, মেমারি। প্রোগ্রাম।

**৫৩৭ চাকা**
**বি·** চাকা [৪৬৫·৩], চক্র, চক্কর, চাক, চাকতি, হুইল। কলের চাকা। গাড়ির চাকা; রথাঙ্গ।
ফ্লাই হুইল। পুলি; কপিকল [দ্র ৫৩৬·১২]।
সামনের চাকা; পিছনের চাকা; স্টেপনি।
কাস্টর হুইল।
রিম; টায়ার; টিউব; স্পোক, অর, চাকার পাখি, পাখি; হাব; বস। অক্ষ, ধুরা, ধুর, অক্ষদণ্ড, অক্ষপাদ।
কেন্দ্র, নাভি, নাই, চক্রনাভি। চাকার খিল, অক্ষাগ্রকীলক।
পরিধি, বেড়, নেমি, চক্রনেমি, নীধ্র, প্রধি।
**বিণ·** চক্রাকার, গোল [দ্র ৪৬৫·৩]।
চাকাযুক্ত, সচক্র, চাকাওয়ালা, চাকালাগানো-।
একচাকা; দুইচাকা, দ্বিচক্র; তিনচাকা; চারচাকা।
**[বিপ·]** অনক্ষ, চাকাহীন, অচক্র।

**৫৩৮ দণ্ড**
**বি·** দণ্ড [৫৪০·৯], নড়ি, লাঠি, আসা, আসানড়ি, আসাবাড়ি, ছড়ি, ছড়; কাঠি, কাষ্ঠিকা, যষ্টি, যষ্টিকা; শলাকা, শলা; শিক, রড; গরাদ।
থাম [১৯৮], খাম্বা, পোস্ট, পিলার, খুঁটি [৩৬৩], খুঁটা, খোঁটা, পোল; আলান, আলানিক।
গোঁজ, কীলক, কীল।
মাস্তুল, মাস্ট। লগা, লগি।
স্তম্ভ; পিলার; পিলপায়া। মিনার, টাওয়ার।
রাজদণ্ড [দ্র ৬৬১]। লগুড় [৫৪০]।
বাঁশ [দ্র ৪৪·১৪৩], বংশদণ্ড।
খড়িকা, খড়কে, খড়কে কাঠি।

**৫৩৯ আধার**
**বি·** আধার, পাত্র, ভাণ্ড, জায়গা, আশয়, ধাত্র, ধারক, ভাজন, শালিকা, অধিশ্রয়, আস্পদ, নিধি, নিধান।
ভাণ্ডার, ভাঁড়ার, আগার; তহবিল [দ্র ৭২৭]।
কুণ্ড।
পুট, খাপ, পিধান, কোষ, কেস।
[পাত্রের মুখ] কানা, বেড়, মুখ, কান্টা, কাণ্ঠা।
**বিণ·** আধেয়, নিধেয়।
৫৩৯·১ বাসন, বাসনপত্র, বাসনকোসন, বর্তন।
মাটির বাসন, মৃৎপাত্র, মৃদ্ভাণ্ড। পাথরের বাসন। কাঁসার-বাসন; পিতলের বাসন। অ্যালুমিনিয়ামের বাসন। কাচের বাসন, কাচপাত্র, কাচস্থালী, কাচভাজন, কুহন। চিনেমাটির বাসন; পোর্সেলিনের বাসন। এনামেলের বাসন। স্টেইনলেসস্টিলের বাসন। প্লাস্টিকের বাসন। রুপোর বাসন। কাঠের বাসন, দারুপাত্র, কেঠো, কাঠুয়া, কেঠুয়া।
ধাতুপাত্র, তৈজস, তৈজসপত্র।
রান্নার বাসন, রন্ধনপাত্র, পাকপাত্র, পাকস্থালী, কানায়ে।
ভোজনপাত্র। ডিনারসেট। চায়ের বাসন, টি সেট।
৫৩৯·২ জলপাত্র, বারিপাত্র, জলভাণ্ড, জলাধার।
কলসি, কলস, কুম্ভ, গাগরি, গাগরা, গর্গর, ঘড়া, বারী,

ভৃঙ্গার, ডাবু, ডাবরি, কুণ্ডিক, নাদ, নাগরি, ঠিলি, অলিঞ্জর, দ্রোণি; কুঁজো, সোরাই, সরাব।

ঘটি, কুম্ভিকা, লোটা, ঘট; পাউলি, পালি।

জালা, মটকা, মণিক, নন্দা, নাদা, মটকি, কোলা; পিপা, পিপে।

কুপা, কুপো; ব্যারেল।

মশক, ভিস্তি [দ্র ১১]; জেরিক্যান; কানেস্তারা, ক্যানিস্টার, টিন।

জগ, জাগ; মগ; কেটলি, কেৎলি; টিপট; সামোভার; গাড়ু, গলন্তিকা, বদনা; কমণ্ডলু, কমঠ, করক, উদকুম্ভ, করঙ্গ।

টব, টাব; চাড়ি; গামলা, তাগারি; ডাবর; চিলমচি; ডাবা, ডাব্বা।

ট্যাঙ্ক, চৌবাচ্চা, নিপান [১৬], প্রপা [১১], হৌজ, ড্রাম, পিপে, টিন।

বালতি, বাকেট।

শিশি, বোতল, কুপিকা, কাচকলস, কাচকুপি; কারবয়; বয়াম, জার।

জলের বোতল, ওয়াটার বট্‌ল।

জলসেচনী, সেচনী, সিউনি, দুনি, ডোঙ্গা; ঝারি; কাঠকুয়া।

কোশা; কুশি।

বিড়া, বীটিকা, বীটি, বিঁড়া, বিঁড়ে।

৫৩৯·৩ বাটি, খুরি, খোরা, কটোরা, কটরা; খাবরি; জামবাটি; কাঁসি।

কাপ, পেয়ালা।

মালুই, মালা।

সরা; মুছি, মুচি, মুষ্টিক, মুষা, মূষা, ক্রুসিব্‌ল।

৫৩৯·৪ থালা, থালি, রেকাবি, রেকাব, স্থাল, স্থালী, থারি; প্লেট, ডিশ, পিরিচ, সসার। ট্রে, টাট।

সানকি, সানক, পান্তি, বগি, বেলি; বগিথালা, আমখোরা; বারকোশ, খঞ্চা, খুঞ্চি, পরাত। হাফপ্লেট; কোয়ার্টার প্লেট; চায়ের প্লেট।

খঞ্চিপোশ।

৫৩৯·৫ গেলাস, গ্লাস; খুরি, ভাঁড়, ভাণ্ড, কেঁড়ে।

পানপাত্র [৫৬০·১], চষক; পেগ; সরক, মদিরাপাত্র; বিয়ার মাগ; সুরাধানী।

গেলাসের ঢাকনি, সরপোশ, গেলাসঢাকা।

৫৩৯·৬ কড়াই, কড়া, আংটা, কটাহ, অগ্নিষ্ঠ, কন্দু; লোহিকা, পেটাকড়াই, কান্তকড়া; তাওয়া।

চাটু; প্যান, সসপ্যান; ভর্জনপাত্র, ফ্রাইংপ্যান।

মালশা, মালশি, সরা, হোলা।

খোলা; ভাজনাখোলা, খল্লিকা; কাঠখোলা।

৫৩৯·৭ হাঁড়ি, ডেক, ডেগ, হণ্ডা, হণ্ডিকা, হণ্ডী, হাণ্ডী, হাঁড়া, হাণ্ডিয়া, হাণ্ডা, তিজেল, পাতিল; উখা, উকো।

ডেকচি, পাকপাত্র।

বোকনো, তসলা; দোনা।

মেটে হাঁড়ি, তোলো, তিতিল।

হাঁড়িকুঁড়ি।

৫৩৯·৮ হাতা, দর্বি, তাড়ু, খঞ্জ, খঞ্জা।

চামচ, দর্বিকা, চামচে, চমস। চা চামচ; টেব্‌লস্পুন। ঝিনুক, কুশি। পলা, পলো।

খুন্তি, খোন্তা।

চালুনি, ঝাঁঝরি; ছানতা, ধুচুনি, ধুচনি, ছাঁকনি।

কাঁটা, ফর্ক।

সাঁড়াশি [দ্র ৫৩৬·৬]।

বেড়ি, বাউলি; হাতাবেড়ি।

৫৩৯·৯ কৌটা, কৌটো; ডিবা, ডিবে, সাপুড়া, সাঁপড়ি, সাঁপুড়ি, কুপি। টিন।

৫৩৯·১০ থলে, থলি, ব্যাগ; ঝোলা, ঝুলি, ধুকড়ি, ধোকড়।

বস্তা, ছালা, গুণ, গোণী, গুণচট, বোরা; গাঁট, গাঁটরি, গাঁটি গাঁঠি, গাঁঠরি।

বান্ডিল, পোঁটলা, পুঁটলি, পুঁটুলি, পুলিন্দা, পেটরা, পেড়া, প্যাঁটরা, টোপলা, প্যাকেট, মোড়ক, পেটিকা, বোঁচকা, বুঁচকি, পেটি, পুটক, পুটী, পুটিকা, পেটক।

ঠোঙা, ঠুঙ্গি, খুঙ্গি, পুরিয়া, কুঙ্গি।

হোল্ডল, রুকস্যাক।

হাতব্যাগ, ভ্যানিটিব্যাগ; বটুয়া, বগলি, ঝাঁপি। স্কুলব্যাগ। মানিব্যাগ, পার্স, ওয়ালেট। খুঁতি, গেঁজ, গেঁজে। খুঁট।

পকেট [৫০৮·৭], জেব, জামার পকেট; বুকপকেট; পাশপকেট; ভেতরের পকেট; প্যান্টের পকেট; হিপপকেট।

বিণ· বস্তাবন্দী; লাটবন্দী।

৫৩৯·১১ ঝাঁকা, ঝুঁড়ি, চুপড়ি, চুবড়ি, টুকরি, টোকরা, পিট, চ্যাঙারি, বাজরা, ঝোড়া।

ধামা, ধামি, পেছে, পিছা।

পেতে, ডোল।

ডালা, সাজি, ডালি, ডল্লক।

খালুই, খালই। মৎস্যধানী [দ্র ৬০·৩৩]।

বাস্কেট; ওয়েস্টপেপার বাস্কেট।

কুলো, কুলা, সূর্প, শূর্প। চালুন, চালুনি, চালনি। ধুচুনি।

৫৩৯·১২ আলনা।

৫৩৯·১৩ আলমারি [১৯২]; দেওয়াল আলমারি; খোপ, কুলুঙ্গি, কোলাঙ্গ।

তাক, শেল্‌ফ।

ওয়ার্ডরোব।

দেরাজ, ড্রয়ার। ক্যাবিনেট। চেস্ট·অব ড্রয়ার্স।

৫৩৯·১৪ বাক্স, বক্স; কাসকেট, সম্পুট, সম্পুটক, সমুদ্গ, সমুদ্গক।

ট্রাঙ্ক, তোরঙ্গ। পোর্টম্যান্টো।

সুটকেস, পেটরা, পেটিকা, পেঁটি, পেড়ি, সাঁপুড়া হড়পি; ব্রিফকেস, অ্যাটাচিকেস।

হাতবাক্স; ক্যাশবাক্স।

সিন্দুক, সেফ; মঞ্জুষা, পিট।

ডালা, ঢাকনা, বাক্সের ঢাকনা।

প্যাকিং বাক্স।

টুলবক্স। ফার্স্ট এইড বক্স।

৫৩৯·১৫ [বিবিধ] গোলাবপাশ, কার্বা, কারাবা, পাশ।

আতরদান, আতরদানি।
দোয়াত, মস্যাধার। তেকাঠা।
নস্যির ডিবে, ডিবে।
পানেরবাটা, বাটা; পানের ডিবে [৫৬০·৫], পানদান; তাম্বূলসাপুড়া, তাম্বূলকরঙ্ক, তাম্বূলাধার, তাম্বূল পেটিকা; পানের বটুয়া; ডাবর।
সিগারেট কেস। ছাইদানি, ছাইদান, ভস্মাধার, অ্যাসট্রে।
ফানেল, কাপা।
৫৩৯ ১৬ [বৈজ্ঞানিক গবেষণাগারের পাত্র] বিকার, ফ্লাস্ক; কনিকাল ফ্লাস্ক। রিটর্ট, বকযন্ত্র। অ্যাসপিরেটর বট্‌ল। ক্রুসিব্‌ল। জার। ইম্‌পিঞ্জার। পিপেট।
৫৩৯·১৭ পাতার ঠোঙা, পত্রপুট।

## ৫৪০ অস্ত্রশস্ত্র

**বি·** অস্ত্র, হাতিয়ার, আয়ুধ, প্রহরণ। শস্ত্র।
অস্ত্রশস্ত্র, অস্ত্রসম্ভার; অস্ত্রসজ্জা, সমরসজ্জা।
মারণাস্ত্র; যুদ্ধাস্ত্র [৬৯৬], যোধন।
অস্ত্রাগার, আয়ুধাগার, অস্ত্রালয়, অস্ত্রবেশ্ম, সেলাখানা, তোশাখানা, ম্যাগাজিন, আরমারি। তোপখানা।
অস্ত্রবিদ্যা, যুদ্ধবিদ্যা।
অস্ত্রচালনা(ক)।
**[বিপ·]** নিরস্ত্রীকরণ।
**বিণ·** সন্নদ্ধ, সশস্ত্র, অস্ত্রসজ্জিত।
**বিণ/বি·** অস্ত্রধারী, প্রহরণধারী, শস্ত্রভৃৎ, উদায়ুধ, আত্তশস্ত্র, ধৃতাস্ত্র, শস্ত্রধারী, শস্ত্রধর, শস্ত্রপাণি, অস্ত্রী, শস্ত্রী, অস্ত্রজীবী, আয়ুধিক, আয়ুধজীবী, অস্ত্রাজীব, শস্ত্রজীবী, শস্ত্রাজীব। অস্ত্রজ্ঞ, অস্ত্রবিদ্।
অস্ত্রবাহক, সেলাবরদার
**[বিপ·]** অস্ত্রহীন, নিরস্ত্র, অস্ত্রশূন্য, নিরায়ুধ।
৫৪০·১ আগ্নেয়াস্ত্র, অগ্ন্যস্ত্র, অগ্নিযন্ত্র।
বন্দুক, শটগান, তবক; এয়ারগান; রাইফেল; পিস্তল; রিভলবার; পাইপগান; মেশিনগান; সাবমেশিনগান; ব্রেনগান; কারবাইন; মাস্কেট; ঘোড়া, ট্রিগার; নল; বাঁট।
কামান, তোপ, কর্ণি; মর্টার; বাজুকা; বিমানবিধ্বংসী কামান।
কার্তুজ, কার্টিজ, টোটা; গুলি, বুলেট, শট; ছররা, ছটরা। গোলা, খঞ্জর, শেল। গোলাবারুদ, অ্যামুনেশন।
ম্যাগাজিন, তোসদান।
গুলিচালনা(ক), গুলি মারা-।
গোলন্দাজি; গোলন্দাজবাহিনী, আর্টিলারি।
**বিণ·** একনলা, আনলা; দোনলা।
গুলিবিদ্ধ।
**বিণ/বি·** বন্দুকচি, বন্দুকবাজ। বন্দুকধারী, তবকধারী, তাবকি, তবকি।
গোলন্দাজ, তোপচি, আর্টিলারি।
৫৪০·২ বোমা(ফেলা-, মারা-), বম্ব, বোম; পেটো, হাতবোমা, গ্রেনেড; পেট্রোলবম্ব; নাপাম বম্ব; মলোটভ ককটেল।
বিস্ফোরণ, বোমা বিস্ফোরণ।
টর্পেডো। মাইন।
আণবিক বোমা, পরমাণু বোমা, নিউক্লিয়ার বোমা; হাইড্রোজেন বোমা; প্লুটোনিয়াম বোমা; নিউট্রন বোমা।
**বিণ·** বোমারু, বম্বার।
বিস্ফোরক।
৫৪০·৩ ক্ষেপণাস্ত্র, মিসাইল, রকেট। আন্তর্দেশীয় ক্ষেপণাস্ত্র।
৫৪০·৪ তলোয়ার, তরোয়াল, তলবার, তরবারি, তরবার, অসি, কিরিচ, তেগ, ধারাঙ্গ, শমশের, কৌক্ষেয়, করপাল; যুদ্ধকুঠার, দ্রুঘণ, খড়্গাধেনু, খড়্গাধেনুকা, বৃক্ষাদন।
খড়্গা, খাঁড়া, খাণ্ডা, সায়ক, মণ্ডলাগ্র।
অসিফলক, ফলা, ফালা, খড়্গাপত্র।
ছোরা, ছুরি, ছুরিকা, চাকু, ভোজালি [৫৩৬·৫], কুকরি, কৃপাণ, দা, রামদা, কাটারি। কুঠার [দ্র ৫৩৬·৬], কুঠারী, কুঠারিকা, পরশু, পর্শ্বধ, স্বধিতি; টাঙ্গি।
গুপ্তি, কূটায়ুধ; বাইস।
সঙ্গিন, বেয়নেট।
শূল, শূলি। কোঁচা।
বিষাক্তছোরা, ধারাবিষ।
ছুরিকাঘাত(ক), ছোরামারা-, চাকুমারা-; কোপ (মারা-), চোপ (মারা-); খড়্গাঘাত(ক)।
খড়্গাপিধান, অসিকোষ, খড়্গাকোষ, কোষ, খাপ [দ্র ৫০৬]।
**বিণ·** কোষমুক্ত, খোলা, উন্মুক্ত।
অসিহস্ত, খড়্গাপাণি, কৃপাণধারী, খড়্গাহস্ত, খণ্ডাতি।
৫৪০·৫ বর্শা, বল্লম, সড়কি, ভল্ল, ঝকড়া; কোঁচ, ট্যাটা, টেটা; ত্রিশিখ, ত্রিশূল। জ্যাভেলিন।
৫৪০·৬ তীর, বাণ, শর, ইষু, কাণ্ড, কলম্ব, পৃষৎক, ক্ষুরপ্র, ত্রিপুট, বিপাট, সিত, শায়ক, বিশিখ, শরগাছ, অজিহ্মগ, বিকর্ষ, তোমরাস্ত্র; চিয়াড়।
ধনুক, ধনু, ধন্ব, কার্মুক, শরাসন, বাণাসন, রোপ, চাপ, শার্ঙ্গ। ধনুর্গুণ, শিঞ্জনী, জ্যা, ছিলা, গুণ, মৌর্বী, পতঞ্চিকা, অটনি।
তীরধনুক, ধনুর্বাণ, ধনুঃশর, ধনুষ্কাণ্ড, ব্যধ্য।
তূণ, তূণীর, তরকচ, শরাশ্রয়, বাণাধি, ঈষুধি, শরধি, বাণাধার, শরাধার, বাণাশ্রয়, অপাসাঙ্গ, উপাসঙ্গ, অধিজ্য, নিষ, নিষঙ্গ। অক্ষয়তূণ।
তীরছোঁড়া-, শরক্ষেপ(ক), শরক্ষেপণ(ক), শরত্যাগ(ক), শরনিক্ষেপ(ক), শরবর্ষণ, শরসন্ধান; শরাঘাত(ক), বাণাঘাত(ক), তীরমারা-, বাণমারা-। জ্যারোপ(ক)। শরজাল; বাণবৃষ্টি(ক)।
টংকার, টংকারধ্বনি, ধনুর্গুণ শব্দ, জ্যাধ্বনি ধনুর্বিদ্যা, তীরন্দাজি।
**[পৌরা·]** হরধনু, পিনাক, শিবধনু, আজগব, অজকব, অজগব। গাণ্ডিব।
শরাসন, শরশয্যা; ভীষ্মের শরশয্যা।
**বিণ·** শরবিদ্ধ, শরাহত, তীরবিদ্ধ।
**বিণ·/বি·** ধনুর্ধর, ধানুকী, ধনুকধারী, ধনুর্ধারী, ধনুষ্কর, ধানুষ্ক, ধনুষ্পাণি, ধনুষ্মান, ধনুষ্কোটি, ধনুকাগ, ধনুর্ভৃৎ, ধন্বী, ধন্বা,

চাপী, বেধী; মহাধনুর্ধর, সুধন্বা, অতিধন্বা, অতিধন্ব; শার্ঙ্গধন্বা, শার্ঙ্গিক।

তীরন্দাজ, কাণ্ডবান, কাণ্ডীর, শরমল্ল।

৫৪০·৭ ঢিল (মারা-, ছোঁড়া-), ঢ্যালা, ঢেলা, লোষ্ট্র, দলনী; পাথর; ইট, থানইট; পাটকেল, ইটপাটকেল; আধলা; খোলামকুচি।

গুলতি, বাঁটুল।

৫৪০·৮ মুগুর, গদা, খেটক, মুষল, তোষল, ডাঙশ, কোঁতকা, শম্ব, মুদ্গর, খেটে, পাবড়া, পাউরি, ফাবড়া, ফাউড়া; শামি, শামা, শাঁপি; ডাম্বেল।

গদাঘাত, গদাযুদ্ধ।

**বিণ·/বি·** গদাধারী, গদী।

৫৪০·৯ লাঠি, ছড়ি, যষ্টি, লগুড়, যাঠা, জাঠা, কোঁতকা, সোঁটা, ডাণ্ডা, ডাং, দণ্ড [দ্র ৫৩৮], আসা, নড়ি, বাড়ি, আসানড়ি, বেটন, স্টিক, কাঠি, রড, ঠেঙা; ছড়; নাদনবাড়ি, নাদন, নাদনা; পাঁচনি, পাঁচনবাড়ি, প্রাজন।

চাবুক, বেত, বেত্র, কশা, বেত্রদণ্ড, কোড়া, সাট, ছিপটি, প্রতোদ, হুইপ। লাঠিসোঁটা। লাঠির বাড়ি, দণ্ডাঘাত; লাঠ্যৌষধি; বেত্রাঘাত, বেতের বাড়ি।

লাঠিখেলা-, লাঠি ঘোরানো-; লাঠিবাজি, ডাণ্ডাবাজি।

**বিণ·/বি·** লাঠিয়াল, লেঠেল, যাষ্টিক।

দণ্ডধর, দণ্ডপাণি, আত্তদণ্ড, দণ্ডবাহক, দণ্ডধারী, আসাবরদার।

৫৪০·১০ [বিবিধ] নখর, বাঘনখ; পাঞ্চ; যূপ, যূপকাষ্ঠ, সাঁপি, হাড়িকাঠ [৫৮], ধর্মগণ্ডিকা; ফাঁসির মঞ্চ [দ্র ৫৮]। নলযন্ত্র; সাতনলা, সাতলা; আঠাকাঠি।

৫৪০·১১ [পৌরা] বজ্র, বজ্রাস্ত্র, তাড়িতাস্ত্র; ঐষিক; শেল; বাণ, ইষু; পর্জন্যাস্ত্র, পাশ, বরুণবাণ; পর্বতাস্ত্র; ভৌমাস্ত্র; অগ্নিবাণ; বায়ুবাণ, বায়ব্যাস্ত্র; শক্তিশেল; পাশুপত; প্রাস; নারাচ, প্রক্ষ্বেড়ন; নালীক; নাগপাশ, নাগবাণ; শব্দভেদীবাণ, শব্দবেধীবাণ; ব্রহ্মাস্ত্র; ইন্দ্রাস্ত্র, ইন্দ্রায়ুধ, ইন্দ্রধনু; পরিঘ; শক্তি; খিল্বির; দিব্যাস্ত্র; ভিন্দিপাল; তোমর; পট্টিশ; শতঘ্নী; চক্র, সুদর্শন চক্র; গোশীর্ষ; লৌহমুদ্গর, দ্রুঘ্ন; বৃহন্নালিক; ময়ূখী; লঘুনালিক; লঘিত্র; দণ্ডচক্র; ধর্মচক্র; ব্রহ্মশির; গারুড়াস্ত্র।

পঞ্চায়ুধ [তরবারি; শক্তি; ধনু; পরশু; বর্ম]।

অষ্টবজ্র [বিষ্ণু: কেশবায়ুধ, সুদর্শন চক্র; শিব: ত্রিশূল; ব্রহ্মা: অক্ষ; ইন্দ্র: বজ্র; বরুণ: পাশ; যম: দণ্ড; কার্তিকেয়: শক্তি; দুর্গা: অসি]।

## ৫৪১ বর্ম

**বি·** বর্ম, শানা, সাঁজোয়া [৫০৮·২১], সন্নাহ, সংনাহ, কঙ্কট, কঙ্কটক, কালবধলন, বরূথ, জগর, তনুত্র, তনুবার, তনুত্রাণ, তনুচ্ছদ, অঙ্গত্রাণ, অঙ্গত্র, কবচ, কঞ্চু, কঞ্চুক, খোলক, নিচুলক, অক্রু; বক্ষত্রাণ, উরশ্ছদ, উরস্ত্র, উরস্ত্রাণ।

ঢাল, খেটক, চোলক, অসিচর্ম, শিল্ড। বারবাণ, বাণবার।

ট্রেঞ্চ; বাংকার।

রক্ষাকবচ; রক্ষামন্ত্র।

হেলমেট; ক্র্যাশহেলমেট।

বাহুত্র, বাহুত্রাণ। কটিত্র। অংসত্র, স্কন্ধাবরক।

মুখোশ, মাস্ক।

অঙ্গুলিত্র, অঙ্গুলিত্রাণ, অঙ্গুষ্ঠানা, অঙ্গুস্তানা, চামাটি, শিস্তি, মেরজাপ।

**বিণ/বি·** বর্মধারী, কবচী, বর্মী, বর্মিত, বর্মাবৃত, কবচধারী, বর্মহর, সাঁজোয়াল; সন্নদ্ধ।

## ৫৪২ ফাঁদ

**বি·** ফাঁদ(পাতা-) [৬০·৪১], আনায়, বাগুরা, ফন্দ, কূট, কূটযন্ত্র, কূটবন্ধ, চাতর, চক্র, উন্মাথ, ট্র্যাপ; জাল(ফেলা-, পাতা-), বিতংস; ফাঁস, ল্যাসো; খেদা।

চোরাবালি।

ইঁদুরের কল, জাঁতিকল, ইঁদুরমারা কল।

ফন্দি, ফিকির, মারপ্যাঁচ, ঘোরপ্যাঁচ, অন্ধিসন্ধি।

টোপ(ফেলা-); ওত পাতা- [৫৮, ১৫১], ঘাপটি মারা-, ওতকানো-।

কবল, খপ্পর; কবলে পড়া-, খপ্পরে পড়া-।

ফাঁদে পা দেওয়া-; জালে পড়া-; ফাঁদে পড়া-।

**বিণ/বি·** ফন্দিবাজ।

ব্যাধ, শবর, আনায়ী, কিরাত, বাগুরিক, তীবর, নিষাদ [দ্র ৫৮], শ্বাগনিক, পক্ষীমার, জালিক, বৈতংসিক, পাশী।

# ২১ সত্য-ঔচিত্য-যাথার্থ্য

## ৫৪৩ সত্য

**বি·** সত্য, সত্যতা, ঋত, যথার্থতা, যাথার্থ্য, যথাযথতা, সাচ্চাই; অবিসংবাদিতা; ন্যায় [দ্র ৫৪৫]। নির্ভুলতা [দ্র ৫৬১]। বিশ্বস্ততা [দ্র ৫৪৯]। স্বতঃসিদ্ধি। প্রকৃতত্ব, খাঁটিত্ব [দ্র ৫৫৮]।

সততা, সত্যপরায়ণতা, সত্যাশ্রয়িতা, সত্যাচরণ; সত্যপ্রীতি, সত্যানুরাগ; সত্যাবলম্বন; সত্যনিষ্ঠা, সত্যনিষ্ঠতা; সত্যসাধন, সত্যপ্রতিষ্ঠা, সত্যরক্ষা, সত্যপালন [দ্র ২৮৪]।

সত্যান্বেষিতা, সত্যান্বেষণ, সত্যানুসন্ধান(ক); তথ্যানুসন্ধান(ক)।

সত্যবাদিতা, সত্যবাদিত্ব, সত্যকথন, স্পষ্টবাদিতা, স্পষ্টবাদিত্ব, সোজা বলা-, খুলে বলা-, অকপটতা [দ্র ৫৪৭]; প্রকৃতভাষণ, সত্যভাষণ, সত্যকথা, স্পষ্টকথা।

সত্যপন্থা, সত্যের পথ, সত্যপথ।

পরম সত্য, চরম সত্য; অমোঘ সত্য; স্বতঃসিদ্ধ [২৭৯]; প্রকৃতির নিয়ম, প্রাকৃতিক নিয়ম।

আপ্তবাক্য [১০৭], আপ্তবচন; অভ্রান্তবাক্য; বেদবাক্য;

গুরুবাক্য, গুরুবচন, গুরুবাণী; দৈববাণী।
**বিণ**· সত্য, প্রকৃত, ঠিক, হক, যথার্থ, যথান্যায়, অভ্রান্ত [দ্র ৫৬১], অকৈতব, অঞ্জস, পরম, চরম; ন্যায্য [দ্র ৫৪৫]।
আপ্ত; আর্ষ।
অবিসংবাদী, সন্দেহাতীত [দ্র ৩৮৮], তর্কাতীত, অবশ্যস্বীকার্য, অনস্বীকার্য, প্রশ্নাতীত, স্বীকার্য, স্বতঃপ্রমাণ।
সত্যিকার, সত্যিকারের, সাচ্চা, খাঁটি [দ্র ৫৫৮], আসলি।
অমিথ্যা, অকপট [দ্র ৫৪৭], অবিতথ, অকৈতব, অবিকৃত, সত্যমূলক; সুনৃত, ধ্রুব, ধ্রুবসত্য।
মায়াতীত, মায়াহীন, অতিমায়।
**বিণ**·/**বি**· সত্যাশ্রয়ী, সত্যনিষ্ঠ, সত্যব্রত, সত্যপরায়ণ, সত্যানুরাগী, সত্যশীল, সত্যাভিলাষী, সত্যপ্রতিজ্ঞ, সত্যসংকল্প, সত্যানুরক্ত, সত্যপ্রিয়, সত্যাশ্রয়ী, ঋতবান, ঋতম্ভর।
সত্যান্বেষী, সত্যসন্ধানী; তথ্যানুসন্ধায়ী।
সত্যবাদী, সত্যভাষী, সত্যবাক্, যথার্থবাদী।
সত্যদ্রষ্টা, সত্যদর্শী।
সত্যসন্ধ; সাধু, সদাত্মা [৫৪৫]।
সত্যসুন্দর, সত্যপ্রতিষ্ঠ।
সত্যপালক, সত্যপালনকারী।

## ৫৪৪ মিথ্যা

**বি**· মিথ্যা, মিথ্যে, অসত্য, অনৃত, কৈতব, ভ্রান্তি [দ্র ৫৬২]।
মায়া, প্রপঞ্চ।
ফাঁকি, ফাঁক।
কপটতা [দ্র ৫৪৮]। ভান, ছলনা [দ্র ৫৪৮]।
অপলাপ(ক), অপহ্নুতি, অপহ্নব। বুজরুকি, ধড়িবাজি।
মিথ্যাচার, মিথ্যাচারণ [৫৪৮], মিথ্যাচারিতা, অসত্যবাদিতা।
মিথ্যাভাষণ, মিথ্যাকথা, মিথ্যাবাদ, কৈতববাদ, অনৃতভাষণ, মিথ্যাবাদিতা, অনৃতভাষিতা, অনৃতবাদ, অসত্যকথন, মিছাকথা।
মিথ্যাবার্তা, গুজব(রটানো-, ছড়ানো-)।
ভ্রান্তোপদেশ(দে), ভুলপথে চালানো-; ভুজুং(দে), ফুসলানো-, ফুসলানি, নলপত।
গুল(দে, মারা-) [দ্র ১০৮], ধাপ্পাবাজি , ধাপ্পা(দে), গ্যাস(দে, মা), গুলপট্টি, গুলবাজি, গুলতাপ্পি, পট্টি, ধোঁকাবাজি। গালগল্প, আষাঢ়ে কাহিনী, আষাঢ়ে গল্প [৩৭৩]।
কাল্পনিকতা [দ্র ৩৭৩]।
ভেলকি; অষ্টরম্ভা; ঘোড়ারডিম, অশ্বডিম্ব।
মিথ্যাআশ্বাস, চাটুকারিতা, স্তোক, স্তোকবাক্য, চাটুবাদ, চাটূক্তি।
কাষ্ঠহাসি, কপটহাস্য, লোক দেখানো হাসি, কাষ্ঠলৌকতা।
কুম্ভীরাশ্রু; মায়াকান্না, কপটকান্না।
সত্যাসত্য, সত্যমিথ্যা, ঋতানৃত।
**বিণ**· মিথ্যা, অসত্য, মিছা, ঝুট, ঝুটা, ভুয়া, ভুয়ো, বিতথ, অতথা, অতথোচিত, অতথ্য, বিতথ্য, অনৃত, কৈতব, অযথা; অপ্রকৃত; বিকৃত, বৈকৃত।
কপট [দ্র ৫৪৮]। ভুল [দ্র ৫৬২]। জাল, মেকি [দ্র ৫৫৯]। অবাস্তব, অলীক [দ্র ১২৫], অলৌকিক।
গাঁজাখুরি, আষাঢ়ে।
অর্ধসত্য, আংশিক সত্য। বানানো-, সাজানা-, ছেঁদো।
অন্তঃসারশূন্য, অসার, গুণহীন, শূন্যগর্ভ; অপদার্থ, মাকালফল। লোকদেখানো।
ভিত্তিহীন, অমূলক।
**বিণ**·/**বি**· মিথ্যাবাদী, মিথ্যাভাষী, মিথ্যুক, অনৃতবাদী, অনৃতভাষী, অনৃতক, কৈতববাদী, অতথ্যভাষী, অতথ্যবাদী, কূটভাষী; মিথ্যাপ্রিয়।
মিথ্যাচারী, ধড়িবাজ, ধাপ্পাবাজ, বুজরুক [দ্র ৫৪৮]।
চাটুকার, স্তুতিকার, স্তোতা।
**ক্রি-বিণ**· মিছামিছি, মিছিমিছি, অকারণে, শুধুশুধু।

## ৫৪৫ ঔচিত্য

**বি**· ঔচিত্য, ঔচিতী, কর্তব্যতা, কর্তব্যজ্ঞান।
ন্যায় [৫৪৩], ন্যায্যতা [৩৭৭], ন্যায্যত্ব; ন্যায়নীতি, নীতি, সুনীতি, নয় ; আদর্শ।
সংগতি, সুসংগতি [দ্র ৩৭৭], ন্যায়সংগতি, ন্যায়বত্তা।
উপযুক্ততা, উপযুক্তি, সমীচীনতা, সামঞ্জস্য; যাথাযথ্য, যথাযোগ্যতা।
ঔচিত্যবোধ, ঔচিত্যজ্ঞান, উচিতবুদ্ধি, উচিতজ্ঞান, নৈতিকতা, ন্যায়পরতা, ন্যায়বুদ্ধি, নীতিবোধ, নীতিজ্ঞান, ন্যায়বোধ; বিচারবুদ্ধি।
সৎপন্থা, সৎপথ, উচিত পথ, ন্যায়পন্থা [৩৩৮], ন্যায্যপথ, ন্যায্য উপায়, ন্যায়পথ, ন্যায়মার্গ, সদুপায়, সুপথ, সন্মার্গ, সুপন্থা, ধর্মপথ; নিয়মনীতি। আদর্শপরায়ণতা।
মূল্যবোধ, নৈতিকমূল্যবোধ; মতাদর্শ, ভাবাদর্শ।
ন্যায়পরায়ণতা, ন্যায়নিষ্ঠতা, ন্যায়নিষ্ঠা, ন্যায়নিষ্ঠত্ব, নীতিনিষ্ঠা, সততা [৫৪৭], সাধুতা; নীতিবাগীশতা।
উচিতকাজ, ঠিক কাজ, সৎকাজ [দ্র ৩২০]।
অষ্টধর্ম [সত্য; শৌচ; অহিংসা; অনসূয়া; ক্ষমা; অনৃশংস্য; অকার্পণ্য; সন্তোষ]।
নীতিশিক্ষা। নীতিকথা, নীতিবাক্য, হিতোপদেশ [দ্র ২৮৩]। হিতোপদেশের গল্প; কথামালা; ঈশপের গল্প; অনুশাসন [২৮১, ২৮৩]।
ন্যায়ান্যায়, নায্যানায্য, হিতাহিত, ভালোমন্দ।
**বিণ**· উচিত, ন্যায্য, সংগত, ঠিক, সঠিক, উপযুক্ত, সমীচীন, সমঞ্জস, যোগ্য, যথার্থ, যথাযুক্ত, যথাযথ, যথাযোগ্য, যথার্হ, যথোচিত, যথোপযুক্ত, সমুচিত।
ন্যায়, হক, ন্যায়সংগত, ন্যায়ানুমোদিত, যথান্যায়, ন্যায়সম্মত, নীতিসম্মত, নীতিসংগত, ঔপয়িক।
বিধিমতো, বৈধ, যথাবিহিত, যথারীতি, যথাবৎ; যথাশাস্ত্র, শাস্ত্রবিহিত, শাস্ত্রোপযোগী, শাস্ত্রীয়, শাস্ত্রসংগত, শাস্ত্রানুগ। আইনমাফিক [দ্র ৬৬৮]।
যুক্তিসংগত, যুক্তিযুক্ত [দ্র ৩৭৭]। মুখের মতো।
**বিণ**·/**বি**· ন্যায়পর, ন্যায়নিষ্ঠ, ধার্মিক [দ্র ৫৯০], ন্যায়পরায়ণ, ন্যায়বান, ন্যায়পথাবলম্বী, ন্যায়মার্গাশ্রয়ী, ন্যায়মার্গী,

ন্যায়পথাশ্রয়ী, ন্যায়বুদ্ধিপরায়ণ, ন্যায়োপেত। আদর্শবাদী। আদর্শপরায়ণ। ন্যায়ী, ন্যায়কারী।

ন্যায়বাগীশ, নীতিবাগীশ, নীতিবান, নীতিনিষ্ঠ, নীতিজ্ঞ। ন্যায়াধীশ [দ্র ৬৬৭]।

উচিতবক্তা, উচিতভাষী; সত্যবাদী [দ্র ৫৪৩]।

সৎ, সাধু, সত্যবান, সাধিষ্ঠ, সত্যনিষ্ঠ, সত্যপরায়ণ [দ্র ৫৪৩], সত্তম, নির্ব্যাজ, সদাত্মা [৫৪৩]; মহাপুরুষ, মহাত্মা [দ্র ৫৫৩]।

**ক্রি-বিণ·** ন্যায়ত, ন্যায্যত, ন্যায়মতে, ন্যায়ানুসারে, ন্যায়পূর্বক, উচিতভাবে, উচিতমতে, যুক্তিসংগতরূপে; ধর্মত; সত্যতায়; ধর্মপ্রমাণ।

### ৫৪৬ অনৌচিত্য

**বি·** অনৌচিত্য, অন্যায়, অন্যায্যতা, অন্যায্যত্ব, অসমীচীনতা, অযথার্থতা, অযথার্থত্ব, অযাথার্থ্য; অনৈতিকতা [দ্র ৫৬৩]।

অযৌক্তিকতা, যুক্তিহীনতা, যুক্তিহীনত্ব [দ্র ৩৭৮], অসংগতি।

অসততা, দুর্নীতি, অনীতি, ভ্রষ্টাচার, অসদাচরণ, অসদাচার, কদাচার, কুনীতি, গর্হিতাচার; অন্যায়াচরণ(ক), ন্যায়বিরুদ্ধতা; অপচার, অমিতাচার [দ্র ৫৬৩]। কপটাচার [দ্র ৫৪৮]। বেনিয়ম।

অবিচার(ক), অবিবেচনা।

দুর্নীতিপরায়ণতা, দুর্নীতিগ্রস্ততা।

**বিণ·** অনুচিত, অন্যায় [৫৫৫], অন্যায্য, অসংগত, অপন্যায়, অনুহিত, অসমীচীন, ন্যায়বিরুদ্ধ, অযথার্থ।

অবিধেয়, বিধিবিরুদ্ধ, বিধিবহির্ভূত, নীতিবিরুদ্ধ, নীতিবহির্ভূত, নিয়মবহির্ভূত, বেআইনি।

অকর্তব্য [৩২১], অকরণীয়, অকার্য; অশাস্ত্রীয়, শাস্ত্রবহির্ভূত, শাস্ত্রবিরুদ্ধ, অবিহিত; অপ্রশস্ত [৬৭৫], অশ্রেয়, অশ্রেয়স্কর।

গর্হিত, নিন্দনীয় [দ্র ৩৪৯]।

অযৌক্তিক [দ্র ৩৭৮]। অমানবিক, নিষ্ঠুর [দ্র ২৪২]।

**বিণ·/বি·** অন্যায়কারী, অনুচিতকারী, অন্যায়াচারী।

অবিচারকারী, অবিবেচক।

অসৎ, অসদাচারী; কদাচারী।

দুর্নীতিপরায়ণ, ভ্রষ্টাচারী, দুর্নীতিগ্রস্ত।

কপটাচারী, কপট [দ্র ৫৪৮]।

**ক্রি-বিণ·** অন্যায়ত, অন্যায়ভাবে, অনুচিতভাবে, অন্যায়রূপে, অন্যায়পূর্বক।

### ৫৪৭ অকপটতা

**বি·** অকপটতা, অকাপট্য [৫৪৩], অকুটিলতা, অকৌটিল্য; অচাতুরী; সারল্য, সরলতা, সহজতা, অকপটচিত্ততা, সরলভাব, সরলচিত্ততা; অমায়িকতা, সাদাসিধেভাব। সোজাপথ।

আন্তরিকতা [৬০৩, ৬০৫, ২৩৯], ঐকান্তিকতা [দ্র ৩৪৩]।

সংকোচহীনতা, অসংকুচিতচিত্ততা।

সততা [দ্র ৫৪৩]। অখলতা [দ্র ২৩৯]।

ঔদার্য [দ্র ২৩৮]।

**বিণ·** অকপট, কপটতাহীন, কপটতাশূন্য, কাপট্যহীন, ছলনাহীন, কাপট্যবর্জিত, নির্ব্যাজ, ব্যাজহীন, অব্যাজ, ভানহীন, ছলরহিত, ছলশূন্য, অচ্ছল, অচ্ছদ্ম।

সরল, সাদাসিধে, সাদাসিধা, সাদা, সহজ, সরল, অমায়িক।

**বিণ·/বি·** অকপটচিত্ত, অশঠ, নিষ্কপট, অকুটিল, অখল [দ্র ২৩৯], অকূর্চ, অচক্রী।

দিলখোলা, দিলদরিয়া।

সরলমনা, সরলস্বভাব, সরলচিত্ত, সরলমতি; সরলবুদ্ধি, সরলহৃদয়, সরলপ্রকৃতি, সাদামন; ঋজুপ্রকৃতি, ঋজুস্বভাব, সরলপ্রাণ। মুক্তমনা, মুক্তচিত্ত।

সৎ [দ্র ৫৪৩], সাধু; সজ্জন; ভালোলোক, ভালোমানুষ।

বেচারা, গোবেচারা, বেচারি।

**ক্রি-বিণ·** খোলাখুলি; সোজাসুজি।

অকপটে, অকপটভাবে; অকপটমনে, অকপটচিত্তে।

সরলভাবে, সরল অন্তরে, স্পষ্টকথায়, খুলে, স্পষ্টাস্পষ্টি, অসংকোচে, নিঃসংকোচে, ভণিতা না করে।

### ৫৪৮ কপটতা

**বি·** কপটতা [৫৪৪], কাপট্য, বৈড়ালব্রত, কৈতব, ব্যাজ, বিনীয়, উপধি, অনার্জব, কোরকাপ; ভণ্ডামি; বকবৃত্তি।

অসততা, অসাধুতা [৫৪৬], অবিবেক।

কপটাচরণ, কপটাচার, কপটচারিতা।

অধর্মাচরণ, পাপ [দ্র ৫৮৮]; কুপ্রবৃত্তি, অসদ্বৃত্তি।

মিথ্যা; মিথ্যাচার, মিথ্যাচরণ [দ্র ৫৪৪]।

চাল(দে, মা), চালিয়াতি(ক), চালবাজি।

কুটিলতা, কৌটিল্য, অসরলতা, অসারল্য, সারল্যহীনতা।

শঠতা, শাঠ্য। খলতা [দ্র ২৪২]।

ধোঁকা(দে), ধোঁকাবাজি, গুল(মা, দে), গুলপট্টি [১০৮], পট্টি, পট্টিবাজি, ভাঁওতা(দে), ধাপ্পা(দে, মা), ঢপ(দে), ধাপ্পাবাজি, ভোগা(দে); স্তোক, স্তোকবাক্য।

ছদ্মবেশ, ভেক(ধরা-), কপটবেশ।

ছল, ছলনা(ক), ছলন, ছলা-, ছলবল, ব্যাকুতি, ছুত, উপধা, ভান(ক), অবভাস, ভণিতা(ক), ভড়ং, ঢোলতা, মটকা মারা-, কাপ; ন্যাকাসাজা-, ন্যাকামি(ক) [দ্র ২৩৫]।

চাতুরী, চতুরালি, ছলচাতুরী, চাতুর্য, চালাকি, ধূর্ততা, ধূর্তামি [৩৭১], ধড়িবাজি, কূটকর্ম, কুসৃতি; ওপরচালাকি(ক); বুজরুকি; অতিভক্তি; অতিভক্তি চোরের লক্ষণ।

বঞ্চনা(ক), প্রবঞ্চনা(ক), প্রতারণা(ক), প্রতারণ, বঞ্চন, তঞ্চকতা, বিপ্রলম্ভ, প্রলম্ভ, কুহনা, তঞ্চ, ত্বঞ্চ। কলা দেখানো-, কাঁচকলা দেখানো-। ঠকানো-, ঠকিয়ে নেওয়া-। ভাঁড়ানো-, ভাঁড়াভাড়ি।

ফাঁকি(দে), ফাঁকিবাজি, প্রপঞ্চ; অতিসন্ধান, দাগা(দে), বৃদ্ধাঙ্গুলি প্রদর্শন(ক), লবডঙ্কা(দেখানো); টুপি পরানো-। ফক্কিকা, ফক্কিকার; ফেরেববাজি, ফেরেব, ঢেসা, ফাঁকিজুখি।

চোট্টামি, চোরামি; জুয়াচুরি, জোচ্চুরি(ক); চুরি [দ্র ৫৬৪]; কারচুপি(ক); জালিয়াতি, জালজোচ্চুরি [দ্র ৫৫৯], দমবাজি।

ভুল বোঝানো-, ভুজুংভাজাং(দে)।

বিশ্বাসঘাতকতা(ক) [২৭৫], বেইমানি(ক) [২৪৮], বিশ্বাসভঙ্গ(ক), প্রতিশ্রুতি ভঙ্গ(ক), চুক্তিভঙ্গ(ক), তগল্লব, কথা না রাখা। অন্তর্ঘাত, সাবোতাজ।

আত্মপ্রতারণা, আত্মপ্রবঞ্চনা(ক), আত্মবঞ্চনা [দ্র ২৫২]; ভাবের ঘরে চুরি(ক); মনকে চোখঠারা-; দেখেও না দেখা-।

কুম্ভীরাশ্রু, কুমিরের কান্না; মায়াকান্না, কপটকান্না।

দুর্বুদ্ধি [৩৭১, ৩৮৯], কুমতলব, মতলব, অভিসন্ধান, অভিসন্ধি, দুরভিসন্ধি, দুরভিপ্রায়, কুতন্ত্র, কুচক্র, কুচেষ্টা, অসৎউদ্দেশ্য [৩৮৯], বদমতলব, কুমতলব, দুরাশয়, বদখেয়াল, কু অভিসন্ধি, কুবাসনা, অসদাভিলাষ, কুসৃষ্টি; মন্ত্রণা(দে), কুমন্ত্রণা, কুপরামর্শ [২৮৩]; কানে মন্ত্র দেওয়া-, নাবুড়ি, কানভাঙানো-।

চক্রান্ত(ক) [দ্র ৬৮৫], ষড়যন্ত্র, সড়, সাট।

**বিণ·** কপট; অন্তর্দুষ্ট, ভাক্ত, সব্যাজ।

অসরল, প্যাঁচালো, ঘোরালো; চাতুর্যপূর্ণ, চতুরিম।

বক্রস্বভাব, বাঁকড়া।

বঞ্চনীয়, বঞ্চনযোগ্য।

বঞ্চনামূলক, প্রতারণাত্মক, প্রতারণামূলক।

জাল, মেকি [দ্র ৫৫৯]। দুরভিসন্ধিমূলক।

অন্তর্ঘাতী, অন্তর্ঘাতমূলক।

দুমুখো।

**বিণ·/বি·** কপট, কাপটিক, কপটচারী, কপটিক, কপটাচারী, কপটকারী, কপটপটু, কপটী, ছদ্মী, ছাদ্মিক, কূটকৃৎ, দুষ্টু, কিতব।

ছলনাকারী, ছলক, ছলকারী, ব্যপদেষ্টা [৩৭৭], ছলাকুশল। ছলী, বেচাল। দুমুখো সাপ।

অসৎ, অসাধু, অসজ্জন।

ভণ্ড, ভানকারী, বকধার্মিক, বকব্রতী, ছদ্মতাপস, কপটব্রহ্মচারী, বৈড়ালব্রতিক, বিড়ালতপস্বী, ভক্তবিটেল; বর্ণিলিঙ্গী, ধর্মধ্বজী, ধর্মভানক।

শঠ, খল, শঠতানিপুণ, টঙ্কর, ডিগর, ডিঙ্গর; শয়তান [৩৭১, ৫৬৩]।

ধূর্ত [৩৭১], চতুর; চালবাজ; ওপরচালাক; ঘোড়েল।

অবিবেকী, অবিবেক, বিবেকহীন; নির্বিবেক। বিবেকদংশনহীন।

মিথ্যাচারী [দ্র ৫৪৪]। দুর্বৃত্ত [দ্র ৫৬৩]।

ধড়িবাজ [৩৭১], বুজরুক; কুটিল, প্যাঁচালো-; অসহজ, অসরল, বিজিহ্ম, অন্তঃকুটিল, ধাউড়; বাস্তুঘুঘু।

চোট্টা, জোচ্চোর, চোরজোচ্চোর [দ্র ৫৬৪], জুয়াচোর, জালজোচ্চোর, ডেকরা।

প্রবঞ্চক, তঞ্চক, প্রতারক, বঞ্চক, প্রতারণাকারী, বঞ্চনাকারী, স্থগ, প্রতিহারক, বঞ্চুক, ঢাঙ্গাতি, চিট, ইম্পোস্টার।

ধাপ্পাবাজ, গুলবাজ, ধোঁকাবাজ, পট্টিবাজ, ফেরেব্বাজ, দমবাজ, ফেরেবি; ফোরটোয়েন্টি।

ঠগ, ঠগী, হাওলে।

জালকারী, জালক, জালিক, জালিয়াত [৫৫৯]।

ছদ্মবেশী, ভেকধারী, ছদ্মবেশধারী, জালসাজ, কাপটিক।

বিশ্বাসঘাতক, বেইমান, নিমকহারাম, অকৃতজ্ঞ, কৃতঘ্ন।

আত্মপ্রতারক, আত্মাপহারী, আত্মপ্রবঞ্চক; জ্ঞানপাপী।

কুপরামর্শদাতা, কুমন্ত্রী, দুর্বুদ্ধিদাতা, কুপিশুন, কুতন্ত্রী, দুণ্ডুক; মন্ত্রণাদাতা; কুচক্রী, চক্রী, চক্রান্তকারী, কুটিল [৬৮৬]। দুরভিসন্ধ, অসত্যসন্ধ, কুমতলবি, নাবড়, সর্বাভিসন্ধী।

অন্তর্ঘাতকারী, অন্তর্ঘাতক। ঘরভেদী বিভীষণ; ঘরের শত্রু বিভীষণ; মিরজাফর।

পঞ্চমবাহিনী।

প্রতারিত, প্রবঞ্চিত, বঞ্চিত, ছলিত। চিনির বলদ।

ছলিত, বিপ্রলব্ধ।

**ক্রি-বিণ·** ছলে, ছলনায়; কৌশলে।

ছলেবলে কৌশলে।

## ৫৪৯ বিশ্বাস

**বি·** বিশ্বাস(ক) [৩৩২, ৩৮৮], বিশ্বাস স্থাপন(ক), বিশ্বসন।

প্রত্যয়, প্রতীতি, এতবার; নিশ্চিতি [দ্র ৩৮৮]; অসন্দেহ, নিঃশ্রেয়স; প্রমাণ [দ্র ৩৭৭]।

আস্থা(রাখা-), ভরসা(ক, রাখা-) [দ্র ২৭০]।

বিশ্বস্ততা [৫৪৩, ২৭৪]।

বিশ্বাসযোগ্যতা।

আত্মবিশ্বাস, আত্মপ্রত্যয় [২৭২]; আত্মবুদ্ধি; মনের জোর, আত্মশক্তি।

অন্ধবিশ্বাস। সরল বিশ্বাস।

**বিণ·** বিশ্বাস্য, বিশ্বাসপ্রদ, বিশ্বাসযোগ্য, প্রত্যয়ার্হ; নির্ভরযোগ্য [দ্র ২৭০]; সন্দেহাতীত, নিঃসন্দেহ; অনস্বীকার্য [দ্র ৩৮৮]; প্রামাণিক, প্রামাণ্য; নির্ব্যূঢ়, বিনিশ্চিত।

বিশ্বসিত; প্রত্যয়িত, নিশ্চিত [দ্র ৩৮৮], প্রমিত; প্রমাণিত [দ্র ৩৭৭]।

**বিণ·/বি·** বিশ্বস্ত, আস্থাভাজন, বিশ্বাসভাজন, বিশ্বাসভাগী, বিশ্বাসযোগ্য, বিশ্বাসপাত্র, প্রত্যয়ভাজন, বিশ্রদ্ধ, বিশ্বসিত।

বিশ্বাসী, আস্থাবান, প্রত্যয়ী, প্রত্যয়ান্বিত, প্রাত্যয়িক, প্রত্যেতা; বিশ্বাসপ্রবণ।

অন্ধবিশ্বাসী।

অসন্দিগ্ধ, নিঃসন্দিগ্ধ, অসন্দিহান, অসংশয়চিত্ত; খোলামন।

আত্মপ্রত্যয়ী, আত্মপ্রত্যয়শীল, আত্মনির্ভরশীল।

**ক্রি-বিণ·** বিশ্বাসে। নিঃসন্দেহে।

সরলবিশ্বাসে, অকপটবিশ্বাসে।

বিশ্বস্তসূত্রে।

## ৫৫০ অবিশ্বাস

**বি·** অবিশ্বাস(ক); অনাস্থা, অভরসা, অপ্রত্যয়, অপ্রতীতি, ভরসাহীনতা, আস্থাভাব, আস্থাহীনতা; আস্থা হারানো-।

অবিশ্বাস্যতা [৩৩৩]; অনির্ভরযোগ্যতা।

প্রতর্ক, সন্দেহ, সংশয় [দ্র ৩৮২]। দ্বিধা [দ্র ২১৭], দোনোমনোভাব। অনিশ্চিতি [দ্র ৩৮২]। আশঙ্কা [দ্র ২৩৪]।

বিশ্বাসভঙ্গ(ক), সত্যভঙ্গ(ক); কথার খেলাপ(ক) [২৭৫], কথার নড়চড়, কথা না রাখা- [৫৪৮]।

অকৃতজ্ঞতা [দ্র ২৪৮]। বিশ্বাসঘাতকতা [দ্র ৫৪৮]।

অবিশ্বাসভাজনতা, অবিশ্বস্ততা।

সন্দেহবাতিক, সন্দেহপ্রবণতা, সন্দেহবাই; সন্দিগ্ধতা [দ্র ৩৮২]।

**বিণ·** অবিশ্বাস্য [৩৭৮], অবিশ্বাসযোগ্য, অবিশ্বাসজনক, অবিশ্বসনীয়, বিশ্বাসের অযোগ্য।

আজগুবি, আষাঢ়ে, কাল্পনিক [দ্র ১২৫, ৩৭৩]।

সন্দেহজনক, সন্দেহপূর্ণ [দ্র ৩৮২]। অনিশ্চিত [দ্র ৩৮২]। আশ্চর্য [দ্র ৩৭৯]।

অনির্ভরযোগ্য, প্রত্যয়াতীত; অনাস্থাপূর্ণ, অনাস্থাসূচক।

**বিণ·/বি·** অবিশ্বাসী, বিশ্বাসহীন, অপ্রত্যয়কারী, মুনকির।

অবিশ্বাসভাজন, অবিশ্বস্ত।

অপ্রত্যয়ী, প্রত্যয়হীন, আস্থাহীন।

দ্বিধাগ্রস্ত [দ্র ২১৭]।

সন্দিগ্ধ [দ্র ৩৮২]; সংশয়াকুল, সংশয়িত।

সন্দিগ্ধচিত্ত, সন্দেহপ্রবণ, সন্দিগ্ধমনা, সন্দেহবাতিকগ্রস্ত।

## ৫৫১ হীনতা

**বি·** হীনতা, নীচতা, হীনত্ব, নীচত্ব; তুচ্ছতা।

ইতরতা, ইতরামো, ইতরামি। কপটতা [দ্র ৫৪৮]।

গৌণতা।

হীনচিত্ততা, ক্ষুদ্রমনস্কতা; হীনমন্যতা, হীনতাবোধ, হীনম্মন্যতা, হীনমনস্কতা। আত্মাবমাননা।

মন্দব্যক্তি, বাজে লোক, খারাপ লোক, কুজন, কু লোক, দুর্জন, ওঁছালোক; ফোতো। নরাধম, নীচব্যক্তি, অপশদ।

দাস মনোভাব, দাস মনোবৃত্তি।

ক্ষুদ্রব্যক্তি, হীনব্যক্তি। সামান্য লোক; আদার ব্যাপারী; সামান্য কাজের কাজি; আঁদাড়ের হাঁড়ি। ছাই ফেলতে ভাঙা কুলো।

**বিণ·** হীন, নীচ; অন্ত্য।

ছোট, খাটো, ক্ষুদ্র।

ইতর, অধম, অবম, অপরা, অবর; নিকৃষ্ট [দ্র ৫৫৭]।

অযোগ্য, অপাত্র।

অধস্তন, অধঃস্থ, অধীন; গৌণ [দ্র ৬৬২]।

নামগোত্রহীন, অজ্ঞাতকুলশীল: চালচুলোহীন।

তুচ্ছ, নগণ্য, অকিঞ্চিৎকর, ফালতু [৫৫৯], বাজে।

**বিণ·/বি·** অল্পমতি, হীনচেতা, হীনচিত্ত, অল্পাশয়, ক্ষুদ্রাশয়, নীচাশয় [২৫১], অল্পচেতা, ক্ষুদ্রচেতা, ক্ষুদ্রমনা, হীনপ্রাণ, হীনপ্রকৃতি, স্বল্পপ্রাণ, হীনমতি, মন্দমতি, হীনবুদ্ধি, নীচমতি, দুর্বুদ্ধি [৫৬৩]।

অনুদার [দ্র ২৪১]।

## ৫৫২ নৈতিক চরিত্র

**বি·** নৈতিক চরিত্র, চরিত্র; স্বভাব চরিত্র, স্বভাব [দ্র ২০৯]।

সততা [দ্র ৫৪৫], সচ্চরিত্রতা; নৈতিকতা [২০৯]।

চারিত্রিক দৃঢ়তা, চরিত্রের জোর, মনের জোর; সৎসাহস [দ্র ২৩৩]।

সতীত্ব [দ্র ৬১৯]; আবরু [৩৪৮], ইজ্জত।

ধার্মিকতা [দ্র ৫৯০]। উদারতা [দ্র ২৩৮]।

মহাপুরুষ [দ্র ৫৫৩]।

**বিণ·/বি·** চরিত্রবান, সচ্চরিত্র, সৎস্বভাব, সুচরিত, সুচরিত্র, সুবৃত্ত।

সৎ [দ্র ৫৪৫]।

সুজন, সজ্জন; সদাত্মা; সদাচারী।

মহাশয়, উচ্চাশয়, উদারচেতা, উদার [দ্র ২৩৮]।

## ৫৫৩ মহাপুরুষ

**বি·** মহাপুরুষ, মহামানব, অতিমানুষ, অতিমানব; পরমহংস; পরমাত্মা।

মহানুভবতা, উদারতা [দ্র ২৩৮]।

মহানতা, মহত্ত্ব; মহনীয়তা।

**বিণ·/বি·** মহাপ্রাণ [দ্র ২৩৮]।

মহৎ, মহীয়ান, মহান, সুমহান, মহনীয়, মহান্বিত, মহাভাগ।

মহদাশয়, মহানচিত্ত, মহাশয়, মহাত্মা।

উদারহৃদয় [দ্র ২৩৮]; মহানুভব, মহামনা, মহান্তঃকরণ।

মহামহিম, মহামহিমান্বিত, মহাপ্রভাব।

দেবতুল্য, দেবোচিত, দেবোপম।

ক্ষণজন্মা।

**বিণ·** মহামানবিক, অতিমানবিক।

মনুষ্যাতীত, মানবাতীত; অলৌকিক [দ্র ১২৫]।

অলৌকিক ক্ষমতাসম্পন্ন; দৈবশক্তির অধিকারী।

## ৫৫৪ গুণ

**বি·** গুণ, গুণবত্তা, গুণপনা, গুণশালিতা; গুণাবলি, গুণগ্রাম, গুণক্রিয়া, গুণালংকার, গুণভূষণ।

সদ্‌গুণ, ভালোগুণ, ভালোত্ব [দ্র ৫৫৬]।

ত্রিগুণ, ত্রৈগুণ্য, গুণত্রয় [সত্ত্ব; রজঃ, রজোগুণ; তমঃ]।

প্রসাদগুণ [প্রসাদ; মাধুর্য; ওজঃ]।

পঞ্চগুণ [রূপ; রস; গন্ধ; স্পর্শ; শব্দ]।

দক্ষতা [দ্র ৩৩৭]। যোগ্যতা [দ্র ৩৩৭]।

গুণগ্রাহিতা, গুণজ্ঞতা, গুণমুগ্ধতা, গুণানুরাগ, গুণানুরাগিতা, গুণপ্রিয়তা।

গুণকীর্তন, যশোগান [দ্র ৩৪৮], গুণবাদ, গুণানুবাদ।

গুণধর্ম, গুণগরিমা, গুণগৌরব; মাহাত্ম্য, মহিমা, মণিমা।

বিভূতি, বিভুত্ব, বিভুতা, বিভব।

ধর্মগতগুণ [আশা; বিশ্বাস; দাক্ষিণ্য]।

নৈতিকগুণ [ন্যায়; বিচার; বিচক্ষণতা; মিতাচার; ধৈর্য]।

রাজগুণ, ষড়গুণ [সন্ধি, বিগ্রহ; যান; আসন; দ্বৈধ; আশ্রয়]।

**বিণ**·/**বি**· গুণী, গুণবান, সগুণ, গুণান্বিত, গুণভৃৎ, গুণপূর্ণ, সর্বগুণসম্পন্ন, গুণাঢ্য, গুণময়, গুণধর, গুণাধার, গুণধাম, গুণনিধি, গুণমণি, গুণশালী, গুণকর; গুণের সাগর, গুণার্ণব, গুণরত্ন, গুণোপেত, গুণগৃহ্য, গুণমণি, গুণাকর, গুণসিন্ধু।

ত্রিগুণান্বিত, ত্রিগুণা, ত্রিগুণাত্মক।

গুণমুগ্ধ; গুণগ্রাহী, গুণজ্ঞ, গুণানুরাগী, গুণগ্রাহক, গুণাবধারক, গৌণিক।

দক্ষ [দ্র ৩৩৭]। যোগ্য [দ্র ৩৩৭]।

**বিণ**· গুণবাচক, গুণবোধক, গুণাত্মক; গুণপূর্ণ, গুণমণ্ডিত, গুণযুক্ত।

গুণাতীত, নির্গুণ; পরমেশ্বর [দ্র ৫৭৬]।

মহিমাময়, মহিমাব্যঞ্জক, মহিমব্যঞ্জক।

## ৫৫৫ দোষ

**বি**· দোষ(ক), অগুণ, অপগুণ, অবগুণ; গুণাভাব, গুণহীনতা [৫৫৯], বৈগুণ্য, নির্গুণতা, নৈর্গুণ্য, গুণাভাস। খারাবি; অপকর্ষ [দ্র ৫৫৭]।

কলুষ, কলঙ্ক, কালিমা, মালিন্য, আবিলতা [দ্র ৫২০], মলিনতা, কালি, গ্লানি, গুনাহ্।

কু, অমঙ্গল [দ্র ৬৭৫]। কল্মষ, পাপ [দ্র ৫৮৮]। ত্রুটি [দ্র ৫৬২], অপরাধ [দ্র ৫৬৩]। অন্যায় [দ্র ৫৪৬]। অযোগ্যতা [দ্র ৩৩৯]।

বদগুণ, অবগুণ, বিগুণ। কদভ্যাস, বদভ্যাস।

তমোগুণ, তম।

রিপু; ষড়রিপু [কাম; ক্রোধ; লোভ; মোহ; মদ; মাৎসর্য]।

দোষত্রয় [মোহ; রাগ; দ্বেষ]।

ব্যসন; কামজ দোষ [মৃগয়া; অক্ষক্রীড়া; দিবাস্বপ্ন; পরনিন্দা; স্ত্রীসঙ্গ; মদ্য; নৃত্য; গীত; বাদ্য; বৃথাভ্রমণ]; ক্রোধজ দোষ [দৌরাত্ম্য; দুষ্টতা; ক্ষতি; প্রতারণা; ঈর্ষা; দ্বেষ; কটূক্তি; নিষ্ঠুরাচরণ]।

স্পর্শদোষ। সঙ্গদোষ। চরিত্রদোষ, স্বভাবদোষ। বংশদোষ।

দোষারোপ(ক), দোষা-[২৭৭], ছিদ্রান্বেষণ(ক); দোষ দেওয়া-, শিকায়ত; দায়ী করা-; দোষণ, দোষপ্রদর্শন, দোষার্পণ।

কালি মাখানো-, কালি দেওয়া-, কালিমা লিপ্ত করা-, মুখে চুনকালি(দে), কলঙ্ক দেওয়া-, কাদা ছোঁড়া-।

**বিণ**· দোষযুক্ত, দুষ্ট; দূষিত।

দূষণীয়।

খারাপ, মন্দ [দ্র ৫৫৭]। নিন্দার্হ [দ্র ৩৪৯]।

কলুষিত, আবিল, মলিন [দ্র ৫২০], কলুষযুক্ত, কলঙ্কময়।

দোষাবহ, দোষাকর, দোষজনক, দোষযুক্ত, দোষাশ্রিত, দোষময়।

তামসিক, তমোগুণান্বিত।

**বিণ**·/**বি**· দোষী, দোষল, দোষযুক্ত।

নির্গুণ, গুণরহিত, গুণহীন, বিগুণ, গুণশূন্য [৫৫৯]।

কলঙ্কী, কলঙ্কিত, অঙ্কী; কালা; কালামুখ, কালামুখো।

দোষারোপকারী, দূষক [২৭৭, ৫০৫]।

দোষগ্রাহী, দোষদর্শী, দোষৈকদর্শী, দোষৈকদৃক, ছিদ্রান্বেষী। অভিযোগকারী [দ্র ২৭৭]।

অকর্মা, কুকর্মা [দ্র ৫৬৩]।

নিন্দুক [দ্র ৩৪৯]। অপরাধী [দ্র ৫৬৩]। বদ, বদমাস [দ্র ৫৬৩]।

দুষ্ট, বদ, শয়তান।

## ৫৫৬ ভালোত্ব

**বি**· ভালোত্ব [৫৫৪]।

চমৎকারিত্ব, চমৎকারিতা।

উৎকর্ষ, উৎকৃষ্টতা, ঔৎকর্ষ্য, জ্যৈষ্ঠ্য, প্রকৃষ্টতা, প্রকৃষ্টত্ব, প্রকর্ষ, প্রাশস্ত্য।

শ্রেষ্ঠতা, শ্রেষ্ঠত্ব, শ্রেয়তা, শ্রেয়ত্ব; চরমোৎকর্ষ, পরমোৎকর্ষ।

অতুলনীয়তা, অতুলতা, অনন্যতা, অনবদ্যতা।

শ্রেষ্ঠাংশ, সার, সারবত্তা; সারাৎসার; সারসংগ্রহ।

**বিণ**· ভালো, সু।

চমৎকার, অনবদ্য।

উৎকৃষ্ট, অত্যুৎকৃষ্ট, প্রকৃষ্ট। বেশ, বেশভালো; চলনসই; মাঝারি।

অগ্র্য, অনন্য, প্রথম, একনম্বর, পয়লা নম্বর, প্রথমশ্রেণীর, আউওল, ফার্স্ট, এক্লাস, হাইক্লাস্; অদ্বয়; সরেস।

উত্তম, শ্রেষ্ঠ, সেরা, সর্বশ্রেষ্ঠ, ছাঁকা, সর্বোত্তম, অনুত্তম, সত্তম; বরিষ্ঠ, প্রবর, শ্রেয়ান্, প্রাগ্র্য, উড্ডামর; শ্রেয়; কেশরী।

সারগর্ভ, সারবান।

অতুল, অতুলন; অতুলনীয় [৫২৬], অতুল্য, তুলনাহীন, অনুপম, নিরুপম, তুলনারহিত, অনুপ, উপমাহীন, উপমারহিত, নজিরবিহীন, অপ্রতিম, অনুপমেয়, অদ্বিতীয়; অলোকসামান্য, অনন্যসাধারণ, অসাধারণ; অপূর্ব, অভূতপূর্ব।

অবর্ণনীয়, বর্ণনাতীত [দ্র ১১৫]।

লাখে এক; ভূ ভারতে তুলনা নেই, না জবাব।

সাচ্চা, খাঁটি [দ্র ৫৫৮]। সুন্দর [দ্র ৫২৬]। মঙ্গলজনক। [দ্র ৬৭৪]।

## ৫৫৭ মন্দত্ব

**বি**· মন্দত্ব, মন্দতা, খারাপত্ব, মান্দ্য।

নিকৃষ্টতা, অপকর্ষ [৫৫৫], অনুৎকর্ষ।

কদর্যতা, জঘন্যতা।

ক্ষতি [দ্র ৭৪৪]। অসুবিধা [দ্র ৩৫২]। বদমায়েসি [দ্র ৫৬৩]। অযোগ্যতা [দ্র ৩৩৯]।

**বিণ**· খারাপ [৫৫৫], মন্দ, বাজে, ওঁছা, জঘন্য [৫২৭], উৎকট, কদর্য, কদাকার, যাচ্ছেতাই, যা তা, বরাক, রাবিশ, চোথা।

নীচ, নিচুমানের, খেলো, নিরেস; দুনম্বরি, জাল [৫৫৯]।

কুৎসিত, বিশ্রী [দ্র ৫২৭], ভট।

অখাদ্য, অখদ্যে, অখদ্যে অবদ্যে; অপদার্থ; ষাঁড়ের গোবর, আমড়াকাঠের ঢেঁকি; ছাইভস্ম, ছাইপাঁশ; হাবিজাবি, আবর্জনা [দ্র ৫২০]।
এঁদো, এঁধো; আদাড়ে; চোয়াড়, চোয়াড়ে, বদখদ।
নিকৃষ্ট [৫৫১], অপকৃষ্ট, অশ্রেষ্ঠ, অপ্রকৃষ্ট।
অধম [দ্র ৬৬৩]।·কু, অশুভ [দ্র ৬৭৫]। নোংরা [দ্র ৫২০]। অসৎ [দ্র ৫৪৬]।

## ৫৫৮ বিশুদ্ধতা

**বি·** বিশুদ্ধতা, বিশুদ্ধি, শুদ্ধতা। পরিশুদ্ধি [দ্র ৫২২]।
খাঁটিত্ব [৫৪৩], যথার্থতা, আসলত্ব, প্রকৃতত্ব; যাথার্থ্য।
অকৃত্রিমতা।
নির্জলতা, অসম্পৃক্তি।
অমিশ্রণ; মৌলিকতা।
সারবত্তা, সারত্ব; সারপদার্থ, মূলপদার্থ, রূঢ়পদার্থ, মূলবস্তু; মৌল [দ্র ৪৭৯]।
বিশুদ্ধতা যাচাই, কষণ; নিকষণ; কষ্টিপাথর, কষ, নিকষ, আকষ।
**বিণ·** বিশুদ্ধ, বিশোধিত [দ্র ৫২২]।
পরিষ্কার, বিমল [দ্র ৫১৯]।
খাঁটি [৫২২], প্রকৃত [৩৮৮], আসল, আদত, নৈকষ্য।
যথার্থ, সাচ্চা [৫৬৬], সাঁচি, ছাঁচি। পাক্কা।
স্বাভাবিক, প্রকৃতিজ [দ্র ১০]।
নির্ভেজাল, নিখাদ, ভেজালহীন, খাদহীন, নিট, নিছক; সাদা; আহেল, আহেলি; আহেলা, নির্জলা, নির্জল।
অমিশ্র, অমিশ্রিত, অসম্পৃক্ত, অবিমিশ্র, অমিশেল, অসংশ্লিষ্ট; অদূষিত, অবিপ্লুত।
অকৃত্রিম, মৌলিক, আদি অকৃত্রিম; মূল; বাস্তবিক।
সঠিক [দ্র ৫৬১]।
সারবান।
নির্ভাজ, নিপাট; কেবল, স্রেফ, ডাহা।
নিকষিত, কষিত।
চব্বিশ ক্যারেট; পাকা।

## ৫৫৯ অবিশুদ্ধতা

**বি·** অবিশুদ্ধতা, অবিশুদ্ধি। অপরিশোধন [দ্র ৫২৩]।
খাদ, পান; ভেজাল(দে), অপমিশ্রণ।
ছাই, ভস্ম, ছাইভস্ম।
মিশ্রণ [দ্র ৪৯৪], সংমিশ্রণ, মিশ, মিশাল।
অসারতা, অসারত্ব, সারহীনতা, সারশূন্যতা; গুণহীনতা [দ্র ৫৫৫]।
**বিণ·** অবিশুদ্ধ [দ্র ৫২৩], অশোধিত, অপরিশুদ্ধ; আকাঁড়া, সকুণ্ডক; খাদযুক্ত, খাদমিশ্রিত; অখাঁটি [৫২৩], ভেজালযুক্ত।
মেকি [দ্র ৫৪৮], জাল, অচল, নকল [২৫৭], দুনম্বরি।
কৃত্রিম; বানানো-, পাতানো-; গিল্টি করা-; ভেল।
মিথ্যা [দ্র ৫৪৪], ঝুটা। কপট [দ্র ৫৪৮]। ভ্রান্ত [দ্র ৫৬২]।
মিশ্রিত [৪৯৪], বিমিশ্র; পাঁচমিশেলি; সংকর।
অসার, সারহীন, সারশূন্য; গুণহীন [দ্র ৫৫৫]।
তুচ্ছ, বাজে [দ্র ৫৫১]।
**বিণ·/বি·** অপদার্থ, অবস্তু, অদ্রব্য।
রাঙামুলো; কাঁঠালকাঠের ঢেঁকি; মাকালফল।
জালিয়াত, জালকারী [দ্র ৫৪৮]।

## ৫৬০ নেশা

**বি·** নেশা; আসক্তি, সংসক্তি, ব্যসন; অত্যাসক্তি; প্রবণতা [দ্র ৬০৬]।
বদনেশা, খারাপ নেশা।
মত্ততা, মত্তাবস্থা, সমাসঙ্গ, সম্মাদ, মদিরতা, তুরীয় অবস্থা; খোয়ারি(ভাঙা); মৌতাত, মৌজ, ঘোর।
নেশাখুরি, নেশাখোরি।
নেশাধরা-, নেশালাগা-, নেশা হওয়া।
মাদকদ্রব্য, মাদক; নেশার জিনিস, নেশার বস্তু।
**বিণ·** নেশাজনক, মত্ততাজনক, মদয়িতা; মত্ততাদায়ক।
**বিণ·/বি·** নেশাসক্ত, নেশাখোর, আসক্ত, সংসক্ত; নেশাড়ু।
নেশাগ্রস্ত, মত্ত, উন্মত্ত, বুঁদ, চুর, ভোম; খোর।
**ক্রি-বিণ·** নেশায়, নেশার ঝোঁকে; মত্তাবস্থায়।
৫৬০·১ মদ, মদ্য, সুরা, মদিরা, শরাব, শরাবি, দারু, আসব, অরিষ্ট, কারণ, কারণবারি, সোমরস, হালা, কাশ্য, কটমালিনী, মার্দ্বিক, গন্ধোত্তমা, দেবসৃষ্টা। দ্রাক্ষারস ,মাল।
সুরাসার, অ্যালকোহল, কোহল। মোদক।
কাদম্বর, কাদম্বরী; বারুণী।
বিলাতিমদ; ওয়াইন; শ্যাম্পেন; পোর্ট; শেরি, কনিয়াক, ব্র্যান্ডি; জিন; ভদকা; হুইস্কি; রাম; বিয়ার।
দেশীমদ; ধেনো, ধেনোমদ, পৈষ্টী, হাঁড়িয়া, ধান্যেশ্বরী; পচাই; মহুয়া, মউল; মাধ্বী, মধ্বাসব, মাধ্বীক, মধুমাধবী; চোলাই মদ, চুল্লু; তাড়ি, তারিকা, তালকী, সৈন্ধী। চাঁট, চক্কণ, অবদংশ।
দ্বাদশমদ্য [পানস; দ্রাক্ষ; মাধুক; খার্জুর; তাল; ঐক্ষব; মাধ্বীক; মৌরেয়; টঙ্কমাধ্বীক; নারিকেল; মদ্য; সুরা]।
পানাসক্তি, পানদোষ, পানাত্যয়, পানবিভ্রম, মাদকাসক্তি, মদ্যাসক্তি, মদ্যপান(ক), মদ খাওয়া-, সুরাসক্তি, সুরাপান(ক)।
মদচোলাই, চোলাই। গাঁজানো-, গেঁজে যাওয়া-।
শুঁড়িখানা, শৌণ্ডিকালয়, ভাটিখানা, সুরালয়, মদিরাগৃহ, মদের দোকান, পানগোষ্ঠী, শরাবখানা; তাড়িখানা; আপান; বার।
পানপাত্র, সুরাধানী, সুরাপাত্র [দ্র ৫৩৯·৫]।
মাতলামি(ক)। খোয়ারি; খোয়ারি ভাঙা-। নেশাকাটা-।
**বিণ·** মদির; মদো; মত্ততাপূর্ণ।
আবগারি, আবকারি।
**বিণ·/বি·** শুঁড়ি, শৌণ্ডিক, শৌণ্ডী, আবগার, আবকার, মদ্যব্যবসায়ী, সুরাজীব, সুরাজীবী, মদ্যবিক্রেতা, পানবণিক, পানাগারিক, মণ্ডহারক, সান্ধিক, সৌরিক, শুণ্ডী।
বারম্যান; বারমেইড; সাকী।
মদ্যপ, মদখোর, মদ্যপায়ী, মাদকসেবী, পানাসক্ত, সুরাপ, সুরাসক্ত, সুরাপায়ী, পানশৌণ্ড ,মালখোর।

মাতাল, মত্ত, উন্মত্ত, প্রমত্ত, পানোন্মত্ত, টুপভুজঙ্গ, শৌণ্ড, মদো; মদালস, মদমত্ত, মদোন্মত্ত, মাতোয়ালা।

৫৬০·২ ধূমপান(ক), স্মোকিং।

তামাক, তামাকু, তাম্রকূট [৪৪·১৫৯], তাম্রকূটক, ধূমপত্র, কলঞ্জ, গুড়ক, গুড়ুক, গুড়াক; দা-কাটা; খামিরা, খাম্বির; গুল; সুলফা, সুলুপা, সুলফ; অম্বুরি। হুঁকো, হুক্কা; গড়গড়া, গুড়গুড়ি; ফরসি, ফুরসি; আলবোলা; সটকা, ছটকা। কলকে, কলকি; ছিলিম, ছিলিমচি। খোল; নলচে, নইচে।

বিড়ি, বীটি। পাইপ। চুরুট, চুরট। সিগারেট, সিগ্রেট।

**বিণ·/বি·** ধূমপায়ী, ধূমপানকারী, ধূমপ।

হুঁকোবরদার।

৫৬০·৩ গাঁজা, গঞ্জিকা; সিদ্ধি; ভাং [৪৪·১৬১], ভাঙ্গড়, সম্বিদা; চরস; হাশিস। কোকেন।

গাঁজায় দম(দে), দম(দে); কলকে ফাটানো-।

**বিণ·** গাঁজাখুরি; আজগুবি [দ্র ১২৫]।

**বিণ·/বি·** গাঁজাখোর, গঞ্জিকাসেবী; গেঁজেল। সিদ্ধিখোর, ভাঙখোর, ভাঙ্গরভাঙ্গি।

৫৬০·৪ আফিম, আপিং, নিফেন, চণ্ডু, অহিফেন; গুলি।

**বিণ·/বি·** আফিংখোর; চণ্ডুখোর, চণ্ডুল,চণ্ডুবাজ; গুলিখোর।

৫৬০·৫ পান, তাম্বুল [৪৪·১৫৮]।

পানসাজা-; খিলি, পানের খিলি, পর্ণবীটিকা।

পানের মশলা; দোক্তা, জর্দা, সুরতি, সুখা; সাদাপাতা, খৈনি, খইনি; মিশি; গুণ্ডি।

পানের ডিবে, পানের বাটা [দ্র ৫৩৯·১৫]; পানের দোনা.

**বিণ·/বি·** তাম্বুলিক, তাম্বূলী, বারুজীবী [দ্র ৪৪·১৫৮]।

৫৬০·৬ নস্য, নস্যি, নাস।

নস্যির ডিবে, নস্যপাত্র, নস্যাধার, নস্যাধানী, নাসদানি, নস্যদানি, নাসদান।

৫৬০·৭ ড্রাগ; এল-এস-ডি; হেরোয়িন; ব্রাউনসুগার; ম্যানড্রেক্স।

## ৫৬১ যথার্থতা

**বি·** যথার্থতা, যাথার্থ্য [৫৪৩], অভ্রান্ততা, শুদ্ধতা, শুদ্ধি, অভ্রম, নির্ভুলতা, নির্ভুলত্ব, সংশুদ্ধি, অভ্রান্তি, অপ্রমাদ, প্রমাদরাহিত্য।

যথাযথতা, যাথাযথ্য; বিশ্বস্ততা; সত্যতা [দ্র ৫৪৩]।

শোধরানো-, শুধরে নেওয়া-, ঠিক করা-, মেরামত [দ্র ৩৬১]।

নির্ভরযোগ্যতা [দ্র ২৭০]। স্বরূপ [দ্র ২০৯]।

স্থিরতা, স্থিরত্ব, নিশ্চিতি; নিশ্চয়তা [দ্র ৩৮৮], অনিবার্যতা, অবশ্যম্ভাবিতা, অমোঘতা।

**বিণ·** ঠিক, সঠিক [৫৫৮], যথার্থ, অভ্রান্ত [৫৪৩], নির্ভুল, যথাযথ, শুদ্ধ, নিষ্প্রমাদ, ত্রুটিহীন, ত্রুটিশূন্য, অঘাটি, অবিভ্রান্ত, প্রমাদহীন, প্রমাদশূন্য, ভুলহীন, অব্যর্থ।

অবিকল, হুবহু [দ্র ২৫৮]।

প্রকৃত, সত্য [দ্র ৫৪৩]; অবিকৃত; নিখুঁত, নিটোল, অটোল।

প্রশ্নাতীত, প্রশ্নহীন, নিশ্চিত [দ্র ৩৮৮]।

অকাট্য, প্রামাণিক [দ্র ৩৭৭]; দুরস্ত, সই।

বিশুদ্ধ, খাঁটি, আসল [দ্র ৫৫৮]।

নির্ভরযোগ্য [দ্র ২৭০]। তথ্যভিত্তিক, তথ্যনির্ভর, তথ্যসমৃদ্ধ।

স্থির, স্থিত, স্থিরীকৃত।

সংশোধিত [দ্র ৩৬১]।

অনিবার্য, অব্যর্থ, অমোঘ [দ্র ৩৮৮]।

**ক্রি-বিণ·** বাস্তবিকপক্ষে, আসলে, প্রকৃতপক্ষে, মূলে, স্বরূপত, বস্তুত, বস্তুতপক্ষে, কার্যত, প্রকৃতপ্রস্তাবে, যথার্থত, ফলত, আদতে, প্রকৃতই।

আদপে, একেবারেই, আদৌ, মোটে, মোটেই; মোটেও।

## ৫৬২ ভুল

**বি·** ভুল, ভ্রম, ভ্রান্তি [৩৫২, ৩৭২, ৫৪৪], চুক, ত্রুটি, প্রমাদ, গলদ, গলতি।

দোষ; খুঁত।

বিভ্রম, প্রপঞ্চ, বিভ্রান্তি; হেত্বাভাস, অধ্যাস। মোহ।

অশুদ্ধতা, অশুদ্ধি; না মেলা-; কাটা যাওয়া-।

ত্রুটিবিচ্যুতি, ভুলচুক, ভুলপ্রমাদ, ভুলভ্রান্তি, ভুলভাটকা, দোষত্রুটি।

ভুলসিদ্ধান্ত, অপসিদ্ধান্ত। ভুলকাজ, খামকাজ।

অযথার্থতা, বিকৃতি।

চ্যুতি, বিচ্যুতি; ফাঁক; গোলানো [২১৭], গুলানো-, গুলিয়ে ফেলা-, তালগোল পাকানো-।

বিস্মৃতি, বিস্মরণ [দ্র ৪০২]। মিথ্যা [দ্র ৫৪৪]। অবাস্তব [দ্র ১২৫]। মায়া [৩৭৯]।

রজ্জুতে সর্পভ্রম। ধান শুনতে কান শোনা-। গুণাভাস।

**বিণ·** ভুল(ক), ভ্রান্ত [৫৫৯], ভ্রমাত্মক, ভ্রান্তিজনক, ভ্রান্তিপ্রদ, বিভ্রান্তিকর, ভ্রান্তিমূলক, ভ্রমজনক, প্রমাদজনিত, প্রামাদিক।

ত্রুটিযুক্ত, ত্রুটিপূর্ণ, ত্রুটিজনক, ভ্রমসংকুল, প্রমাদপূর্ণ, ভ্রমযুক্ত, ভুলেভরা, ভ্রান্তিপূর্ণ, ভ্রান্তিময়, প্রমাদী।

অশুদ্ধ, বেঠিক।

দোষযুক্ত, দুষ্ট, খুঁতো।

অযথার্থ, বিকৃত, অমূলক, ভিত্তিহীন, অতথোচিত; আজগুবি [দ্র ১২৫]।

ভ্রষ্ট, অপভ্রষ্ট; অপভ্রংশ।

মুগ্ধ, মোহিত, বিমোহিত, সম্মোহিত; অজ্ঞান [দ্র ৫২]।

**বিণ·/বি·** বিভ্রান্ত।

ভ্রান্তিপরায়ণ, ভ্রান্তিমান, ভ্রমান্ধ, ভ্রমাসক্ত।

ভুলো [দ্র ৪০২], অন্যমনস্ক, বিস্মৃতিপরায়ণ।

বিভ্রান্তি সৃষ্টিকারী।

মোহসঞ্চারক, সম্মোহক [দ্র ৫২], সম্মোহনী; মোহিনী।

**ক্রি-বিণ·** ভুলে, ভুলবশত, ভুলক্রমে, ভ্রান্তিবশত, ভ্রমহেতু। থুড়ি।

## ৫৬৩ অনৈতিকতা

**বি·** অনৈতিকতা [৫৪৬], নীতিহীনতা।

ন্যায়নীতি বিসর্জন(দে)। নৈতিক অধঃপতন,

নৈতিকদোষ; ইন্দ্রিয়দোষ [দ্র ৯৬], ইন্দ্রিয়সেবিতা।
চরিত্রহীনতা, দুশ্চরিত্রতা; স্বভাবদোষ, চরিত্রদোষ। চরিত্র নষ্ট করা-, চরিত্র হারানো-, চরিত্র খোয়ানো-।
অসৎপথ, কুপথ, উৎপথ, উন্মার্গ, বিমার্গ, অপথ, অমার্গ, পাপের পথ। বিপথগামিতা, উন্মার্গগামিতা, কুপথগামিতা; অধঃপতন, অবপতন, অধঃপাতে যাওয়া-, উৎসন্নে যাওয়া, উচ্ছন্নে যাওয়া-, জাহান্নমে যাওয়া-, গোল্লায় যাওয়া-, বখে যাওয়া। দুরাগ্রহ।
বখামি, বখাটেপনা।
ব্যভিচার [২২৩], লাম্পট্য, লম্পটতা, নাগরালি, লোচ্চামি, কেলেঙ্কারি, খিটকেল।
অমিতাচার [৯৬], অমিতাচারিতা, অনাচার, দুরাচার, ভ্রষ্টাচার, স্বেচ্ছাচারিতা [২৭২, ২২৩], যথেচ্ছাচার, যথেচ্ছচারিতা, স্বৈরিতা, স্বৈরাচার, স্বৈরচারিতা, অনাচরণ, ফেলসানি, ইন্দ্রিয়লালসা [৯৬]; কুশীলতা, কুশীলত্ব।
দুর্নীতি, অপচার, ভ্রষ্টতা; অসদুপায়, ভ্রষ্টাচরণ; দুনম্বরি(ক)। দুর্নীতিপরায়ণতা, দুর্নীতিগ্রস্ততা।
বদমায়েসি, পেজোমি, দুষ্টতা, দুষ্টি; গুণ্ডামো, গুণ্ডামি; মস্তানি; দুর্বৃত্ততা, দুর্বৃত্তি, দুষ্প্রবৃত্তি, নষ্টামি, শরারতি। অপচেষ্টা।
অমানবিকতা, অমানুষিকতা, অমানবিকত্ব।
কুকাজ(ক) [৩২১], অন্যায়কাজ, খারাপকাজ, অকাজ, অকর্ম, দুষ্কর্ম, কুকর্ম, দুষ্কার্য, মন্দকাজ, নিন্দনীয়কাজ, কুকার্য, দুষ্কৃত, দুষ্কৃতি, কুক্রিয়া, অকর্ম, অপকর্ম, অপকাজ, অকার্য, দুষ্ক্রিয়া, দুশ্চেষ্টা, অবক্রিয়া, অকার্যকারিতা, অকার্যত্ব; অসৎকাজ, অসৎকর্ম; অপকীর্তি, অপক্রিয়া; কীর্তিকলাপ।
সমাজবিরোধিতা। দুষ্টচক্র; চোরে চোরে মাসতুতো ভাই।
অপরাধ [৫৫৫], কসুর, ঘাট, অত্যয়, তকসির, খাত্তাই; অপরাধপ্রবণতা; অপরাধবোধ।
অনৌচিত্য, অন্যায় [দ্র ৫৪৬]। দোষ [দ্র ৫৫৫]। অসাধুতা, অসততা [দ্র ৫৪৬, ৫৪৮]। অধার্মিকতা [দ্র ৫৭৭]। পাপ [দ্র ৫৮৮]। কদাচার, কদাচরণ, অসদাচরণ [দ্র ৬০৮]। কাপট্য [দ্র ৫৪৮]। বিশ্বাসঘাতকতা [দ্র ৫৪৮]। শত্রুতা, দুশমনি [দ্র ৬৮৫]। উচ্ছৃঙ্খলতা [দ্র ৬৭০]। বদভ্যাস, কদভ্যাস [দ্র ২০৯]।
**বিণ·** অনৈতিক, নীতিবিরুদ্ধ, নীতিবহির্ভূত, নীতিবিগর্হিত, অন্যায় [দ্র ৫৪৬]।
অমানবিক, অমানুষিক; শয়তানসুলভ, দানবিক, আসুরিক, পাশবিক, নারকীয়।
কলঙ্কময়, কলঙ্কজনক, কলঙ্কিত, পাপময় [দ্র ৫৮৮]।
**বিণ·/বি·** নীতিহীন, নীতিভ্রষ্ট। অন্যায়কারী [দ্র ৫৪৬]। অধার্মিক [৫৮৮]। অসৎ [দ্র ৫৪৬]।
চরিত্রহীন, দুশ্চরিত্র, কুচরিত্র, অসচ্চরিত্র, অচরিত্র, নষ্টমতি, নষ্টচরিত্র, কুপুরুষ, অসৎপ্রকৃতি, কুপ্রকৃতি, দুষ্প্রকৃতি, কুচরিত।
বিপথগামী, কুপথগামী, উন্মার্গগামী, উৎপথগামী, প্রাতিপথিক, অসৎপথাবলম্বী, উৎপথাশ্রয়ী।
অসাধু, অসৎ [দ্র ৫৪৬]।
অধঃপতিত, অবপতিত, অবপন্ন।
বখাটে, বয়াটে, বখা; পাকা, পক্ব; ফক্কড়, ফড়ে।
কুমতি, দুর্মতি, অমতি, দুর্বুদ্ধি, কুবুদ্ধি; কুস্বভাব, কুপ্রকৃতি [দ্র ২০৯]।
ব্যভিচারী, ব্যভিচারকারী; লম্পট, লোচ্চা, নিপট, নট, নটবর, নটুয়া, নর্মঠ, শরণ্ড, ব্যলীক, তারল, তামাশবিন, স্ত্রীচৌর, ঢেমনা।
অমানুষ, অমানব, মনুষ্যত্বহীন, কুলোক, বদলোক।
বদ, বদমাস [৫৫৫], দুষ্ট, পাজি, নচ্ছার, পাজির পাজি, পজঝড়, পাজির পা ঝাড়া; দুর্জন [৫৫১], কুজন, কুশীল, দুঃশীল, দুরাত্মা। গুণ্ডা; মস্তান; শয়তান [৫৪৮]।
কদাচারী, কদাচারকারী।
অমিতাচারী, স্বেচ্ছাচারী, ইন্দ্রিয়সেবী [দ্র ৯৬], অক্রিয়ারত, অক্রিয়াসক্ত, কর্মদুষ্ট, অক্রিয়াপর, অক্রিয়ানিরত, অক্রিয়ানিষ্ঠ, দুষ্ক্রিয়ান্বিত, কুক্রিয়ান্বিত।
দুর্নীতিগ্রস্ত, অপচারী, ভ্রষ্টাচারী, ভ্রষ্টচরিত্র, দুর্নীতিপরায়ণ, দুর্নীত।
কুকর্মকারী, কুকর্মা [৫৫৫], কুকার্যকারী, দুশ্চেষ্টিত, দুশ্চেষ্ট, কুক্রিয়াকারী, কুচেল, দুষ্টকর্মা, কুকর্মী, কুক্রিয়; দুষ্কৃতকারী [৩২১], দুরাশয়, দুষ্টাশয়, দুষ্টচারী, দুরাচারী, দুর্বৃত্ত, দুষ্কর্মকারী, দুষ্কর্মা, দুষ্কৃতী।
অপরাধকারী, অপরাধী [৫৫৫], কৃতাপরাধ, দোষী; প্রাপ্তাপরাধ, সাপরাধ; মুজরিম, আসামি, অভিযুক্ত।
সমাজবিরোধী, সমাজবিরুদ্ধ।
অকার্যক্ষম, অকার্যকারক, অকার্যকারী।

## ৫৬৪ চুরি

**বি·** চুরি(ক), চৌর্য, চৌর্যবৃত্তি, তাস্কর্য, তস্করতা, তাস্করবৃত্তি, চুরিচামারি, চৌরি, চৌর; বাটপাড়ি; জোচ্চুরি, চোরামি [৫৪৮]; জালিয়াতি, তঞ্চকতা, প্রতারণা [দ্র ৫৪৮], স্তেন, স্তেয়, স্তৈন, স্তৈন্য, অবহার, অবহরণ, মুষা, মোষণ; গ্যাঁড়ানো-।
চুরিবিদ্যা, মহাবিদ্যা।
রাহাজানি; ছিনতাই, ছিনানো-, ছিনন, ছিনিয়ে নেওয়া-; অপহরণ(ক), হরণ(ক), অপহার, অপাহরণ, কাড়া-, কেড়ে নেওয়া-, কাড়ন, বিহৃতি।
সিঁধকাটা-, সিঁধদেওয়া-; তালাভাঙা-। গৃহভেদ(ক)। সিঁধকাঠি।
পকেটমারা-, পকেটকাটা-, গাঁটকাটা-। মারা-, মেরে দেওয়া-; গায়েব(ক), হাতানো-; হাতসাফাই(ক), হস্তলাঘব, হস্তকৌশল; সরানো-; হজম(ক)।
তছরুপ(ক), তহবিল তছরুপ; ধনাপহরণ; তহবিলভাঙা-, সিন্দুক ভাঙা-, ক্যাশভাঙা-। আত্মসাৎ(ক), ব্যপহরণ(ক), ডিফালকেশন; পরস্বহরণ, পরস্বাপহরণ। সর্বস্বাপহরণ(ক), সবকিছু নেওয়া-।
পাচার(ক); চোরাচালান, স্মাগলিং।
চক্ষুদান(ক); হাতটান(থাকা-)।
লুঠ(ক) [দ্র ৫৬৫]।
পুকুর চুরি। দিনে ডাকাতি; দুঃসাহসিক চুরি।

ছেলে চুরি। মেয়ে চুরি।

হরণেচ্ছা, জিহীর্ষা।

চোরাইমাল, লুঠের মাল, বমাল, বামাল, লোত, লোথ, লোপ্ত্র, দায়মাল।

**বিণ·** অপহৃত, হৃত, চোরিত; লুণ্ঠিত; কবলিত, কবলীকৃত [দ্র ৭২৪], মুষিত, অপহারিত, বিহৃত।

হরণযোগ্য, হার্য, হরণীয়।

চোরাই, চৌর।

**বিণ·/বি·** চোর, তস্কর, চোরা, চোট্টা, চোরচোট্টা, চোরছ্যাচোড়, ছ্যাচোড়, জোচ্চোর, জুয়াচোর; কপাটঘ্ন, কুলম্ভর, মুষ্ক, স্তেয়ী; তঙ্কক, বাটপাড়, জালিয়াত [দ্র ৫৪৮]। নক্তচর।

ধনহর, ধনহরী, ধনহারী, ধনহর্তা, ধনহারক, ধনাপহারক, হোড়া।

কুম্ভিল, কুম্ভিলক [৪১৭]।

অপহারক, অপহরণকারী, হর্তা, হরণকারী, হারক, অপহারী, অপহর্তা, হৃৎ, হরণকর্তা [৭১৫]; রাহাজান; ছিনতাইকারী, পরস্বহারী, পরস্বাপহারী।

হরণেচ্ছু, জিহীর্ষু।

সিঁধেল; সিঁধেলচোর, খানিল, অধশ্চৌর; সন্ধিহারক, সন্ধিচৌর; ছিঁচকেচোর।

পকেটমার, পিকপকেট; গাঁটকাট্টা, গ্রন্থিচ্ছেদক, উচক্কা।

দাগি, মার্কামারা; ঘাগু, ঘাগি, ঝানু। পাকাচোর।

চোরাচালানদার, স্মাগলার, চোরাচালানকারী।

ছেলেধরা।

**ক্রি-বিণ·** বামাল [৬৭২], মালসমেত। ডেড়েমুষে।

## ৫৬৫ ডাকাতি

**বি·** ডাকাতি(ক); ডাকাতপড়া-; দস্যুবৃত্তি, দস্যুতা।

লুট(ক), লুঠ [৫৬৪], লুণ্ঠন(ক), লুটে নেওয়া, লোটা-, লুঠতরাজ, লুটপাট(ক); তরাজ; প্রসহ্যহরণ, অভ্যাহার, অভিগ্রহণ; পাইরেসি; জলদস্যুতা, সমুদ্রচৌর্য।

কাড়া-, কেড়ে নেওয়া; ছিনানো-, ছিনিয়ে নেওয়া-, ছিনতাই [দ্র ৫৬৪]। রাহাজানি [দ্র ৫৬৪]।

দিনে ডাকাতি।

**বিণ·** ডাকাতে।

লুণ্ঠিত, লুঠিত। অপহৃত [৫৬৪]।

**বিণ·/বি·** ডাকাত, ডাকু; দস্যু; প্রসহ্যচৌর, পিণ্ডারী; লুঠেরা, লুটেল, লুঠেল, লুটেরা, লুণ্ঠনকারী, লুণ্ঠক।

ঠগী, ঠগ।

ঠ্যাঙাড়ে।

জলদস্যু, সমুদ্রচৌর, বোম্বেটে, হার্মাদ।

## ৫৬৬ শাস্তি

**বি·** শাস্তি(দে, পা) [৬৬৭], দণ্ড(দে, পা), সাজা(দে, পা), নিগ্রহ [দ্র ৬৮৮]। নাকাল করা- [৩৪৯], বেকায়দায় ফেলা-, ঘোলখাওয়ানো-; ফাঁদে ফেলা-; ল্যাজে গোবরে করা-। প্রহার [দ্র ৬৮৮]।

দণ্ডন, দণ্ডিতকরণ, শাস্তিবিধান(ক), দণ্ডবিধান(ক)। দমন, শাসন, শায়েস্তা [দ্র ৬৯৮]; টিট(ক); জব্দ(ক)।

শাস্তি ভোগ(ক)। পাপের শাস্তি; কর্মফল; পাপের ভোগ; কপালের ভোগ।

দণ্ডনীতি; দণ্ডবিধি; পেনালকোড।

দণ্ডাদেশ, দণ্ডাজ্ঞা, কনভিকশন।

উচিতশাস্তি; যেমন কর্ম তেমনি ফল; যেমন কুকুর তেমনি মুগুর।

কঠিন শাস্তি, কঠোর সাজা; ভারি সাজা। হাল্কা শাস্তি। লঘুপাপে গুরুদণ্ড।

কারাদণ্ড, জেল(হ), শ্রীঘরবাস(ক), হাজতবাস, কয়েদ, জেলখাটা [দ্র ৬৭২], জেলের ভাত খাওয়া-; ঘানি টানা-। সশ্রম কারাদণ্ড; অশ্রম কারাদণ্ড, বিনাশ্রম কারাদণ্ড। যাবজ্জীবন কারাদণ্ড।

মৃত্যুদণ্ড [দ্র ৫৮], প্রাণদণ্ডাদেশ, বধাজ্ঞা, ফাঁসির হুকুম; ফাঁসি, গলরজ্জু; শিরশ্ছেদন(ক), গর্দান নেওয়া-, দণ্ডমুণ্ড; শূলে চড়ানো-; গিলোটিনে দেওয়া-।

জরিমানা, অর্থদণ্ড, ফাইন।

নির্বাসন [৬৫০], প্রব্রাজন, বিপ্রবাসন, দ্বীপান্তর, দ্বীপচালান, পুলি পোলাও, কালাপানি; চিরনির্বাসন।

নাকে খত(দে); থুতু চাটা-।

তিরস্কার, ভর্ৎসনা [দ্র ১১২]। পদাঘাত [দ্র ৬৮৮]।

প্রহার(ক) [দ্র ৬৮৮], পিটানো-, ঠ্যাঙানো-। ধোলাই দেওয়া-, রামধোলাই(দে); পিঠের চামড়া তোলা-; হাড়মাস আলাদা করা-; হাড় গুঁড়ো করা-। ঘুষি, কিল; চড়, থাপ্পড় [দ্র ৬৮৮]। থার্ড ডিগ্রি। তুরুমঠোকা।

বেত্রাঘাত, বেত্রদণ্ড [দ্র ৬৮৮]। বেতানো-, কশানো-; লগুড়াঘাত। চাবকানো-, কশাঘাত, চাবুক মারা-।

নীলডাউন; বেঞ্চের ওপর দাঁড়ানো-।

মাথায় ঘোল ঢালা। উলটো গাধায় চড়ানো-। মাথা মুড়িয়ে ঘোল ঢালা-। একঘরে করা-; ধোপানাপিত বন্ধ।

**বিণ·** দণ্ডনীয়, শাস্তিযোগ্য, দণ্ডার্হ, দণ্ড্য, দণ্ডাধীন, দণ্ডযোগ্য।

শাস্তিমূলক, দণ্ডমূলক।

**বিণ·/বি·** শাস্তিদাতা, দণ্ডদাতা, দণ্ডবিধাতা, দণ্ডনায়ক; নিগ্রাহক, দণ্ডী। দণ্ডিত, শাস্তিপ্রাপ্ত।

শাস্তিপ্রাপ্ত, দণ্ডপ্রাপ্ত, দণ্ডগ্রাহ, দণ্ডিত।

নির্বাসিত [৬৫০], প্রবাসিত, প্রব্রাজিত; চিরনির্বাসিত।

জল্লাদ; ফাঁসুড়ে [দ্র ৫৮]।

## ৫৬৭ অনপরাধ

**বি·** অনপরাধ, অপরাধহীনতা, অপরাধশূন্যতা, দোষহীনতা; নিরীহতা; সারল্য [দ্র ৫৪৭]।

দোষস্খালন(ক), নির্দোষপ্রমাণ(ক); সাফাই(গা)।

বেকসুর খালাস; খালাস।

**বিণ·/বি·** নিরপরাধ, নির্দোষ, নির্দোষী, অনপরাধী, বেকসুর, অকৃতাপরাধ, নির্ব্যলীক, অনাদীনব; নিরত্যয়।

অকলঙ্ক, অকলঙ্কিত, অকলঙ্কী, নিষ্কলঙ্ক, অকলুষ, অকলুষিত। অনঘ, নিষ্কলুষ; নিষ্পাপ [দ্র ৫৯০]।

নিরীহ, সরল [দ্র ৫৪৭]।

**ক্রি-বিণ·** বেকসুর। নির্দোষপ্রমাণে।

# ২২ তেজ-দহন-বিদ্যুৎ

## ৫৬৮ শক্তি

**বি·** শক্তি, তেজ [৬৯১], এনার্জি।

কর্মশক্তি, কর্মক্ষমতা [দ্র· ৩৩৭], ক্ষমতা, সামর্থ্য, সক্ষমতা; তাকত; মুরোদ; কার্যকারিতা।

বল, জোর, ফোর্স। চাপশক্তি।

শক্তিমত্তা, বলবত্তা, বলশালিতা, শক্তিশালিতা।

পরিশ্রম, শ্রম [দ্র ৩২৫]।

গায়ের জোর, বাহুবল [দ্র ৬৯১], পেশিবল, পেশিশক্তি।

জোর খাটানো-, বল প্রয়োগ(ক), জোর দেওয়া-, শক্তিপ্রয়োগ(ক), চাপা-, চাপ দেওয়া-, চাপন; টেপা, টিপুনি(দে), টিপে দেওয়া-।

যান্ত্রিকশক্তি, মেকানিক্যাল এনার্জি।

সৌরশক্তি, সূর্যশক্তি; বিদ্যুৎশক্তি, ইলেকট্রিসিটি; তাপশক্তি; চুম্বকশক্তি; আলোকশক্তি; জলশক্তি; টাইডাল পাওয়ার; বায়ুশক্তি; পরমাণুশক্তি, নিউক্লিয়ার এনার্জি।

তেজস্ক্রিয়তা, তেজস্ক্রিয়া [৫০৫, ৩৩]।

জ্বালানি [দ্র ৪৯৮, ৫৭২], ইন্ধন।

বলবিদ্যা, মেকানিকস। তাপগতিবিদ্যা, থারমোডিনামিক্স।

অশ্বশক্তি, হর্সপাওয়ার, ঘোড়া; ওয়াট; কিলোওয়াট; মেগাওয়াট।

দম দেওয়া-, শক্তিদেওয়া-।

**বিণ·** শক্তিশালী, শক্তিমান, ক্ষমতাসম্পন্ন, ক্ষমতাবান; উচ্চক্ষমতাসম্পন্ন।

বলিষ্ঠ, বলবান [দ্র ৬৯১]; শক্ত, সমর্থ, সক্ষম; মজবুত [দ্র ৩৫৯]।

দুর্বার, অপ্রতিরোধ্য, দুর্নিবার [দ্র ৬৯৩]।

তেজস্কর, তেজস্ক্রিয়, রেডিও অ্যাকটিভ।

## ৫৬৯ তাপ

**বি·** তাপ, উত্তাপ, উষ্ণতা, উষ্ণত্ব, উষ্মা, উষ্ম, উষ্মতা, ঔষ্ম্য, ঔষ্ণ্য, গরমি, তাত, জ্বাল।

আঁচ, হলকা, অগ্নিপ্রভা, ঝলকা, ঝলকানি; ঝাঁঝ, ঝাঁজ; ভাপ; জ্বর; তাপমাত্রা।

আগুন [দ্র ৫৭১]। রৌদ্র [দ্র ৩৫]। দহন [দ্র ৫৭২]। সৌরতাপ [দ্র ৩৫]।

তাতা-, তেতে ওঠা-, গরম হওয়া-; গরম করা-, তাতানো-, তাপ দেওয়া-; তাপন, তাপা-, উমানো-; তাপানো-, তাতন, উত্তাপন, তাওয়ানো-।

গরমানো-, হাতাল; সেঁকা-, সেঁক দেওয়া-; ভাপানো-; জ্বাল দেওয়া-; ফুটানো-; ছ্যাঁকা; ঝলসানো-, ঝল্ক।

তাপাধিক্য।

তাতাল। ইস্তিরি। হিটার [দ্র ৫৭১]।

তাপমাত্রা, তাপমান।

তাপমানযন্ত্র, থার্মোমিটার; সেন্টিগ্রেড, সেলসিয়াস; ফারেনহিট; কেলভিন; রোমার।

থার্মোফ্লাস্ক। থার্মোস্ট্যাট।

গরমকাল, গ্রীষ্মকাল [দ্র ১৬০·১]।

**বিণ·** গরম(ক), তপ্ত, উষ্ণ, উত্তপ্ত(ক), আতপ্ত, উত্তাপিত, প্রতপ্ত, তাপপ্রাপ্ত, তাপিত, অভিতপ্ত, তাতল; অতিতপ্ত, অগ্নিতপ্ত, আগুনগরম, অত্যুষ্ণ, অগ্নিতুল্য, অগ্নিকল্প, আগুনে।

কবোষ্ণ, কদুষ্ণ, ঈষদুষ্ণ, কুসুম কুসুম; ধারোষ্ণ; মন্দোষ্ণ; জ্বরিত।

গুমট, ভ্যাপসা [দ্র ১৬০·১]।

গনগনে, দগদগে, টকটকে।

তপনীয়, তাপনীয়। তাপক। তাপীয়।

তাপনম্য; তাপসহ।

গ্রীষ্মপ্রধান।

**বি·** তাপগতিবিদ্যা, থার্মোডিনামিকস।

## ৫৭০ শীতলতা

**বি·** শীতলতা, শীত, ঠাণ্ডা, শৈত্য, হিম, শীতীভাব, জাড়, কাল।

বরফ [দ্র ২৩]। তুষারপাত [দ্র ২৩]। শীতকাল [দ্র ১৬০·৫]।

শীতপড়া-, শীতাগম, ঠাণ্ডাপড়া-; শৈত্যপ্রবাহ, কোল্ডওয়েভ; উত্তুরে হাওয়া-। শৈত্যাধিক্য, শীতাধিক্য।

শীতকরা-, শীতলাগা, শীতধরা-; ঠাণ্ডায় জমে যাওয়া-; হাত পা জমে যাওয়া; হাত পা অবশ হয়ে যাওয়া; ছ্যাঁৎ করা-।

হিমমণ্ডল, হিমবৃত্ত; ঠাণ্ডার দেশ; শীতের দেশ; শীতপ্রধান দেশ; মেরুঅঞ্চল।

ঠাণ্ডা করা-, কালানো-; জুড়ানো-; হিমায়ন, হিমক্রিয়া [দ্র ২৩], শীতলীকরণ, রেফ্রিজারেশন। অতিহিমায়ন; ক্রায়োজিনিক্স। হিমাঙ্ক।

রেফ্রিজারেটার; কুলার; ওয়াটার কুলার; এয়ারকন্ডিশনার; বরফকল; হিমঘর, কোল্ডস্টোরেজ।

আইসব্যাগ; আইসবক্স।

**বিণ·** ঠাণ্ডা, শীতল, হিম, হিমশীতল, হৈম, হিমেল, হিমল, হিম্য, কাল, বরফঠাণ্ডা; সুশীতল, স্নিগ্ধ, অনুষ্ণ, অনুত্তপ্ত, সুস্নিগ্ধ, স্নিগ্ধকর, মেদুর।

শীততাপনিয়ন্ত্রিত, শীতাতপনিয়ন্ত্রিত, এয়ারকন্ডিশনড্, বাতানুকূল।

কনকনে, হাড়কাঁপানো, হি হি করা-।

**বিণ·/বি·** শীতার্ত, শীতালু, শীতক্লিষ্ট, হিমার্ত।

শীতকাতুরে, শীতভীরু।

**বিণ·** শীততাপ, ঠাণ্ডাগরম, শীতোষ্ণ। অনতিতপ্ত নাতিশীতোষ্ণ।

## ৫৭১ আগুন

**বি·** আগুন, অগ্নি, অনল, বহ্নি, পাবক, হুতাশন, বৈশ্বানর, আগি, আগ, আতশ, বীতিহোত্র, ধনঞ্জয়, কৃপীটযোনি, জ্বলন, জাতবেদস্, তনূনপাৎ, বহিঃশুষ্মন, বর্হিঃ, শুষ্মন, কৃষ্ণবর্ত্মা, উষর্বুধ, বৃহদ্ভানু, কৃশানু, শিখাবৎ, শিখিন, বায়ুসখা, রোহিতাশ্ব, হিরণ্যরেতাঃ, হুতভুক, হব্যভুক, হব্যবাহন, সপ্তার্চিস, দমুনস, চিত্রভানু, শুচি, বৃষাকপি, পিঙ্গল, বিশ্বপা, ছাগবাহন, শুষ্ম, হিমারাতি, বায়ুসখ, অনিলসখ, জগন্নু, কৃষ্ণগতি, কৃষ্ণার্চি, জনধা, আশ্রয়াশ, সর্বশুদ্ধি, পুরজ্যোতিঃ, অসিতার্চি, ধূমকেতন, ধূমধ্বজ, শোচিষ্কেশ, জলোদ্ভব, ঘৃতকেশ, ঘৃতার্চিঃ, তেজোনিধি, দেববক্ত্র , সপ্তাংশু, সপ্তজিহ্ব, আশুশুক্ষণি, ঈষির, স্বর্ণদীধিতি, হবির্ভুক, হবিরশন, হব্যাশ, হব্যাশন; তমোনুদ, সুশিখ। হুতবহ, সর্বভুক, সর্বশুচি, ঘৃতান্ন।

অগ্নিশিখা, শিখা, শিষ, অর্চি, আগুনের শিখা; আঁচ [দ্র ৫৬৯], বহ্নিজ্বালা।

অগ্নিকণা, অগ্নিকণ, ফুলকি, স্ফুলিঙ্গ [৩৩], অগ্নিস্ফুলিঙ্গ, স্পার্ক, আগুনের ফুলকি, ফিনকি।

জ্বলন, দহন [দ্র ৫৭২]। জ্বালানি, ইন্ধন [দ্র ৫৭২]।

অগ্নিকুণ্ড, অগ্নিপাত্র, আংটা, অগ্নিস্থান, পুটকুণ্ড, পুটগর্ত, আঙোঠ, আগুনের মালসা, হসন্তিকা, হসন্তী, অঙ্গঠা, অঙ্গারি, অঙ্গারিকা, অঙ্গারশকটী, অঙ্গারপাত্র, অঙ্গারধানিকা, অঙ্গারধানী, ধুনুচি, ধুনাচি। ধুনি, কুণ্ড, যজ্ঞকুণ্ড [দ্র ৫৮৫], অগ্ন্যাধার।

আখা, উনুন, উনান [৫৭২], উখা, উকা, চুল্লি, চুলাহ্; অধিশ্রয়ণী, তোলা উনুন; ঝিক; উদ্ধান, উদ্‌ধ্মান; স্টোভ, আভেন; হিটার [৫৬৯]; বার্নার; গ্রেট; ফায়ারপ্লেস; ফারনেস। তন্দুর, কন্দু। কাঠখোলা। বয়লার।

দেশলাই, দিয়াশলাই, দীপশলাকা, ম্যাচেস; চকমকি; অগ্নিমন্থ, অরণি, জ্বলনাশ্ম, অগ্নিপ্রস্তর, অগ্নিকারক।

আলো [দ্র ৩৩]। ধূম [দ্র ৪৮৪]। ধূমপথ, চিমনি [৩৬৭]।

হাপর, ভস্ত্রা।

কাঠের আগুন, কাঠের আঁচ; কয়লার আগুন; কাঠকয়লার আগুন; টিকের আগুন। তুষের আগুন, তুষানল, তুষাগ্নি; তৃণাগ্নি, কটাগ্নি। পোয়ান, কুটপাকল। ভাঁটি।

বনাগ্নি, দাবানল, দাবাগ্নি, অরণ্যবহ্নি।

আতশবাজি [দ্র ৭৫৬], বাজি।

[পৌরা] বাড়বাগ্নি, বাড়বানল, বড়বাগ্নি, বড়বানল, বাড়ব, বড়বামুখ, সমুদ্রাগ্নি; ইরম্মদ, ঔর্ব, ঔর্বাগ্নি, ঔর্বানল, অব্দ্যগ্নি, আবিন্ধন; বজ্রাগ্নি, বজ্রানল, বজ্রজ্বালা; গার্হপত্য অগ্নি, গৃহাগ্নি, শ্রৌত অগ্নি।

অগ্নিকলা [ধূমার্চি; উষ্মা; জ্বালিনী, জ্বলিনী; বিস্ফালিনী; সুশ্রী; সুরূপা; কপিলা; হব্যবহা; কব্যবহা]।

**বিণ·** আগ্নেয়, আতশি।

লেলিহান; লকলকে; গনগনে; টকটকে।

মৃদু, নিবুনিবু।

**বিণ·/বি·** অগ্নিরক্ষক [দ্র ৫৮৫]।

## ৫৭২ দহন

**বি·** দহন, পোড়, পোড়া-, পোড়ন, জ্বলন, জ্বলা-, দাহ, প্রদাহ, পুড়ন, পুড়নি।

অগ্নিদহন, অগ্নিদাহ, বহ্নিজ্বালা।

আগুনধরানো-, প্রজ্বলন(ক), দীপন, আগুন জ্বালানো-, প্রদীপন, সন্দীপন, জ্বলানো-, জ্বালানো-।

পোড়ানো-, প্রদাহন, দাহন, প্রজ্বালন, জ্বালিয়ে দেওয়া-, জ্বালন, অগ্নিদীপন, ধরানো-; ধরে যাওয়া-; পুড়িয়ে দেওয়া-, দহা-।

উসকানো-, উসকনো-; খোঁচানো-। হাওয়া দেওয়া-, ফুঁ দেওয়া-। ইন্ধন যোগানো-। অনির্বাপণ। অগ্নিতে ঘৃতাহুতি।

আগুন লাগা-, আগুন ধরা-; অগ্নিকাণ্ড, গৃহদাহ, লঙ্কাকাণ্ড। আগুন লাগানো-, অগ্নিসংযোগ(ক)। দপ করে জ্বলে ওঠা-; দাউ দাউ করে জ্বলা-।

দহনপাত্র, অগ্নিপাত্র, অগ্নিকুণ্ড [দ্র ৫৭১]। উনুন [দ্র ৫৭১]।

দাহ্যতা, দহনযোগ্যতা, দাহিকাশক্তি, দহনক্ষমতা; সহজদাহ্যতা।

দাহ্যবস্তু; জ্বালানি, ইন্ধন, ফুয়েল; ফসিলফুয়েল, জীবাশ্মজ্বালানি; কয়লা, পাথুরে কয়লা, মৃদঙ্গার; কোক; কাঠকয়লা, অঙ্গার, আঙার; খনিজ তেল; স্পিরিট, পেট্রোল; কেরোসিন; ডিজেল [দ্র ৪৯৮]।

গ্যাস, প্রাকৃতিক গ্যাস; কাঠ, লাকড়ি, অগ্নিকাষ্ঠ। পাটকাঠি; পাতা; ঘুঁটে [৬০·৫] ঘোসি, করীষ, কারীষ, ছগণ; গুল; টিকা, টিকে; ছোবড়া। নিউক্লিয়ার ফুয়েল; ইউরেনিয়াম, প্লুটোনিয়াম। মোম, প্যারাফিন।

তৈল, তেল; সরষের তেল; রেড়ির তেল; তিল তেল।

ছাই, ভস্ম, খাক, পাঁশ, ভসিত, ছার; ভস্মাবশেষ; ভস্মস্তূপ; ভস্মাধার, ছাইদান, ছাইদানি [৫৩৯·১৫], অ্যাসট্রে।

জ্বলন্ত অঙ্গার, অলাত, আলাত। অলাতচক্র।

**বিণ·** দগ্ধ(ক), অগ্নিদগ্ধ, আগুনে পোড়া; ভস্মীভূত, ভস্মিত, ভস্মসাৎ, দগ্ধীভূত, অঙ্গারিত, উষিত, প্লুষ্ট; দগ্ধীকৃত, দাহিত; পোড়া-; অগ্নিসাৎ।

জ্বলন্ত, প্রজ্বলিত, জ্বলৎ, জ্বলনশীল, দহ্যমান, বহ্নিমান, জ্বলদাগ্নি, অগ্নিমান। অনির্বাণ, অনির্বাপিত।

জ্বলিত(ক), প্রজ্বালিত(ক), অগ্নিসংযোজিত(ক), সন্দীপিত, সন্দীপ্ত, উদ্দীপিত, উদ্দীপ্ত, সমিদ্ধ।

আধপোড়া, অর্ধদগ্ধ, আমা, আপোড়া।

দাহ্য, দহনীয়, দহনযোগ্য; সহজদাহ্য।

**বিণ·/বি·** দাহক, অগ্নিদ; দহনকারী, দাহী। দহনেচ্ছু, দিধক্ষু।

জ্বালক, প্রজ্বালক।

**ক্রি-বিণ·** ধিকিধিকি। দপদপ; দাউদাউ।

## ৫৭৩ নির্বাপণ

**বি·** নির্বাপণ(ক), নেভা-, নিভে যাওয়া-, নিবা; নিবনো-, নেভানো-, নিভিয়ে দেওয়া-, নির্বাণ; নির্দহন।

আগুননেভানো-; জল ঢালা-; চাপা দেওয়া-; অগ্নিদমন(ক)।

অগ্নিনির্বাপণ বাহিনী; দমকল, ফায়ারব্রিগেড; ফায়ার এক্সটিংগুইসার, অগ্নিনির্বাপকযন্ত্র।
**বিণ·** নির্বাপিত; নিভন্ত, নিবন্ত; বহ্নিহীন।
নির্বাপিতপ্রায়, নির্বাণোন্মুখ, নিবু নিবু।
**বিণ·/বি·** নির্বাপক, নির্বাপণকারী, অগ্নিনির্বাপণকারী।

**৫৭৪ অদাহ্যতা**
**বি·** অদাহ্যতা, অদহনীয়তা।
অদাহ্যবস্তু; অ্যাসবেস্টাস।
**বিণ·** অদহনীয়, অদাহ্য, অদহনযোগ্য; অগ্নিনিরোধক, অগ্নিসহ, ফায়ারপ্রুফ।

**৫৭৫ বিদ্যুৎ**
**বি·** বিদ্যুৎ, তড়িৎ, বিজলী, ইলেকট্রিসিটি।
সৌদামিনী [৩৩], অণুভা, ক্ষণপ্রভা, শম্পা, অণুপ্রভা, অচিরপ্রভা, অচিরাভা, অচিরাংশু, ক্ষণদ্যুতি, ক্ষণপ্রকাশ, নীলাঞ্জনা, নীলাঞ্জসা, বিজুরি, চপলা, চঞ্চলা, চিকুর, দামিনী, মেঘজ্যোতিঃ।
বিদ্যুল্লতা, বিদ্যুদ্দাম, বিদ্যুন্মালা।
বিদ্যুৎ চমকানো- [৩৩]; অশনিসংকেত।
বজ্র [১৯], বাজ, ভিদির, শরু, মেঘদীপ, ঘনবল্লিকা, ঘনবল্লী, কুলিশ, অশনি, ইরম্মদ, হ্রাদিনী; বজ্রপাত, বজ্রাঘাত, বিদ্যুৎপাত, বিজলীপাত, বাজপড়া, বজ্রপতন, অশনিপাত, কুলিশপাত, অশনিসম্পাত, বভ্রি; বিদ্যুতালোক [দ্র ৩৩]।
বিদ্যুৎশক্তি।
বিদ্যুৎকেন্দ্র, পাওয়ার স্টেশন, জেনারেটিং স্টেশন; তাপবিদ্যুৎ, থার্মাল পাওয়ার; জলবিদ্যুৎ, হাইড্রোইলেকট্রিক পাওয়ার, হাইডেল পাওয়ার; বিদ্যুৎউৎপাদক, জেনারেটর, ডাইনামো; অলটারনেটার; ব্যাটারি, সেল, তড়িৎকোষ।
বিদ্যুৎস্ফুলিঙ্গ, স্পার্ক, তাড়িতকণা, বিদ্যুতের ফিন্‌কি।
বৈদ্যুতিক আলো, বিজলীবাতি [দ্র ৩৩], তাড়িতালোক, বিদ্যুৎপ্রভা। ঝিমকিনি, ঝিমিকি, ঝিমিক, ঝিলিক।
তার, ইলেকট্রিক তার; অয়্যারিং; হোল্ডার; প্লাগ; সুইচ; সুইচবোর্ড; ফিউজ; মেন, মেইন সুইচ। বাতিস্তম্ভ, লাইটপোস্ট, ল্যাম্পপোস্ট। ইলেকট্রিক মিটার; ইলেকট্রিক শক; এসি; ডিসি; ভোল্টেজ; কারেন্ট; লাইভ অয়্যার, গরম তার; নিউট্রাল, ঠাণ্ডা তার। পরা, পজিটিভ। অপরা, নেগেটিভ।
ইলেকট্রনিকস; ভাল্‌ব; ট্রানজিস্টার; ইন্‌টিগ্রেটেড সারকিট; আই সি চিপ; রেজিস্টার; ক্যাপাসিটার; প্রিন্টেড সারকিট বোর্ড; কার্ড।
ইলেকট্রিসিয়ান, ইলেকট্রিক মিস্তিরি; তাড়িতী।
বিদ্যুৎ সরবরাহ; ট্রান্‌সমিশন লাইন; ট্রান্‌সফরমার; সারকিট ব্রেকার; বাসবার।
বিদ্যুদ্‌ঘাটতি; পাওয়ার কাট; লোডশেডিং।
ইলেকট্রিক শক, শক লাগা-, তাড়িতাঘাত।
**বিণ·** বৈদ্যুতিক, বৈদ্যুত, তাড়িত; ইলেকট্রিক; ইলেকট্রিক্যাল।
বিদ্যুৎচালিত।
বিদ্যুদ্‌বাহী, পরিবাহী, পরিবাহক, কনডাকটার।
অপরিবাহী, অন্তরক, অপরিবাহক, ইনসুলেটর।
বিদ্যুৎপূর্ণ, বিদুদ্গর্ভ, তড়িন্ময়, বিদ্যুদ্দীপ্ত।
অন্তরিত
বজ্রাহত। তাড়িতাহত।

## ২৩ ধর্ম-দেবতা-উপাসনা

**৫৭৬ ঈশ্বর**
**বি·** ঈশ্বর, ঈশ, ভগবান, ধাতা, বিধাতা, বিধাতৃ, বেধাঃ, বিধাতাপুরুষ, বিধায়ক, জগদীশ্বর, জগদীশ, জগৎপতি, জগৎপিতা, জগৎকর্তা, জগদ্দীপ, জগপতি, জগদাত্মা, জগৎস্রষ্টা, আদিকর্তা, সৃষ্টিকর্তা, জগদ্‌গুরু, জগন্নাথ, জগন্ময়, জগন্নিবাস, জগবন্ধু, জগদ্বন্ধু, ভুবনেশ্বর, সনাতন, স্বরাট, স্বয়ম্ভূ, অনাদি, আদিনাথ, পৃথ্বীনাথ, পৃথ্বীশ, অজর, অমর, অমরেশ, অমরেশ্বর, অক্ষয়পুরুষ, অক্ষরপুরুষ, অক্ষর, নির্জর, সচিরায়ুঃ, অন্তর্যামী, অন্তরজ্ঞ, লোকেশ্বর, লোকনাথ, লোকপিতা, অধিপুরুষ, পরমপুরুষ, পরমেশ্বর, পরব্রহ্ম, পরমব্রহ্ম পরমপদার্থ, পরমপিতা, পরমাত্মা, গভীরাত্মা, প্রত্যগাত্মা, অখিলাত্মা, প্রকাশাত্মা, বিশ্বাত্মা, পরাৎপর, সচ্চিদানন্দ, গুণাতীত, বিভু, নিরাকার, নিরবয়ব, অকায়, দেব, নিষ্কল, লোকাতীত, স্বর্গী, ত্রিদশ, নাথ, প্রভু, করুণাময়, করুণাকর, মঙ্গলময়, দয়াময়, ব্রহ্ম, ভবারাধ্য, নভৌকা, পতিতপাবন, অধিভূত, জীবিতেশ, জীবিতেশ্বর, পরেশ, কামেশ্বর, গতিসত্তম, কৃতাগম, গীর্বাণ, ভূমা, ইচ্ছাময়, বিশ্ববেদাঃ, কালকৃৎ, বৃন্দারক, একদেব, পরমেশ, দিব্যযোনি, পরাত্মা, গড; হজরত, আল্লাহ, আল্লা, খোদা, করিম, খোদাতাল্লা, ইলাহি; সাঁই, গোসাঁই।
দেবতা, দেব, সুর, বিবুধ, দেবভূ, অমর, ত্রিদশ, অগ্নিমুখ, অগ্নিজিহ্বা, ঘৃতভোজী, অমৃতাশন, দৈত্যারি, দেওয়ারি, অসুরারি, ত্রিদিবেশ, অদিতিজ, অদিতিনন্দন; ঠাকুর, জিউ; ঠাকুরদেবতা; ঈশ্বরী, সুরী, দেবী; দেবদেবী।
লৌকিক দেবতা, গ্রাম্যদেবতা।
অধিদেবতা, অধিষ্ঠাতা দেবতা, অধিদেব, অধিদৈবত; অধিষ্ঠাত্রী দেবী। গৃহদেবতা; কুলদেবতা [৬৪৩]; বাস্তুদেবতা, বাস্তুদেব, বাস্তুপুরুষ।
অবতার [৫৭৯], আবির্ভূতদেবতা, অংশাবতার, দেহধারী দেবতা; অংশাংশবতার। বিষ্ণুর দশাবতার [মৎস্য; কূর্ম; বরাহ; নৃসিংহ, নরসিংহ, নরহরি; বামন, ত্রিপাদ, ত্রিবিক্রম, উরুক্রম; পরশুরাম [৫৮০]; রামচন্দ্র [দ্র ৫৮০]; বলরাম, কৃষ্ণ বলরাম [৫৭৮·১৮]; বুদ্ধ [দ্র ৫৯২]; কল্কি, দশমাবতার]।
পূর্ণাবতার [নৃসিংহ; রামচন্দ্র; শ্রীকৃষ্ণ]।
দেবগুরু [দ্র ৫৮০]।

ত্রিদেব, ত্রিমূর্তি [ব্রহ্মা; বিষ্ণু; মহেশ্বর]।

দেবমাতা, অদিতি, কশ্যপপত্নী।

ঈশ্বরত্ব, ঈশিতা, ঈশিত্ব, ঈশ্বরতা, ঐশ্বর্য, ঈশ্বরভাব, দেবভাব, দেবত্ব, ঐশ্বরিকতা। সিদ্ধাই।

ভগবদ্‌মহিমা, মহিমা, মাহাত্ম্য, কুদরত, মহত্ত্ব, গৌরব, বিভূতি; ঈশ্বরকৃপা, ঈশ্বরপ্রসাদ, ভগবদনুগ্রহ, দেবানুগ্রহ, দেবপ্রসাদ।

ঈশ্বরবিশ্বাস [দ্র ৫৯০], দেবভক্তি, আস্তিক্য, আস্তিকতা, আস্তিকত্ব, ঈশ্বরভক্তি; ঈশ্বরবাদ।

ঐশীমায়া, ঐশীশক্তি, দৈবীশক্তি, দৈবশক্তি; অলৌকিক ক্ষমতা, অলৌকিক শক্তি, দৈবক্ষমতা; মন্ত্রশক্তি, মন্ত্রবল; যোগবল, যোগশক্তি, যোগলব্ধ শক্তি।

**বিণ·** দৈব, দৈবিক, দৈবী, ঐশী, ঐশ, ঐশিক, ঐশ্বর, ঐশ্বরিক, ঈশ্বরীয়, অলৌকিক [দ্র ১২৫]; দৈবায়ত্ত, দৈবাধীন; দৈবজাত, দৈবকৃত, দৈবগত্যা; ঈশ্বরাধীন, ঈশ্বরায়ত্ত, দেবাশ্রিত, দেবিক; ভগবদ্দত্ত, ঈশ্বরদত্ত, দেবদত্ত, ঈশ্বরপ্রেরিত; আধিদৈবিক।

দৈব্য, দেবসম্বন্ধীয়।

দেবাত্মা, দেবপ্রতিম।

দেবত্র, দেবোত্তর, দেবস্ব।

**বিণ·/বি·** ঈশ্বরবিশ্বাসী আস্তিক, ঈশ্বরবাদী, আস্তিক্যবাদী, ভগবদ্‌বিশ্বাসী।

ধার্মিক [দ্র ৫৯০]।

## ৫৭৭ নাস্তিকতা

**বি·** নাস্তিকতা, নাস্তিক্য, অনীশ্বরবাদ, ঈশ্বরঅবিশ্বাস, নাস্তিক্যবাদ, নিরীশ্বরবাদ। বৈধর্ম্য, ধর্মবিরোধিতা।

**বিণ·/বি·** নাস্তিক, ঈশ্বরঅবিশ্বাসী, নিরীশ্বর, নিরীশ্বরবাদী, অনীশ্বর, ঈশ্বরহীন, অনীশ্বরবাদী, ঈশ্বরদ্বেষী, ঈশ্বরবিরোধী, অনীশ, ভগবদ্ভক্তিহীন; ধর্মহীন [৫৮৮], অধার্মিক; কাফের, যবন, ম্লেচ্ছ; পাষণ্ড। কালাপাহাড়। লোকায়ত, লোকায়তিক।

বিধর্মী, ধর্মবিরোধী, ধর্মদ্রোহী, বিধর্মা; অজপ, জপতপহীন, তপশ্চর্যাহীন, অতপা, অব্রত; মন্ত্রহীন, ক্রিয়াহীন।

বেদবিদ্বেষী, বেদনিন্দক।

অসাত্ত্বিক।

## ৫৭৮ হিন্দু দেবদেবী

৫৭৮·১ দুর্গা, ভগবতী, উমা, পার্বতী, পর্বতসুতা, পর্বতদুহিতা, গিরিনন্দিনী, গিরিকুমারী, গিরিজা, গিরিসুতা, গিরিবালা, শৈলজা, শৈলেয়ী, শৈলসুতা, অগসুতা, অগাত্মজা, নগনন্দিনী, হৈমবতী, বিন্ধ্যবাসিনী, অদ্রিজা, অদ্রিতনয়া, গৌরী, জগদ্গৌরী, দক্ষজা, দক্ষকন্যা, দাক্ষায়ণী, হিমালয়নন্দিনী, দশভুজা, শিবপত্নী, মহেশী, মহেশানী, শিবপ্রিয়া, শিবানী, শিবা, শংকরী, জগজ্জননী, জগদম্বা, জগন্মাতা, জগদ্ধাত্রী, মহাদেবী, মহামায়া, মহাবিদ্যা, মহাশক্তি, আদ্যাশক্তি, সনাতনী, আদিদেবী, অনাদ্যা, আদিভূতা, আদ্যা, অম্বা, অম্বিকা, অম্বালিকা, পরমেশ্বরী, বিশ্বেশ্বরী, সুরেশ্বরী, ঈশ্বরী, ঈশানী, ঐশানী, শুভংকরী, ভদ্রাণী, সর্বমঙ্গলা, মঙ্গলচণ্ডী, শুভদাচণ্ডী, আনন্দময়ী, মঙ্গলা, সর্বার্থসাধিকা, অন্নদা, অন্নপূর্ণা, মোক্ষদা, জয়া, বিজয়া, সর্বজয়া, জয়ন্তী, প্রকৃতি, পরমাপ্রকৃতি। জগন্ময়ী, শারদা, সর্বাণী, শর্বাণী, কৌশিকী, সাত্ত্বিকী, দানবদলনী, দনুজদলনী, মহিষাসুরমর্দিনী, সিংহবাহিনী, ত্রিশূলধারিণী, ত্রিশূলিনী, শূলিনী, নিস্তারিণী, ভবতারিণী, তারিণী, ত্রিনয়নী, ত্রিনয়না, রুদ্রাণী, চণ্ডী, চামুণ্ডা, জ্বালামালিনী, ত্রিগুণা, শরণ্যা, কাত্যায়নী, কপর্দিনী, চণ্ডবতী, শাকম্ভরী, নন্দা, কাণ্ডবারিণী, আর্যা, যোগমায়া, বভ্রবী, বাভ্রবী, গৌতমী, সর্বজ্ঞা, সতী, সাবিত্রী, ভদ্রকালী, বাসন্তী, ভাস্বতী, কৈলাসবাসিনী, কামাক্ষী, রাজরাজেশ্বরী, অপর্ণা।

দশ মহাবিদ্যা [কালী; তারা; ষোড়শী; ভুবনেশ্বরী; ভৈরবী; ছিন্নমস্তা; ধূমাবতী; বগলা; মাতঙ্গী; কমলা]।

ত্রিশক্তি [কালী; তারা; ত্রিপুরা]।

নবদুর্গা [শৈলপুত্রী, পার্বতী; ব্রহ্মচারিণী; চন্দ্রঘণ্টা; কুষ্মাণ্ডা; স্কন্দমাতা; কাত্যায়নী; কালরাত্রি; মহাগৌরী; সিদ্ধিদা]। জয়দুর্গা।

দুর্গাপূজা, দুর্গাপুজো, দুর্গোৎসব; শারদীয়া দুর্গাপূজা, অকালবোধন, অকালের পূজা; শারদোৎসব; বাসন্তীপূজা; অন্নপূর্ণাপূজা; জগদ্ধাত্রীপূজা।

আগমনী। মহালয়া। দেবীপক্ষ। পিতৃপক্ষ। মহাষষ্ঠী। মহাসপ্তমী। মহাষ্টমী। সন্ধিপূজা। মহানবমী। বিজয়াদশমী, বিজয়া।

কলাবৌ, কলাবধূ। নবপত্রিকা [রম্ভা-ব্রাহ্মণী; কচ্চি-কালিকা; হরিদ্রা-দুর্গা; জয়ন্তী-কার্তিকী; বিল্ব-শিবা; দাড়িমী-রক্তদন্তিকা; অশোক-শোকহারিণী; মান-চামুণ্ডা; ধান্য-লক্ষ্মী]।

দুর্গাবাড়ি, দুর্গামন্দির।

৫৭৮·২ কালী, কালিকা, তারা, শ্যামা, রুদ্রাণী, করালী, চামুণ্ডা, চণ্ডিকা, বামিকা, করালবদনা, কপালিনী, শবাসনা, কঙ্কালমালিনী, নৃমুণ্ডমালিনী, মুণ্ডমালিনী, নরমালিনী, দিগম্বরী, দিগ্বসনা, শিবরোহিণী, শশীভালিনী, শশীভালী, শক্তিরূপিণী, ব্রহ্মময়ী; উগ্রকালী; গুহ্যকালী; চামুণ্ডাকালী; দক্ষিণাকালী; দক্ষিণাকালিকা; ভদ্রকালী; মহাকালী; শ্মশানকালী; সিদ্ধকালী; রক্ষাকালী; ডাকাতে কালী।

কালীবাড়ি, কালীমন্দির; কালীতলা। কালীপূজা, শ্যামাপূজা; শক্তিপূজা। দেওয়ালি, দীপান্বিতা, দীপাবলি [৩৩, ৫৯৫]। রটন্তীকালীপূজা; নাটাইচণ্ডী।

**বিণ·** কালীসাধক; কালীভক্ত; শাক্ত।

৫৭৮·৩ লক্ষ্মী, কমলা, ইন্দিরা, নারায়ণী, বিষ্ণুপত্নী, হরিপ্রিয়া, পদ্মা, পদ্মাসনা, পদ্মালয়া, কমলালয়া, কমলাসনা, শতদলবাসিনী, অচলা, ধনদা, ধনদাত্রী, রমা, শ্রী, লোলা, ক্ষীরোদতনয়া, ক্ষীরাব্ধিজা, ক্ষীরাব্ধিতনয়া, সনাতনী, ইন্দি, অজিতবল্লভা, লছমী, লছিমী।

লক্ষ্মীপূজা; কোজাগর; কোজাগরী পূর্ণিমা; কোজাগরী লক্ষ্মীপূজা। ভাদুইলক্ষ্মীপূজা; পৌষলক্ষ্মীপূজা; অলক্ষ্মী বিদায়।

৫৭৮·৪ সরস্বতী, সারদা, বাগ্‌দেবী, বাগ্বাদিনী, বাগীশা, বাগ্‌দেবতা, বাগীশ্বরী, বাঙ্ময়ী, বিদ্যাদেবী, বাণী, বীণাপাণি,

সংকলিত, সমাহৃত; চয়িত, আহরিত, আহৃত, বিচিত, চিত, প্রচিত।

সঞ্চিত, অবচয়িত, অবচিত, সংস্থিত। গোলাজাত(ক); সিন্দুকজাত(ক)। বাক্সবন্দী(ক)।

সঞ্চেয়; সঞ্চীয়মান।

একত্রীকৃত, একত্রিত(ক), পুঞ্জিত, পুঞ্জীভূত, রাশীকৃত, স্তূপীকৃত [দ্র ৪৬২]।

আনীত, নীত; আমদানীকৃত।

উদ্ধৃত, গৃহীত [দ্র ৭১৫]; উৎকলিত; উদাহৃত, উল্লেখিত।

**বিণ·/বি·** সংগ্রাহক, সংগ্রহকারী, সংগ্রহকার, সংগ্রহকর্তা, সংগ্রহীতা, সংগ্রাহী; যোগাড়ে, যোগাড়িয়া।

সংকলক, সংকলয়িতা, সংকলনকারী, আহরণকারী, সমাহর্তৃ, আহর্তা, আহরক।

আনয়নকারী, আনেতা; আমদানিকারক।

সঞ্চয়ী, সঞ্চয়কারী।

গোলদার, আড়তদার; মজুতদার, মজুতকারী।

পুঁজিবাদী।

### ৭০৩ আরোপ

**বি·** আরোপ(ক), আরোপণ, ন্যাস [৭০১], অধ্যাস, অধ্যাসন, অধ্যারোপ, অধ্যারোপণ, অতিদেশ, অবভাস।

চাপানো-; ঘাড়ে চাপানো-; বর্তানো-; গছানো- [দ্র ৭০১]।

রুজু(ক), বলবত(ক), কায়েম(ক), জারি(ক), দায়ের(ক); বহাল।

উপস্থাপন [দ্র ৭০১], স্থাপন, সংস্থাপন।

**বিণ·** আরোপিত, স্থাপিত, ন্যস্ত, অবভাসিত, অধ্যস্ত, আবসিত, সংস্থাপিত, উপাহিত।

আরোপ্য, উপাধেয়।

আরোপ্যমাণ, অবভাসমান, স্থাপ্যমান।

**বিণ·/বি·** আরোপক, আরোপণকারী।

### ৭০৪ দেওয়া

**বি·** দেওয়া-, প্রদান(ক), অর্পণ(ক) [৭০১], সমর্পণ(ক), সঁপা-, সঁপে দেওয়া-, দেওন, দেওয়ানো-, দাপন।

দান(ক), সম্প্রদান(ক), দিয়ে দেওয়া-, দানখয়রাত [দ্র ৭০৬]। স্বত্বত্যাগ (ক)।

উৎসর্গ(ক) [দ্র ৭০৭]। ত্যাগ [দ্র ৭১৬]। বিতরণ(ক) [দ্র ৭০৫]। দানশীলতা [দ্র ৭০৬]।

সরবরাহ(ক), যোগান(দে), যোগানো-, সাপ্লাই(দে), যুগিয়ে যাওয়া-, যোগাড়(ক); চাহিদা পূরণ(ক), চাহিদা মেটানো-, অভাবপূরণ(ক), অভাব নিবারণ(ক), অভাব মেটানো-, অভাবমোচন(ক); আঞ্জাম, বন্দোবস্ত [দ্র ৩৩০]।

প্রতিদান(দে), প্রতিপ্রদান। হস্তান্তর, হাতবদল(ক), হাতফিরি(হ)।

ফেরত(দে), ফিরত(দে), শোধ(দে, ক), পরিশোধ(দে), প্রত্যর্পণ(ক), শোধা-, ফিরিয়ে দেওয়া-, ফিরানো-, ওয়াপস; মিটিয়ে দেওয়া-, মেটানো-, মিটানো-, শোধবোধ, চুকানো- [১৪৩], চুকিয়ে দেওয়া-; ঋণমুক্তি, আনৃণ্য, বাকি শোধ, ধার শোধ, ঋণ শোধ(ক), ঋণ পরিশোধ(ক), ধার চোকানো-; রোক শোধ; হিসাব মিটানো-, হিসাব চুকানো-।

দিৎসা, দানেচ্ছা, দানাভিলাষ; বদান্যতা [দ্র ৭০৬]।

দীয়মানতা।

পরকীকরণ।

**বিণ·** দত্ত, প্রদত্ত, অর্পিত, ন্যস্ত, নিসৃষ্ট, আহিত, সন্ন্যস্ত।

প্রত্যর্পিত, পরিশোধিত, প্রতিদত্ত, প্রদিষ্ট। হস্তান্তরিত।

দেয়, প্রদেয়, দানযোগ্য, দেনো, দানীয়, অর্পণীয়, অর্প্য, দাতব্য, প্রতিদেয়।

শোধ্য, পরিশোধ্য, পরিশোধনীয়, ফেরতযোগ্য। বাকি, বকেয়া, পাওনা [দ্র ৭৩৩]।

উৎসর্গীকৃত [দ্র ৭০৭]; ইচ্ছাদত্ত, স্বেচ্ছাদত্ত। ত্যাজ্য [দ্র ৭১৬]। বিতরিত [দ্র ৭০৫]।

দীয়মান।

**বিণ·/বি·** দায়ক, দাতা [৭০৬], প্রদাতা, দানকারী, প্রদায়ক, প্রদায়ী, প্রদায়িকা, অর্পয়িতা, প্রদ, প্রদা, দাত্রী, প্রদাত্রী; প্রদায়িনী। সম্প্রদানকারী, সম্প্রদাতা।

দিৎসু।

শোধকারী, প্রত্যর্পণকারী, পরিশোধকারী।

সরবরাহকারী, সরবরাহক, সাপ্লায়ার, যোগাড়ে, যোগানদার, যোগানদাতা।

### ৭০৫ বিতরণ

**বি·** বিতরণ(ক), বিলনো-, বিলানো-, বিলিয়ে দেওয়া-, বণ্টন(ক), বাঁটা, বাঁটন, বাটোয়ারা, বিলি(ক), তকসিম।

পরিবেশন(ক); ভোজ্যবণ্টন; অন্নবণ্টন।

ভাগ(ক), ভাগবাটোয়ারা(ক), ভাগাভাগি(ক) [৪৫৩], বেঁটে দেওয়া-; অংশাংশীকরণ, ভাগ করে দেওয়া-, অংশ করা-, বিভাগ করা-, অংশ নিরূপণ(ক), বিভাজন(ক), ভাগকরণ, অংশীকরণ, অংশন, হারাহারি(ক)।

অংশাংশি। আধাআধি, সমান সমান, অর্ধার্ধি, অর্ধেক অর্ধেক। দশ আনা ছ আনা।

হরির লুট।

বিতরণ কেন্দ্র। সত্র, ছত্র। জলসত্র [১১], জলছত্র, জলপ্রপা। অন্নক্ষেত্র, অন্নকূট, অন্নছত্র, অন্নসত্র, ভাতশালা, ভাণ্ডারা; বাড়া-, ভাত বাড়া; লঙ্গর, লঙ্গরখানা। দাতব্য চিকিৎসালয়।

**বিণ·** বিতরিত, বণ্টিত, পরিবেশিত; অংশিত, বিভক্ত(ক)।

অংশনীয়, অংশিতব্য, অংশয়িতব্য, বিতরণীয়, বণ্টনীয়, বিভাজনীয়, বিভাজ্য।

অংশ্যমান।

**বিণ·/বি·** বিতরণকারী, বিতরক, বণ্টক, বণ্টনকারী, বিভাজক; পরিবেশক, পরিবেশনকারী।

ভাগীদার [দ্র ৭২৩]।

### ৭০৬ দানশীলতা

**বি·** দানশীলতা [৩২০], বদান্যতা, দানধ্যান(ক), দানধর্ম, দাতৃত্ব; দয়াদাক্ষিণ্য, উদারতা, অকাতর্য।

দান(ক), খয়রাত, দত্তি, অতিদান; পরাদান; বিতরণ(ক) [দ্র ৭০৫]। উৎসর্গ [দ্র ৭০৭]।

অকার্পণ্য, অকৃপণতা। পরোপকার [দ্র ৬৮৩]। মহানুভবতা [দ্র ২৩৮]।
দানপত্র, অর্পণনামা, দানলিপি, হিবানামা, ওয়াকফনামা।
দানসামগ্রী, দানসজ্জা।
দানসত্র, দানছত্র, দানশালা।
দানের মহিমা, দানের গৌরব।
তুলাদান, তুলট।
**বিণ**· দত্ত [৭০৪], দেনো, দানুয়া, দানু; নিবেদিত [দ্র ৭০৭]।
দানযোগ্য, দাতব্য, দানীয়; খয়রাতি।
**বিণ·/বি**· দাতা, দানশীল, দানী, দানবীর, বদান্য [২৩৮, ২৩৯], সুদাম, সুদক্ষিণ, দাশ্ব, দেষ্ঠ, দানপতি, দানশৌণ্ড।
অকৃপণ, উদার, মুক্তহস্ত, অকাতর, দরাজ, বহুদ।
দানে অকাতর, দিলদরিয়া, দানসাগর। দাতাকর্ণ। ধনদাতা, অর্থদাতা, ধনদায়ক।
দাপক, দাপয়িতা।
**ক্রি-বিণ**· অকাতরে, মুক্তহস্তে, অকৃপণভাবে; ঢেলে, ঢালাও, দরাজহস্তে, দরাজহাতে।

## ৭০৭ উৎসর্গ

**বি**·- উৎসর্গ(ক), উৎসর্জন, উৎসৃজন, অতিসর্গ, নিবেদন(ক)। বলি [দ্র ৫৮], কুরবানি; দান [৭০৬]; ত্যাগ(ক), ত্যজন, অতিসর্জন, পরিত্যাগ(ক) [দ্র ৭১৬]।
সমর্পণ(ক), সঁপে দেওয়া-, বিসর্জন(দে), উদ্বাসন, সর্জন।
সম্প্রদান [দ্র ৭০৪]। আহুতি [দ্র ৫৮৫]।
আত্মত্যাগ, আত্মবিসর্জন, আত্মাহুতি, আত্মোৎসর্গ, আত্মদান [দ্র ৫৮, ২৫২], আত্মনিবেদন, আত্মবলি, আত্মবলিদান।
পাঁঠা বলি(দে), ছাগবলি(দে), পাঁঠা কাটা-; বলি; মহিষবলি। গোদান; বৃষোৎসর্গ।
**বিণ**· উৎসৃষ্ট, উৎসর্গীকৃত, উৎসর্গিত, নিবেদিত, কৃতনিবেদন, সমর্পিত, সংন্যস্ত।
নিবেদনীয়, নৈবেদ্য, নিবেদ্য, সমর্পণীয়, ঔৎসর্গিক।
**বিণ·/বি**· উৎসর্জক, নিবেদক, উৎসর্গকারী।
আত্মত্যাগী, আত্মোৎসর্গকারী, আত্মনিবেদনকারী।
শহিদ। সংশপ্তক।

## ৭০৮ উপহার

**বি**· উপহার (দে, পা), উপঢৌকন, সওগাত, উপায়ন, ভেট, ডালি, উপগ্রাহ, প্রীতিউপহার, উপহরণ, ডারি, প্রেজেন্ট, গিফ্‌ট।
পুরস্কার, পারিতোষিক, প্রাইজ, নিছনি; প্রদেশন, পুরস্ক্রিয়া।
বকশিশ, ইনাম, পার্বণী।
নজরানা, উপদা, সম্মানদক্ষিণা, সম্মানমূল্য; দক্ষিণা [৭২৯]। দর্শনী।
ইচ্ছাপূরণ(ক), অভীষ্টদান, কাম্যদান, বর, বরদান, প্রবার।
বোনাস [দ্র ৭২৯]। আশীর্বাদ [দ্র ৬০৫]।
**বিণ**· উপহৃত, উপহিত। বরপ্রদ।
**বিণ·/বি**· পুরস্কারপ্রাপ্ত, উপহারপ্রাপ্ত, পুরস্কৃত।
উপহর্তা, উপহারী, উপহারদাতা।
আশীর্বাদক। বরদ, বরদা, বরদাতা, বরদানকারী।

## ৭০৯ কার্পণ্য

**বি**· কৃপণতা(ক), কার্পণ্য(ক), ব্যয়কুণ্ঠা, ব্যয়কুণ্ঠতা, কিপটেমি, বখিলি, কষামি, বিত্তশাঠ্য; উঞ্ছবৃত্তি, ছ্যাঁচড়ামো।
ব্যয়সংকোচ, মিতব্যয়িতা, মিতব্যয়।
হাতদিয়ে জল না গলা-; হাতটান, হাতভারী।
না দেওয়া-, অসমর্পণ [৭০১], অদান, অপ্রদান।
**বিণ**· অপ্রদত্ত, অদত্ত, অসমর্পিত।
**বিণ·/বি**· কৃপণ, ব্যয়কুণ্ঠ, অর্থকাতর, কিপটে, কেপ্‌পন, কঞ্জুস, বখিল, ধনসর্বস্ব, তদ্ধন, হাড়কিপটে, কেঁয়ে; ক্ষুদ্র, অনুদার, ক্ষুদ্রাশয়, হীনচেতা, নীচ, সংকীর্ণমনা, অদাতা, রেজলা।
উঞ্ছজীবী, ছ্যাঁচড়া।

## ৭১০ চাওয়া

**বি**· চাওয়া-, যাচনা(ক), যাচা-, যাচন, প্রার্থনা(ক), প্রার্থন, যাচ্ঞা, মাগন, মাগা-; মার্গণ, অর্থিতা, অর্থিত্ব; অধ্যেষণ; বাঞ্ছা-, বাঞ্ছন।
দাবি(ক), চাহিদা, দাওয়া; দাবিদাওয়া, টান, প্রয়োজন [দ্র ৭১৭]। আবদার [দ্র ২৮২]।
আবেদন(ক), নিবেদন, আর্জি।
ভিক্ষা(ক) [দ্র ৭২১]। কামনা(ক), ঈপ্সা(ক), আকাঙ্ক্ষা(ক) [২১২], বাসনা(ক), অভিলাষ [দ্র ২১২]।
অনুরোধ [দ্র ২৮২]। কাড়াকাড়ি(ক)।
লোভ [দ্র ৭১২]। প্রয়োজনীয়তা [দ্র ৭১৭]।
আবেদনপত্র, দরখাস্ত, পিটিশন।
দাবিপত্র, দাবিসনদ, চাহিদাপত্র।
**বিণ**· যাচিত, প্রার্থিত, অভিযাচিত, উপযাচিত, ঈপ্সিত [দ্র ২১২], কাম্য, কামনীয়, অর্থিত, বাঞ্ছিত, ইষ্ট, অভীষ্ট, অভিপ্রেত, কাঙ্ক্ষিত, আকাঙ্ক্ষিত [২১২, ২১৫], কামিত, বনিত।
যাচ্য, যাচনীয়, যাচিতব্য, প্রার্থনীয়, স্পৃহণীয়, আকাঙ্ক্ষণীয়, বাঞ্ছনীয় [৭১১]।
আবশ্যকীয়, প্রয়োজনীয় [দ্র ৭১৭]।
আবেদনীয়।
**বিণ·/বি**· প্রার্থী [২১২], যাচক, অর্থী, যাচ্ঞাকারী, প্রার্থনাকারী, প্রত্যাশী, আকাঙ্ক্ষী, প্রার্থক, অর্থিক, প্রার্থনয়িতা, ঈপ্সু।
উপযাচক, অভিযাচক।
যাচমান, কাম্যমান, যাচ্যমান, প্রার্থ্যমান; আশাবান।
আবেদক, আবেদনকারী, দরখাস্তকারী।
দাবিদার, দাওয়াদার; অংশভাক [দ্র ৭১৩], অংশপ্রার্থী।

### ৭১১ না চাওয়া
**বি·** না চাওয়া-, অযাচন, অপ্রত্যাশা [৩৩৩, ২১৩, ৩৭০], অনাকাঙ্ক্ষা [দ্র ২১৪], অনপেক্ষতা।
**বিণ·** অযাচিত, অপ্রার্থিত; অপ্রত্যাশিত, অপ্রতীক্ষিত, অসম্ভাবনীয়, অসম্ভাবিত, অভাবিত [দ্র ৩৭০]।
উপযাচিত, ওপর পড়া-।
হঠাৎ পাওয়া-।
অযাচ্য, অযাচনীয়, অপ্রার্থনীয়।
অনাকাঙ্ক্ষিত, অনভিপ্রেত [দ্র ২১৪], অবাঞ্ছিত।
মেঘ না চাইতে জল।
**বিণ·/বি·** অযাচক, অপ্রার্থী।
**ক্রি-বিণ·** অযাচিতভাবে, না চাইতেই, অপ্রত্যাশিতভাবে, হঠাৎ [দ্র ১৫৭]।

### ৭১২ লোভ
**বি·** লোভ(ক) [৭১০], লোলুপতা, লিপ্সা, লালসা, গৃধ্নুতা, জিঘৃক্ষা, লুব্ধতা, প্রলোভ, প্রলোভন; লোভন, বিলোভন।
অতিলোভ, অতিস্পৃহা, অত্যাকাঙ্ক্ষা, অনুকাঙ্ক্ষা।
স্পৃহা, স্পৃহণীয়তা, ঈপ্সা, বাঞ্ছা [৭১০]; আশা(ক) [দ্র ২১২]। চাহিদা [দ্র ৭১০]।
লৌল্য, হ্যাংলামি(ক), লালচ, হ্যাংলাপনা(ক), আদেখলামি(ক), আদেখলাপনা, ল্যালঠামো, ল্যালঠামি(ক), আড়চা, ছোঁক ছোঁক(ক)।
লোলপড়া-, লালঝরা-, জিভে জল আসা-, লোলজিহ্ব।
কাঙালিপনা, কাঙালপনা।
অর্থলোভ [দ্র ৭৩৪]।
লুব্ধদৃষ্টি, লুব্ধনয়ন, লুব্ধনেত্র, লুব্ধলোচন, লোলুপদৃষ্টি।
লোভানি, লোভাণ্ডি, টোপ।
**বিণ·** লোভনীয়, স্পৃহণীয়, লোভ্য।
বিলোল, লোল, লালসাযুক্ত; সতৃষ্ণ; স্পৃহাযুক্ত।
লুব্ধ(ক, হ), প্রলুব্ধ(ক, হ), প্রলোভিত(ক, হ), লোভিত(ক, হ), আকৃষ্ট।
তৃষ্য, কাম্য, বাঞ্ছনীয় [দ্র ৭১০]।
আকাঙ্ক্ষিত, বাঞ্ছিত, লিপ্সিত, ঈপ্সিত [দ্র ২১২, ৭১০]।
লোভ উৎপাদক, লালসাবর্ধক।
**বিণ·/বি·** লোভী, লোভাতুর, লোলুপ, লিপ্সু, লুব্ধ, লুব্ধমতি, লালসার্ত, লুব্ধচিত্ত, লুব্ধাশয়, সস্পৃহ, লালস, গৃধ্নু, জিঘৃক্ষু, লালসান্বিত, লালায়িত, লোভা, লোভাত্তে, লুভিষ্টি, স্পৃহয়ালু, স্পৃহাবান, বাসনাকুল।
হ্যাংলা, আদেখলা, লালচি, ল্যালঠা, ছোঁচা; হাভাতে, হাড়হাভাতে।
আকাঙ্ক্ষী, ঈপ্সু, অভীপ্সু [দ্র ২১২], সাকাঙ্ক্ষ; আগ্রহান্বিত।
**ক্রি-বিণ·** লোভে পড়ে, লালসাবশত। অতিলোভে। লুব্ধদৃষ্টিতে, সতৃষ্ণনয়নে।

### ৭১৩ পাওয়া
**বি·** পাওয়া-, প্রাপ্তি, পাওন, প্রাপণ, প্রাপ্তিযোগ, লব্ধি, উপালম্ভ, আপ্তি; মেলা-, মিলে যাওয়া-, লাভ(ক) [দ্র ৭৪৩], লভন, জোটা-, যোগাড়(ক), অধিগম।
আয়(ক), উপার্জন [দ্র ৭২৯]।
ইষ্টাপত্তি, পাওয়া থোওয়া, পাওনা থোওনা।
পাওয়ানো-, পাইয়ে দেওয়া-।
বর্তানো-, বর্তা-, অর্শানো-, অর্শা-, অংশানো-।
পাওনা, প্রাপ্য, বখরা, ভাগা, হক, হকের ধন, পাওনাগণ্ডা, দেনাপাওনা; শেয়ার; ভাগ, অংশ; হিস্যা, হিস্যে; রিক্‌থ, রিক্‌থভাগ, উত্তরাধিকার [৭২৩]।
অংশীদারিতা, অংশানি, শরাকৎ।
সহজলভ্যতা, সুলভতা [৬৯৩], অনায়াসলভ্যতা।
প্রাপ্তিস্বীকার(ক); প্রাপ্তিসংবাদ; রসিদ, রিসিপ্ট; হাতচিটে, খত, কবজ, দাখিলা, ফারখত।
প্রাপ্তিস্থান।
**বিণ·** প্রাপ্ত, লব্ধ, লভিত, প্রাপিত, আপ্ত, আত্ত, উপলব্ধ, গমিত, সম্প্রাপ্ত, সমালব্ধ; অধিগত, করায়ত্ত [৬৫৮], হস্তগত [৭২৪]।
লভ্য, প্রাপ্তব্য, প্রাপণীয়, প্রাপ্য [৭১৫], প্রাপ্তিযোগ্য, প্রাপ্যব্য, উপলভ্য; অধিগম্য।
সহজলভ্য, সুপ্রাপ্য, অনায়াসলব্ধ, অনায়াসলভ্য।
**বিণ·/বি·** প্রাপক, গ্রাহক [দ্র ৭১৫], উপনেতা।
অংশভাক, অংশভাগী, অংশগ্রাহী, অংশহর, অংশমান, অংশী, অংশীদার, হিস্যাদার।
উত্তরাধিকারী [দ্র ৭২৩]। শরিক [দ্র ৬৪৩]।
পাওনাদার [দ্র ৭৩৩], উত্তমর্ণ, পাওনিয়া; দাবিদার।

### ৭১৪ অপ্রাপ্তি
**বি·** অপ্রাপ্তি, অনাদায়, না পাওয়া-; অপরিশোধ, অশোধন, বাকি রাখা- [দ্র ৭৩৩]। হারা-।
দুষ্প্রাপ্যতা, দুর্লভতা, অপ্রাপ্যতা, অপ্রাপণীয়তা, অভাব [দ্র ৭৩৬], টানাটানি, পাওয়া না যাওয়া-; কম পড়া-, টান, কমতি, খামতি, ঘাটতি [দ্র ৪৪৭], বাড়ন্ত।
বাজার থেকে উধাও(হ); উবে যাওয়া-।
স্বত্বাভাব, অস্বত্ব।
**বিণ·** অলব্ধ, অনাদায়ী, অনাদেয়, অপ্রাপ্ত, বাকি [দ্র ৭৩৩], অনাপন্ন, অনধিগত, অনাপ্ত; অদত্ত।
অদেয়, অপরিশোধ্য, অপরিশোধনীয়, অপরিশোধিত।
অপ্রাপ্য, দুষ্প্রাপ্য, দুর্লভ, সুদুর্লভ, অলভ্য, অমিল, অপ্রাপণীয়, আক্রা, অনাপ্য, বিরল, দুষ্প্রাপণীয়, দুরাপ, অসুলভ; আয়াসলভ্য, কষ্টলভ্য; দেবদুর্লভ।
**বিণ·/বি·** অপ্রাপক; স্বত্বহীন, নিঃস্বত্ব; অনধিকারী, অস্বামী।

### ৭১৫ নেওয়া
**বি·** নেওয়া-, গ্রহণ(ক), গ্রাহ, লওয়া-, লওয়ন, নিয়ে নেওয়া-, আদান, সাৎ।
পরিগ্রহ, পরিগ্রহণ(ক)।
প্রতিগ্রহ, প্রতিগ্রহণ, দানগ্রহণ। উদ্‌গ্রাহ, অপ্রত্যাখ্যান, অনপক্ষেপ।
আদায়(ক) [৭০২], উশুল(ক), মহশিল, ওয়াশিল; তোলা-, তুলে নেওয়া-।
আহরণ(ক), সংগ্রহ(ক), চয়ন(ক) [দ্র ৭০২], যোগাড় [৭০২, ৭১৩], জোটানো-।

আত্মসাৎ(ক), স্বায়ত্তীকরণ, মেরে দেওয়া-, মারা- [দ্র ৫৬৪], ঝেঁপে দেওয়া-, ঝাঁপা-, পকেটে পোরা, পকেটস্থ(ক); হাতিয়ে নেওয়া-, হস্তগত করা-, হাত করা-, হাতানো-, বাগানো-, বগলদাবা করা-; জক(দে), ঘাড় ভাঙা-, গাপ(ক), হাম করা-।

কুড়ানো-, কুড়িয়ে নেওয়া-; খোঁটা-, খুঁটন, খুঁটে নেওয়া-।

ফিরত(নে), ফেরত (নে), ফিরতি; প্রত্যাহার(ক), ফিরিয়ে নেওয়া-, প্রত্যাহরণ; ফিরিয়ে আনা-, প্রত্যানয়ন।

গ্রহণেচ্ছা, আদিৎসা।

দখল(ক) [দ্র ৭২৪], কবজা করা-; কাড়া-, কেড়ে নেওয়া-, ছিনানো- [দ্র ৫৬৪], ছোঁ(মারা-, দে)।

**বিণ**· গৃহীত [৭০২], সংগৃহীত, উপাত্ত, আধৃত, পরিগৃহীত; প্রতিগ্রাহিত, গ্রহিত, আদত্ত।

লব্ধ, প্রাপ্ত [৭১৩]।

আদায়ীকৃত।

আহৃত, আহরিত [দ্র ৭০২]।

প্রত্যাহৃত, প্রত্যানীত, পুনরানীত।

আত্মসাৎকৃত, স্বায়ত্তীকৃত।

কবলিত, দখলিত [দ্র ৭২৪]।

গ্রহণীয়, গ্রাহ্য, গ্রহণযোগ্য, গৃহ্য, অত্যাজ্য, অপরিত্যাজ্য, অবর্জনীয়, অবর্জ্য, প্রাপ্য [দ্র ৭১৩], পরিগৃহ্য, প্রতিগ্রাহ্য, প্রতিগ্রহণীয়, অনপক্ষেপ্য, অপ্রত্যাখ্যানীয়, দুষ্পরিহর, দুষ্পরিহার্য।

**বিণ**·/**বি**· গ্রহীতা, গ্রাহক [৭১৩], গ্রাহী, গ্রহণকারী, গৃহয়ালু।

পরিগ্রাহক; সংগ্রাহক [দ্র ৭০২]।

প্রাপক [দ্র ৭১৩]।

আদায়কারী, মহশিলদার; উশুলকারী।

আত্মসাৎকারী।

প্রত্যাহারকারী, পুনর্গ্রহণকারী, প্রতিগ্রাহী।

গ্রহণেচ্ছু, প্রেপ্সু, আদিৎসু।

### ৭১৬ অগ্রহণ

**বি**· অগ্রহণ, না নেওয়া-, অপরিগ্রহ।

ত্যাগ(ক), পরিত্যাগ(ক), বর্জন(ক), ত্যজন, ত্যজা-, পরিত্যজন, পরিহার(ক) [৩২৯], পরিহরণ, আবর্জন, পরিতেজন, ছাড়া-, ছেড়ে দেওয়া-, ছাড়ান(দে), ছাড়ন, অভিসর্জন, অপসর্জন, অপবারণ, অপবর্জন, দস্তবরদারি।

বিসর্জন(দে), বিসর্গ।

প্রত্যাখ্যান(ক) [২৭৬, ২১৬, ২৬৯, ২৮০], ফিরিয়ে দেওয়া-, ব্যপনয়ন, অগ্রাহ্যকরণ, অস্বীকার(ক) [দ্র ২৮০], অপক্ষেপ, প্রোজ্ঝন। নামঞ্জুর [দ্র ২৮০]; ইনকার।

ফেরত(দে) [দ্র ৭১৫]; ফেরত পাঠানো-।

এড়ানো-, এড়িয়ে যাওয়া-, কাটিয়ে যাওয়া-, কাটানো-, পাশ কাটানো-, জড়িয়ে না পড়া-। নাম কাটা যাওয়া-।

লোভহীনতা; বৈরাগ্য [দ্র ৫৮৩], বিরাগ।

হাতের লক্ষ্মী পায়ে ঠেলা-।

**বিণ**· ত্যক্ত [৪৫২], পরিত্যক্ত, বর্জিত, পরিবর্জিত, বিসৃষ্ট, অভিসৃষ্ট, আবর্জিত, সন্ন্যস্ত, আমুক্ত, প্রতিমুক্ত, প্রোজ্ঝিত। ত্যজ্যমান।

প্রত্যাখ্যাত, পরিহৃত, ব্যপনীত, প্রতিদিষ্ট, অপবিদ্ধ, বাতিল [১৩০, ২৭৩], খারিজ, অগ্রাহ্য; অস্বীকৃত [দ্র ২৮০]।

অগ্রহণীয়, বর্জনীয়, বর্জ্য, ত্যাজ্য, পরিত্যাজ্য, পরিহার্য, পরিহরণীয়, পরিহর্তব্য, অপক্ষেপ্য, প্রত্যাখ্যেয়।

বিসর্জিত; বিসর্জনীয়।

**বিণ**·/**বি**· ত্যাগী, ত্যাগশীল, পরিত্যাগী, দস্তবরদার।

পরিহারক, বর্জক, বর্জনকারী।

নির্লোভ [দ্র ২১৪], লোভহীন; বিরাগী [দ্র ৫৮৩]।

দানশীল, বদান্য [দ্র ৭০৬]।

বিসর্জনকারী।

### ৭১৭ প্রয়োজন

**বি**· প্রয়োজন(হ, থাকা-) [৩২৮], প্রয়োজনীয়তা [৭১৮], দরকার(হ), জরুরত, সমাযোগ, আবশ্যক, আবশ্যকতা, আবশ্যিকতা, ঠেকা, দায়।

নিমিত্ত; গরজ, বাবদ, হেতু, তাড়না, চাপ।

অপরিহার্যতা। উপযোগিতা, উপকারিতা [দ্র ৬৮৩]।

চাহিদা [দ্র ৭১০], খাঁকতি, খাঁই, চাড়।

**বিণ**· প্রয়োজনীয়, দরকারি, আবশ্যক, আবশ্যিক, প্রয়োজনার্হ, প্রয়োজনার্থক, নৈমিত্তিক।

অবশ্যপ্রয়োজনীয়, অত্যাবশ্যক, অপরিহার্য, অপরিহরণীয়; অত্যাজ্য; অপরিত্যক্ত, অসমবায়ী, অহেয়; না হলেই নয়।

জরুরি; বিশেষ জরুরি।

প্রয়োগযোগ্য, প্রযোজ্য, প্রয়োজ্য।

নিত্যনৈমিত্তিক, নিত্যপ্রয়োজনীয়।

**ক্রি-বিণ**· প্রয়োজনে, দরকারে; ঠেকায়।

বাবদে। প্রয়োজনানুরূপ।

### ৭১৮ গুরুত্ব

**বি**· গুরুত্ব, গুরুতা; ভার।

আমল(দে), পাত্তা(দে); ভ্রূক্ষেপ (ক); গ্রাহ্য(ক), গা করা-, গায়ে মাখা-; কানে নেওয়া-।

জোর দেওয়া-, ঝোঁক দেওয়া-, উদ্ব্যক্তি।

প্রতিপত্তি [দ্র ৭২২]। তাৎপর্য [দ্র ৩৯৯]। প্রয়োজনীয়তা [দ্র ৭১৭]। পালন [দ্র ২৭৪]।

গুরুত্ব পাওয়া-; পাত্তা (পাওয়া-), কলকে পাওয়া-।

**বিণ**· গুরুত্বপূর্ণ, তাৎপর্যপূর্ণ, জরুরি, দরকারি [৭১৭]; গুরু; মূল্যবান।

আসল, মোদ্দা। মুখ্য [দ্র ৬৬২]।

উদ্ব্যক্ত।

### ৭১৯ অপ্রয়োজন

**বি**· অপ্রয়োজন [৩২৯], অনাবশ্যকতা, বিনাপ্রয়োজন, প্রয়োজনরাহিত্য, বিনা দরকার, অদরকার।

গুরুত্বহীনতা, তাৎপর্যহীনতা, মূল্যহীনতা।

গৌণতা [৬৬৩]; সামান্যতা, তুচ্ছতা, নগণ্যতা, অকিঞ্চিৎকরতা [দ্র ৪৪৭]।

বাজে জিনিস, আজেবাজে জিনিস, তুচ্ছবস্তু; খোলামকুচি, খোলাকুচি, ঘটকর্পর।

**বিণ·** অপ্রয়োজনীয়, অপ্রয়োজন, অদরকারি, বেদরকারি, নিষ্প্রয়োজন, নির্নিমিত্ত; অবান্তর।

গুরুত্বহীন, মূল্যহীন, তাৎপর্যহীন, সামান্য, তুচ্ছ, অকিঞ্চিৎকর [দ্র ৪৪৭]। উপেক্ষণীয় [দ্র ৩৪৪]।

বাজে, ফালতু, নগণ্য [৪৪৭, ৫৫১], ফেলনা, খেলো; মামুলি, চলনসই।

বাড়তি, অতিরিক্ত, ফাউ, প্রয়োজনাতীত; খুঁটিনাটি, অধিকন্তু; ঝড়তিপড়তি; ছুটকোছাটকা। লেজুড়।

গৌণ, অপ্রধান [দ্র ৬৬৩], অবগণন, অবগণিত, অপরিগণিত।

**ক্রি-বিণ·** অপ্রয়োজনে, বিনাপ্রয়োজনে, অদরকারে, নিষ্প্রয়োজনে; বিনা কাজে; এমনি এমনি, শুধু শুধু, মিছিমিছি, খামোখা, অনর্থক।

## ৭২০ বিনিময়

**বি·** বিনিময়(ক), বদলাবদলি, পালটাপালটি, এওজ, এওয়াজ।

বদল(ক), পরিবর্তন [দ্র ২৬৬]।

দেওয়ানেওয়া-, আদানপ্রদান(ক)।

**বিণ·** বিনিমিত, বিনিময়গত, কৃতবিনিময়; বিনিময়লব্ধ; আপমিত্যক; বদলি; এওজি, এওয়াজি।

বিনিময়যোগ্য।

**ক্রি-বিণ·** বিনিময়ে, বদলে, পরিবর্তে।

## ৭২১ ভিক্ষা

**বি·** ভিক্ষা(ক, দে) [৭১০], ভিখ, মাগন, মাগা-, প্রার্থনা(ক), চাওয়া- [দ্র ৭১০], অর্থনা, যাচ্ঞা-, যাচা-, ভিখ মাগা-।

ভিক্ষাবৃত্তি, ভিক্ষাচর্যা, ভিক্ষুকবৃত্তি, ভিক্ষাব্যবসায়, ভিক্ষাশিত্ব; মাধুকরী, মধুকরবৃত্তি।

কাঙালিপনা, কাঙালপনা।

ভিক্ষান্ন।

ভিক্ষাপাত্র, ভিক্ষাভাণ্ড, করঙ্ক, টুকনি; ভিক্ষার ঝুলি।

**বিণ·** ভিক্ষিত, ভিক্ষালব্ধ, যাচিত, ভিক্ষাপ্রাপ্ত।

**বিণ·/বি·** ভিক্ষুক, ভিখিরি, ভিখারি, ভিক্ষার্থী, ভিক্ষাপ্রার্থী, ভিক্ষাশী, ভিক্ষাচর, ভিক্ষু, ভিক্ষাপাত্রধারী, বসুকীট, কর্পটিক, নয়দুয়ারি; যাচ্ঞাকারী, যাচক।

ভিক্ষাজীবী, ভিক্ষোপজীবী; পরান্নজীবী, পরান্ন।

কাঙাল, কাঙালি, পথের কাঙাল।

হাঘরে, হাভাতে; গরিবদুঃখী, দীনদুঃখী, দীনহীন, গরিবগুরবো, অভাবগ্রস্ত, দীনদরিদ্র, নিঃস্ব [দ্র ৭৩৬]।

ফকির, দরবেশ, মিশকিন।

**ক্রি-বিণ·** দরজায় দরজায়, দ্বারে দ্বারে।

## ৭২২ কর্তৃত্ব

**বি·** কর্তৃত্ব [৬৬২], আধিপত্য, অধিকার [৭২৩], আধিরাজ্য, অধিকর্ম, প্রভুত্ব, কেরামত।

নেতৃত্ব [৬৬২]; অধিনায়কত্ব।

সার্বভৌমত্ব, সার্বভৌমতা; একাধিপত্য, অখণ্ডদণ্ড, একাধিকার, ঐকপত্য, ঐকরাজ্য, চক্রবর্তিত্ব।

গুরুত্ব [দ্র ৭১৮]; প্রাধান্য [দ্র ৬৬২], অগ্রগণ্যতা। মালিকানা [দ্র ৭২৩]। শাসন [দ্র ৬৬৪]।

প্রভাব (বিস্তার ক), প্রতিপত্তি [৩৪৮, ৭১৮], প্রতিষ্ঠা; ক্ষমতা, প্রতাপ, দাপ, দাপট; শক্তি, পরাক্রম [দ্র ৬৯১]; গরিমা, মহিমা।

প্রভাবশালিতা, প্রভবিষ্ণুতা। খুঁটির জোর; মামার জোর; মুরুব্বির জোর। মেড়া লড়ে খুঁটির জোরে।

**বিণ·** কর্তৃত্বপূর্ণ, আধিপত্যমূলক; কর্তৃত্বব্যঞ্জক।

**বিণ·/বি·** কর্তা, প্রধান [দ্র ৬৬২]; বড়কর্তা; মনিব, মালিক [দ্র ৭২৩], প্রভু, স্বামী; হুজুর।

অধিনায়ক, ক্যাপ্টেন; দলনেতা, দলপতি।

একাধিপতি, সর্বেসর্বা, সার্বভৌম।

প্রভাবশালী, প্রভাবান্বিত, প্রভাবযুক্ত, প্রতিপত্তিশীল, প্রতাপী, প্রভবিষ্ণু, ক্ষমতাসম্পন্ন, ক্ষমতাপন্ন, ক্ষমতাবান, ক্ষমতাশীল। ক্ষমতাসীন।

মান্য [দ্র ৩৪৮], ভদন্ত; ডাকসাইটে।

অগ্রগণ্য; চূড়ামণি; নেতা [দ্র ৬৬২]।

মাতব্বর, মস্তান [দ্র ৬৬২], মাস্তান।

## ৭২৩ মালিকানা

**বি·** মালিকানা [৭২২], মালিকি, মালিকত্ব; মালিকানাস্বত্ব, মালিকিয়ত।

স্বত্ব, স্বত্বাধিকার; অংশিত্ব, অংশ; যৌথ মালিকানা, অংশীদারি, ভাগীদারি। অর্থাধিকার, ধনাধিকার।

অধিকার [দ্র ৭২৪], স্বামিত্ব, প্রভুত্ব, কর্তৃত্ব [দ্র ৭২২]।

অবাধ অধিকার, নির্ব্যূঢ়স্বত্ব, অবাধিত অধিকার; খাসদখল।

উত্তরাধিকার [৬২৫, ৬৪৩, ৭১৩], রিক্থভাগ।

মালিকপক্ষ; কর্তৃপক্ষ, কর্তৃবর্গ, কর্মাধিকারীগণ।

**বিণ·/বি·** মালিক, মনিব, ভর্তৃক, খোদাবন্দ।

স্বত্বাধিকারী, স্বত্ববান, স্বত্বভোগী।

অধিকারী, স্বামী, অধিপতি; প্রভু।

অংশীদার, ভাগীদার, ভাক, ভাগারী, রিক্থভাগী, রিক্থগ্রাহী; ধনভাগী, ধনহারী, ধনাধিকারী, অর্থহর।

উত্তরাধিকারী, ওয়ারিস, ওয়ারিসান, হকদার।

অর্ধাংশভাগী, অর্ধী।

**[বিপ·]** মালিকহীন, বেওয়ারিস, অস্বামিক।

## ৭২৪ অধিকার

**বি·** অধিকার(ক) [৬৫৭, ৭২৩], অধিকরণ; দখল(ক) [৭১৫]; দাবি, হক।

আধিপত্য, কর্তৃত্ব [দ্র ৭২২], ক্ষমতা।

আয়ত্তি, আয়ত্ততা, দখলতি।

দখলে আনা-, আয়ত্তে আনা-, কর্তৃত্বে আনা-; বশ করা-, বশে আনা- [দ্র ৬৯৮], অধীনে আনা-; গ্রাস(ক), গ্রসন, গণ্ডোল, কবল(ক); হাতে আনা-, হাতানো-, বাগানো-, বাগে আনা-।

জবরদখল(ক), অধিগ্রহণ(ক)। আত্মসাৎ(ক) [দ্র ৭১৫]। চেপে বসা-, ভর করা-, এসে জোটা-, জমিয়ে বসা-, জাঁকিয়ে বসা-, গেঁড়ে বসা-; কাঁধে চাপা-, কাঁধে ভর করা-।

স্বত্বাধিকার, স্বামিত্ব, মালিকানা [দ্র ৭২৩]; শাসন [দ্র ৬৬৪]। আদায়(ক) [দ্র ৭১৫]।

পুনর্দখল(ক), পুনরাধিকার(ক), পুনরুদ্ধার(ক)।

দখলতি, একতিয়ার, একতার। অধিরাজ্য, অধিক্ষেত্র। অধিকারভুক্ত এলাকা; হুদ্দা, হুদ্দো; এলাকা, জুরিসডিকশন; রাজ্যসীমা।

দখলিস্বত্ব; ভোগাধিকার; উত্তরাধিকার [৬২৫], জন্মাধিকার।

দখলনামা [২৮১]; ক্রোক(ক)।

সমানাধিকার, সমস্বামিত্ব; তুল্যস্বত্ব।

ব্যক্তিস্বাতন্ত্র্য, ব্যক্তিস্বাধীনতা; মানবাধিকার। বাকস্বাধীনতা, মতপ্রকাশের অধিকার। প্রবেশাধিকার। ভোটাধিকার [দ্র ৬৬০·৪]। নারীর অধিকার। নারীমুক্তি আন্দোলন।

অনধিকার প্রবেশ, অনুপ্রবেশ।

জায়গায় বসা-, স্থলাভিষিক্ত হওয়া-।

**বিণ**· অধিকৃত, অধিগত, আয়ত্ত, অধিকারগত; দখলি।

অধিকারভুক্ত; কর্তৃত্বাধীন, অধিকারস্থ, অধীন, আয়ত্তাধীন।

অধিগৃহীত।

আদায়ীকৃত [দ্র ৭১৫]।

হস্তগত(ক), করায়ত্ত(ক), করকবলিত(ক), করতলগত(ক), কুক্ষিগত(ক), কুক্ষীকৃত, আয়ত্তীকৃত, বশীকৃত; দখলীকৃত; কবলিত, কবলীকৃত [৫৬৪]। গ্রস্ত, গ্রসিত, অভিগ্রস্ত। গ্রসমান।

ক্রোকি।

**বিণ·/বি·** অধিকারী।

স্বত্বাধিকারী [দ্র ৭২৩]।

দখলদার, দখলকারী, দখলকার, গ্রাসকারী, গিল।

অনুপ্রবেশকারী; অনধিকারপ্রবিষ্ট।

### ৭২৫ হারানো

**বি**· হারানো-, হারিয়ে ফেলা-, হারিয়ে যাওয়া-, খোয়ানো-, খুইয়ে বসা-, খুইয়ে ফেলা-, খোয়া যাওয়া-, হাতছাড়া(হ), হস্তচ্যুতি; বেহাত হওয়া; হাতের বাইরে চলে যাওয়া-; বেদখল(ক, হ)।

অতিপত্তি, বিনষ্টি [দ্র ১৩০]।

তামাদি।

অদখল, অনধিকার।

**বিণ**· হস্তচ্যুত, বেহাত(হ)।

সবকিছু হারানো-, সর্বস্বান্ত [দ্র ৭৩৬]।

বেদখলি, অনধিকৃত, অনায়ত্ত, অকবজ।

অধিকারচ্যুত, চ্যুতাধিকার।

### ৭২৬ নিবৃত্তি

**বি**· নিবৃত্তি, আরতি, ক্ষান্তি, উপশম।

নির্বাণ, পরিনির্বাণ [দ্র ৫৯৯]।

চাহিদা মেটা-, সাধ মেটা-, আশ মেটা-; সখ মেটা-, সাধপূর্ণ হওয়া-।

পরিতৃপ্তি [দ্র ২২৪]; চরিতার্থতা [দ্র ৩৪৭]।

**বিণ**· নিবৃত্ত, বিনির্বৃত্ত, চরিতার্থ, চরিতার্থিত, কৃতার্থ; ক্ষান্ত, বিরত। তুষ্ট, পরিতৃপ্ত [দ্র ২২৪]।

**ক্রি-বিণ**· মনের সাধে, সাধ মিটিয়ে, আশ মিটিয়ে, মনের সুখে, চুটিয়ে, যথেচ্ছ।

যার পর নাই।

## ২৯ অর্থ-বিত্ত-জীবিকা

### ৭২৭ অর্থ

**বি**· অর্থ, ধন, লক্ষ্মী, ধনদৌলত, টাকাপয়সা, পয়সাকড়ি, টাকাকড়ি, কড়ি; কড়িপাতি, ধনপত্র।

ঐশ্বর্য, দৌলত; ধনদৌলত, ধনরত্ন, তোষা।

সম্পদ [৭৩৪], বিত্ত, সংগতি, বেশাত; সম্বল, পুঁজি, পুঁজিপাটা, সঞ্চয়, সংস্থান [২৭০]। সম্পত্তি, বিষয়, বিষয়সম্পত্তি, বিষয়বৈভব, বিষয়আশয়, মালিয়ত; ঋদ্ধি।

ধনপ্রাণ; ধনমান। সর্বস্ব, যথাসর্বস্ব, সহায়সম্বল, সবকিছু, সকল সম্পত্তি।

ধনসম্পদ, ধনসম্পত্তি। ভূসম্পত্তি [দ্র ৭৫১]।

মণি, মাণিক, মাণিক্য, হীরেজহরত, মণিমাণিক্য। হীরা, হীরে, হীরক [দ্র ৫০৪]; কোহিনুর। [পৌরা] কৌস্তুভ। সোনা [দ্র ৪৭৯·৭৯]; বুলিয়ান। রূপা [দ্র ৪৭৯·৪৭]। সোনাদানা।

মুদ্রা; ধাতুমুদ্রা; স্বর্ণমুদ্রা, মোহর, বিস্ত, আশরফি, গিনি; রৌপ্যমুদ্রা, রজতমুদ্রা, তঙ্ক, টঙ্কা, তনকা, দরহাম, রূপচাঁদ, রৌপ্যচক্র, রুপোর চাকতি, রুপোরটাকা, চাঁদির টাকা। নোট; কারেন্সি নোট, টঙ্ক।

টাকা, রুপিয়া; পয়সা; আনা, আনি; দোআনি; সিকি, সিকা, সিক্কা; আধুলি, আটানি; কড়া, কড়ি, কপর্দক, কপর্দ, পণাদি, বরাটী, বরাটক, বরাটিকা; পাই; ক্রান্তি; কানাকড়ি।

পাউন্ড, স্টার্লিং; শিলিং; পেন্স; পেনি; ফারদিং। ডলার, সেন্ট। রুবল, কোপেক। ইয়েন, সেন। মার্ক। ফ্রাঁ। দিনার। ক্রোনা। ক্রোন। লিরা।

টাকা ভাঙানো-, খুচরো করা-। খুচরো পয়সা, খুচরো, রেজ্‌গি, রেজকি।

চেক; ব্যাঙ্কড্রাফ্‌ট; পে অর্ডার; ক্যাশ সার্টিফিকেট। ট্রাভেলার্স চেক। হুন্ডি, হ্যান্ড নোট; খাড়াহুণ্ডি; দর্শনীহুণ্ডি।

মনি অর্ডার। পোস্টাল অর্ডার। মেল ট্রান্সফার।

টোকেন; কুপন; টিকিট।

বিল। ভাউচার, পরচা।

মূলধন; আসল। ফান্ড, রেস্ত। সুদ [দ্র ৭৩৩]।

থোক টাকা, নগদ টাকা, নগদ, রোক, কাঁচাটাকা, ক্যাশ। পেটি ক্যাশ। হাতখরচ। বাকি টাকা, বাকি, বকেয়া টাকা।

ধনাগম, উপার্জন [দ্র ৭২৯]।

অর্থবরাদ্দ(ক), বরাদ্দ অর্থ, ব্যয়বরাদ্দ।

অনেকটাকা, মোটাটাকা।

ধনাগার, ধনভাণ্ডার, ধনাধার, অর্থভাণ্ডার, কোষ, তহবিল [৫৩৯], কোষাগার, তসিল, তোশাখানা [১২৮], খাজাঞ্চিখানা, খাজনাখানা, মালখানা, বসুস্থলী, দৌলতখানা; রত্নভাণ্ডার, মণিকোঠা, মণিমণ্ডপ, মণিকুট্টিম, রত্নহর্ম্য। রাজকোষ; ট্রেজারি।

ব্যাঙ্ক; রিজার্ভ ব্যাঙ্ক।

টাঁকশাল, টঙ্কশালা, মিন্ট।

মনিব্যাগ, পার্স, টাকার থলি। ট্যাঁক, গেঁজ।

টাকা পয়সার হিসাব [দ্র ৭৪৫]। বাজেট, ব্যয়বরাদ্দ।

অচল টাকা, মেকি টাকা, কূটমুদ্রা; জালনোট।

অর্থগৌরব, অর্থকৌলীন্য, ঐশ্বর্যমত্ততা, ধনগরিমা, টাকার গরম, টাকার গর্ব [দ্র ৭৩৪]।

অর্থনীতি, অর্থশাস্ত্র, অর্থতত্ত্ব, অর্থবিদ্যা, ধনবিজ্ঞান, অর্থবিজ্ঞান, ইকনমিক্‌স।

ধনদেবতা, কুবের [দ্র ৫৭৮·২১]। ধনের অধিষ্ঠাত্রী দেবী, লক্ষ্মী [দ্র ৫৭৮·৩]।

কুবেরের ধন, অষ্টনিধি [পদ্ম; মহাপদ্ম; শঙ্খ; মকর; কচ্ছপ; মুকুন্দ; কুন্দ; নীল ও খর্ব]।

**বিণ·** আর্থিক, আর্থ, বৈষয়িক, সাংস্থানিক।

অর্থনৈতিক, আর্থনীতিক।

অর্থকরী [দ্র ৭৪৩]।

**বিণ·/বি·** ধনবান [দ্র ৭৩৪]।

খাজাঞ্চি, মুনিম, রোকড়িয়া, কারকুন, ক্যাশিয়ার, তহবিলদার, তবিলদার, ধনপাল, ভাণ্ডারী, ভৌরিক, মুদ্রারক্ষক, কোষপাল, কোষরক্ষক, কোষাধ্যক্ষ, ধনাধ্যক্ষ, ট্রেজারার।

অর্থনীতিবিদ, ইকনমিস্ট, অর্থনীতিবিশারদ, অর্থনীতিক, ধনবিজ্ঞানী, অর্থতত্ত্বজ্ঞ, ধনবৈজ্ঞানিক।

ধনদাতা, বসুদ, ধনদ, ধনদানকারী।

**ক্রি-বিণ·** নগদে, নগদানগদি।

বাকিতে, ধারে [দ্র ৭৩৩]।

## ৭২৮· জীবিকা

**বি·** জীবিকা [৩১৯], জীবনোপায়, উপজীবক, উপজীবন, উপজীবিকা, আজীব, আজীবন, উপজীব্য, আজীব্য, অবলম্বন।

খেটে খাওয়া-, গতর খাটিয়ে খাওয়া-। কথা বেচে খাওয়া-।

পেশা, বৃত্তি, বর্তন। পেশাদারি। পারিবারিক পেশা; জাতব্যাবসা, জাতি ব্যবসায়।

চাকুরি, চাকরি, নোকরি, উপসেবা, কাজ, নিযুক্তি, সার্ভিস; চাকরিবাকরি, কাজকর্ম; দাস্যবৃত্তি।

কর্মকাল, কার্যকাল। চাকুরিস্থান, কর্মস্থল, কর্মস্থান [দ্র ৩১৯]।

স্বনিযুক্তি।

সরকারি চাকরি, কৃত্যক। বেসরকারি চাকরি। বদলির চাকরি। বদলি, ট্রানসফার।

জীবিকার্জন(ক), জীবিকা অর্জন(ক), জীবিকা নির্বাহ(ক), রুজি রোজগার, সংসার চালানো-, চালানো-, অন্নসংস্থান(ক), পেট চালানো-, খাওয়াপরা-, গ্রাসাচ্ছাদন, খেয়ে পরে থাকা-, ঘর চালানো-।

কর্মসংস্থান; চাকরি খোঁজা-, চাকরি পাওয়া-; চাকরিতে ঢোকা-। নিয়োগপত্র, অ্যাপয়েন্টমেন্ট লেটার। কর্মসংস্থান কেন্দ্র, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ।

**বিণ·/বি·** চাকুরিজীবী, চাকুরে, চাকরিয়া; উপজীবী।

চাকুরিপ্রার্থী।

চাকুরিরত।

বেতনভোগী [দ্র ৭২৯]; বৃত্তিভোগী, বৃত্তিজীবী।

পেশাদার।

**ক্রি-বিণ·** চাকরিসূত্রে, চাকরি উপলক্ষে, কর্মসূত্রে, কর্মোপলক্ষে, কর্মব্যপদেশে।

পেশায়, পেশাগতভাবে।

## ৭২৯ উপার্জন

**বি·** উপার্জন(ক) [৭২৭], অর্জন(ক) [৭১৩], ফল্গুন, আয়(ক), রোজগার(ক), উপায়(ক), কামানো-, কামাই(ক), রুজি, আগম, রুজি রোজগার।

অর্থোপার্জন(ক), ধনার্জন(ক); অর্থসংগ্রহ(ক), অর্থসংস্থিতি, অর্থলাভ(ক), অর্থাগম(হ), টাকা রোজগার, ধনাগম, অর্থপ্রাপ্তি, বিত্তলাভ, লাভ [দ্র ৭৪৩]।

অর্থচেষ্টা, টাকার জোগাড়, অর্থসংস্থান, টাকা জোগানো-; অর্থচিন্তা, টাকার ভাবনা।

বেতন, মাইনে, মাহিনা, পরিভৃতি, ভৃতি, রোকা, হস্তসিদ্ধি, নিষ্ক্রয়; মজুরি [৭৪১], পারিশ্রমিক, ব্রাত, অজুরা, আজুরা, ফি; চার্জ; বানি। কাটাই। পারানি [দ্র ৭৪১]। ধোলাই।

ভাতা, অ্যালাউএন্স, উপস্বত্ব, তনখা, দরমাহা; মাগ্‌গি ভাতা, মহার্ঘ ভাতা, দুর্মূল্য ভাতা, ডিয়ারনেস অ্যালাউএন্স।

দিনমজুরি, দিনিকা, রোজ। হপ্তা।

মাসমাইনে, মাসমাহিনা, মাসোহারা; মাসিক বৃত্তি। মোটা মাইনে, উচ্চবেতন, মোটা বেতন; কম মাইনে, নিম্নবেতন।

দক্ষিণা [৭০৮]; গুরুদক্ষিণা; পেলা। প্রণামী, সম্মানমূল্য।

বোনাস [৭০৮], অধিবৃত্তি, অনুদান; ভরতুকি।

অর্থভাগ্য, কড়িকপাল।

পুরস্কার, পারিতোষিক, আনুতোষিক [দ্র ৭০৮]। দান [দ্র ৭০৬]।

বৃত্তি, স্কলারশিপ, জলপানি; স্টাইপেন্ড, অধিবৃত্তি; গবেষণাবৃত্তি; অনুশীলনবৃত্তি।

পেনশন, অবসরভাতা, উত্তরবেতন [৩৩৪], অবসরবৃত্তি, গ্র্যাচুইটি। লভ্যাংশ, রয়ালটি।

খোরপোশ; ভরণপোষণ(ক) [৬৩৮]; অজিফা; অ্যালিমনি।

হাতখরচ; জমাবন্দি, হস্তবুদ। থাকা খাওয়া-; ভাতকাপড়।

[বিপ·] নির্ভৃতি, বিনাবেতন; বেগারি, বেগার ঠেলা-, বেগার টানা-, বেগার খাটা-, আজুর।

**বিণ·** উপার্জিত, অর্জিত, লব্ধ, প্রাপ্ত, উপাত্ত, অবাপ্ত।

**বিণ·/বি·** বেতনভোগী [৭২৮], মাইনে করা, অজুরদার [দ্র ৩২৫], বেতনগ্রাহী, মাইনাদার, বেতনভুক, ভৃতক, বেতনধারী, বৈতনিক, বৃত্তিধারী, বৃত্তিভুক।

উপার্জনকারী, ভৃতিভুক, অর্জক, অর্জয়িতা, উপার্জক, রোজগেরে, উপায়ী, অর্জনকারী, রোজগারি। সৈরিন্ধ্রী।

উপার্জনক্ষম, উপায়ক্ষম, কামানেওয়ালা। দিনমজুর, খাটুয়া, খাটুয়ালোক।

উচ্চবেতনভোগী। নিম্নবেতনভোগী।

বৃত্তিভোগী, বৃত্তিজীবী।

[বিপ·] নির্ভৃতি, বেগার, আজু, অজীবিক, বেঠা।

অপেশাদার, অবৈতনিক, অ্যামেচার।

## ৭৩০ ঘুষ

**বি·** ঘুষ(দে, নে, খা), উৎকোচ,(দে, নে, গ্রহণ ক), উপদানক, উপপ্রদান, কোশলিক, রিসবত, ঘুষঘাস; বাঁহাতি রোজগার, উপরি, উপরি পাওনা; টাকা খাওয়া-; প্রিমিয়াম।

দুহাতে কামানো-।

**বিণ·/বি·** উৎকোচদাতা, উৎকোচক। উৎকোচগ্রাহী, ঘুষখোর, উৎকোচজীবী।

## ৭৩১ খরচ

**বি·** খরচ(ক), ব্যয়(ক), খরচা(ক), খরচপত্তর, খরচাপাতি(ক), খরচখরচা, খরচপত্র, ব্যয়ন, অর্থব্যয়(ক)।

অপচয়(ক) [৩২৯, ৭৪৪], অপব্যয়(ক), উপক্ষয়, বাজে খরচ(ক), অমিতব্যয়, হানি; ফুঁকে দেওয়া-, ওড়ানো-, উড়িয়ে দেওয়া-, ত খরচ, জলে যাওয়া-, জলে দেওয়া-, জলে ফেলা-, জলাঞ্জলি দেওয়া-; বৃথা যাওয়া-; অনর্থক ব্যয়, বৃথা ব্যয়; ভস্মে ঘি ঢালা-।

ব্যয়বাহুল্য, ব্যয়াধিক্য, ব্যয়বহুলতা; ব্যয়ের বহর, খরচের বহর। লোকসান [দ্র ৭৪৪]।

হাতখরচ, হাতখরচা; সংসারখরচ, ঘরখরচ; খাইখরচ; রাহাখরচ।

উজাড়(ক), আজাড়, নিঃশেষ, ফুরানো- [দ্র ৪৫২]।

অমিতব্যয়িতা, অপব্যয়িতা, বেহিসেব, অপচিতি, অপব্যয়িত্ব; ছিনিমিনি (খেলা-, ক); ঘোড়ারোগ, গরিবের ঘোড়ারোগ। জুয়া, দ্যূতক্রীড়া, দ্যূত [দ্র ৭৫৪·৫০]।

মিতব্যয়; মিতব্যয়িতা [দ্র ৭৩২]।

কপোতবৃত্তি, আকাশবৃত্তি।

**বিণ·** ব্যয়িত, ক্ষয়িত।

অপব্যয়িত, অপচিত, অপচায়িত।

ব্যয়বহুল, ব্যয়সাধ্য, ব্যয়সাপেক্ষ, খরচসাপেক্ষ।

অপচীয়মান, ক্ষীয়মাণ [১৩০]।

হাতখালি, রিক্তহস্ত।

**বিণ·/বি·** ব্যয়ী, খরচে, ব্যয়শীল, খরচিয়া।

অপব্যয়ী, অমিতব্যয়ী, বেহিসেবি, অপচয়ী, ব্যয়শৌণ্ড, আককুটে, অযথাব্যয়ী, বৃথাব্যয়ী, অপচেতা, অপচয়কারী।

উড়নচড়ে, উড়নচণ্ডে, উড়নচণ্ডী, উড়ঞ্চড়ে, উড়ানিয়া, উড়নপেকে।

## ৭৩২ মিতব্যয়িতা

**বি·** মিতব্যয়িতা [৭৩১]। সঞ্চয় [দ্র ৭০২]; সঞ্চয় প্রবণতা, সঞ্চয়স্পৃহা।

মিতব্যয়, ব্যয়হ্রাস, ব্যয়সংকোচ(ক), ব্যয় সংকোচন, খরচ কমানো-, খরচ বাঁচানো-, পরিমিত ব্যয়, সাশ্রয়(ক), ব্যয় লাঘব(ক), টেনে চলা-, বাঁচিয়ে চলা-, বুঝে শুনে চলা-, অনপচয়, অক্ষতি, কিফায়ত।

ব্যয়কুণ্ঠা, ব্যয়কুণ্ঠতা; কৃপণতা [দ্র ৭০৯]।

**বিণ·** অনপচিত।

**বিণ·/বি·** মিতব্যয়ী; হিসেবি, হিসাবি, পরিমিত ব্যয়ী।

সঞ্চয়ী [দ্র ৭০২]। ব্যয়কুণ্ঠ, কৃপণ [দ্র ৭০৯]।

## ৭৩৩ ঋণ

**বি·** ঋণ(ক, দে), ধার(ক, দে), কর্জ, দেনা(ক), হাওলাত(ক, দে), লোন; ধারদেনা, ধারকর্জ, ধারধোর, দেনাপত্র।

বাকি, পাওনা, বকেয়া [৭০৪], বাকিবকেয়া।

আগাম(নে, দে), দাদন [৭৪১]; বায়না।

টাকা খাটানো-, লগ্নির কারবার, চোটা খাটানো-; তেজারতি, তেজারত।

বন্ধক(দে), বাঁধা(দে, রাখা-), মর্টগেজ; জামিন [২৮৪], জমানত, জামানত, লগ্নক, রেহেন, রেহান, গিরবি।

ঋণপত্র, তমসুক, খত, বন্ধকি তমসুক, বন্ধকনামা, বন্ধকি খত, ধারখত, কট, কট-কবালা, বন্ধকিকবালা, রেহাননামা; ডিবেঞ্চার; হাতচিটে, হ্যান্ডনোট।

ঋণদায়, ঋণজাল, ঋণপাশ, দেনার দায়; ধারা-, ধার ধারা-, ঋণে ডুবে থাকা-; ঋণিতা, ঋণগ্রস্ততা।

সুদ [৭২৭], কুসীদ, বাড়ি, কলন্তর; সুদের কারবার; কুসীদব্যবসায়, বার্ধুষ্য, বৃদ্ধিজীবিকা; মহাজনি, সাহুকারি; তেজারত, তেজারতি; সুদকষা; কুসীদ ব্যবহার। সরল সুদ; চক্রবৃদ্ধি সুদ।

[বিপ·] ঋণরাহিত্য, ঋণহীনতা, আনৃণ্য [দ্র ৭০৪]।

**বিণ·** হাওলাতি; বন্ধকি।

সুদি; সুদসহ।

ঋণবদ্ধ, ঋণদায়বদ্ধ। রেহানাবদ্ধ, আধীকৃত।

মাহাজনিক।

**বিণ·/বি·** ঋণী, ঋণগ্রস্ত, ঋণমগ্ন, ঋণাভিভূত, দায়িক, খাতক,

অধমর্ণ, দেনদার, দেনাদার, ধারী, ধারক; ঋণদাস।
ঋণকারী, ঋণকর্তা, ঋণগ্রাহী, ঋণগ্রহীতা।
বন্ধকদাতা, রাহেন।
দেউলিয়া, দেউলে [৭৩৬]; ইনসলভেন্ট।
ঋণদাতা, ঋণদ, ঋণদায়ক, কর্জদাতা; পাওনাদার [৭১৩], পাওনিয়া, উত্তমর্ণ, উত্তমর্ণিক, উত্তমর্ণী, মহাজন।
সুদখোর, কুসীদজীবী, কুসীদিক, কৌসীদ, কুসীদ ব্যবসায়ী, বৃদ্ধিজীবী, বৃদ্ধ্যাজীব, বার্ধুষিক।
[বিপ·] অঋণী, অঋণ। ঋণমুক্ত, দেনামুক্ত, অনৃণ, অনৃণী। ঋণহীন।
**ক্রি-বিণ·** ধারে [৭২৭], বাকিতে।
সুদে আসলে, সবৃদ্ধিক।

## ৭৩৪ সচ্ছলতা

**বি·** সচ্ছলতা, সচ্ছল অবস্থা, আর্থিক স্বাচ্ছন্দ্য, আর্থিক সচ্ছলতা; ধনশালিতা, ধনবত্তা, ধনাঢ্যতা; ঐশ্বর্যশালিতা, সমৃদ্ধিশালিতা, সমৃদ্ধিমত্তা, বৈভবশালিতা।
অর্থবল, ধনবল, অর্থসামর্থ্য, টাকার জোর, পয়সার জোর, পকেটের জোর; বিত্ত, সংগতি [৭২৭], সাংগত্য, সাধ্য, সংস্থান; পুঁজি, সঞ্চয় [দ্র ৭০২]; সম্পত্তি [দ্র ৭২৭]; পরিসম্পৎ; ব্যবস্থা [দ্র ৩৩০]; সম্বল, সহায়, যোত্র, পাথেয়।
সমৃদ্ধি, সুখসমৃদ্ধি; সুখসম্পদ, ভোগৈশ্বর্য, সুখৈশ্বর্য; সম্পদ, ঐশ্বর্য, বৈভব, বিভব, ময়াল; সুসার, প্রাচুর্য [দ্র ৪৪৫]; রমরমা; দুধেভাতে থাকা-।
বড়লোকি, বড়লোকপনা, বড়মানুষি, বড়লোকি চাল, বড়লোকি মেজাজ; দৌলতদারি, আমিরি, আমিরি চাল।
টাকার গরম [৭২৭], টাকার গর্ব, টাকার দেমাক, অর্থগৌরব, অর্থগরিমা, অর্থদর্প, ধনদর্প, ধনগর্ব, ধনমদ, ধনগৌরব, ধনগরিমা, ঐশ্বর্যগর্ব।
টাকার লোভ, ধনলোভ, ধনলালসা, ধনলিপ্সা, ধনাকাঙ্ক্ষা, ধনপিপাসা, ধনতৃষা, ধনাশা, ধনতৃষ্ণা, অর্থলোভ, অর্থলিপ্সা, অর্থলালসা, অর্থগৃধ্নুতা, অর্থপিপাসা, অর্থস্পৃহা, অর্থকাম।
ধনীসম্প্রদায়, ধনিকশ্রেণী, ধনিক সম্প্রদায়, ধনিকগোষ্ঠী, সচ্ছল সম্প্রদায়; আমির উমরাহ।
উচ্চমধ্যবিত্ত সমাজ; মধ্যবিত্ত সমাজ।
**বিণ·** সমৃদ্ধিসাধক, আভ্যুদয়িক।
**বিণ·/বি·** সচ্ছল; ধনী, ধনবান [৭২৭], ধনাঢ্য, ধনশালী, ধনপতি, ধনিষ্ঠ, ধনিক, ধনস্বামী, অর্থবান, অর্থশালী, অর্থী, অর্থান্বিত, আঢ্য, আণ্ডিল, সার্থ।
বড়লোক, বড়মানুষ, অবস্থাপন্ন, অবস্থাবান, অবস্থাসম্পন্ন, আলাল, অস্তিমান, মালদার।
বিত্তশালী, বিত্তবান, সম্পদশালী, ঐশ্বর্যশালী, ঐশ্বর্যবান, ঐশ্বর্যান্বিত, দৌলতদার, সংগতিপন্ন, সমৃদ্ধ, সমৃদ্ধিশালী, সুসমৃদ্ধ, সম্পন্ন, যোত্রবান, যোত্রসম্পন্ন, বিষয়ী, ঋদ্ধ, ঋদ্ধিমান, সম্পত্তিশালী, বৈভবশালী, অধিকর্ধি, অধ্যূঢ়, পুরূবসু; আমির, উমরাহ, ওমরাহ।
ধনকুবের, ধনেশ্বর, ধনেশ, বিত্তেশ, ধন্নাশেঠ, মহাঢ্য; টাকার কুমির, টাকাওয়ালা, পয়সাওয়ালা, কড়িয়াল, কড়িআলা; লাখপতি, লাখোপতি, লক্ষপতি, লক্ষেশ; কোটিপতি, কোটীশ্বর, ক্রোড়পতি, ক্রোরপতি, ক্রোরিয়াল, ক্রোরীয়ান।
ঐশ্বর্যগর্বিত, ঐশ্বর্যমত্ত, ধনগর্বী, ধনগর্বিত, ধনদৃপ্ত; আঙুল ফুলে কলাগাছ।
অর্থগৃধ্নু [৭৪৩], অর্থলুব্ধ, অর্থপিপাসু, অর্থেপ্সু, অর্থকামী, অর্থলিপ্সু, অর্থলালস, অর্থপিশাচ, অর্থপরায়ণ, অর্থপর, অর্থলোভী, অর্থলোলুপ, ধনকামী, ধনার্থী, ধনকাম, ধনচিত্ত, ধনগৃধ্নু, ধনলুব্ধ, ধনলোভী; ধনদাস, ধনপ্রিয়; অর্থপিশাচ, ধনপিশাচ, কড়িচণ্ডাল।
নতুন ধনী, উঠতি বড়লোক, আধানী।
উচ্চবিত্ত, উপরতলার লোক, ওপরতলার লোক, নিহাল।
উচ্চমধ্যবিত্ত; মধ্যবিত্ত; নিম্নমধ্যবিত্ত।

## ৭৩৫ ভোগ, বিলাস

**বি·** ভোগ(ক), উপভোগ(ক) [২২৪], উপসেবন, উপসেবা, ভোগবিলাস, আধিভোগ, পরিভোগ, সম্ভোগ, সুখভোগ(ক)।
বিলাস, বিলসন, বিলাসিতা, বিলাসব্যসন।
বাবুগিরি(ক), বাবুয়ানি; ফুটানি।
বিলাসপ্রিয়তা, বিলাসপরায়ণতা, ভোগাসক্তি।
বিলাসবহুলতা, বিলাসবাহুল্য।
শৌখিনতা, শখশৌখিনতা।
ভোগবাসনা, ভোগাকাঙ্ক্ষা, ভোগপিপাসা, ভোগতৃষ্ণা, ভোগস্পৃহা, বিলাসবাসনা, ভোগাভিলাষ, সুখাভিলাষ। ভোগলালসা; সুখান্বেষণ(ক), ভোগাসক্তি, ভোগান্বেষিতা; ঐহিকদর্শিতা।
বিষয়ানুরাগ, বিষয়াসক্তি, বৈষয়িকতা।
আরাম [দ্র ৮৩], আরামপ্রিয়তা; আরামভোগ(ক)। সুখ; মহাসুখ, স্বর্গসুখ [দ্র ২২৪]; সুখোপভোগ। আমোদপ্রমোদ [দ্র ২২৪]; প্রমোদভবন [দ্র ২২৪]।
বিলাসদ্রব্য, বিলাসসামগ্রী; ভোগসামগ্রী, ভোগদ্রব্য, ভোগ্যপণ্য।
**বিণ·** ভোগ্য, ভোগার্হ, উপভোগ্য, উপসেব্য, উপসেবনীয়।
উপভুক্ত।
বিলাসবহুল, বিলাসিতাপূর্ণ, ভোগবিলাসময়; আরামপ্রদ [দ্র ৮৩], সুখদায়ক, সুখকারক, সুখদায়ী, সুখজনক, সুখকর, সুখপ্রদ, সুখদ, সুখাবহ, সুখসেব্য, সুখভোগ্য।
শৌখিন।
**বিণ·/বি·** ভোগী, ভোক্তা, উপভোক্তা, উপসেবী, সম্ভোগী, ভোগাসক্ত, ভোগবান, উপসেবক, ভোগান্বেষী, পরিভুক্ত।
বিলাসী, বিলাসাসক্ত, বিলাসপর, লসিত, বিলসিত, বিলাসপ্রিয়, বিলাসপরায়ণ, বিলাসব্যসনপ্রিয়।
বৈষয়িক, বিষয়ী, বিষয়াসক্ত, বিষয়ানুরক্ত।
ভোগাকাঙ্ক্ষী, ভোগাভিলাষী।
আরামপ্রিয় [দ্র ৮৩]। সুখী [দ্র ২২৪]।
বাবু; ফুলবাবু; শৌখিনবাবু। লক্কা।
ঐহিকদর্শী, ঐহিকবাদী।

## ৭৩৬ অভাব

**বি·** অভাব [৭১৪], অনটন, অনাটন, টানাটানি, অপ্রতুল, অপ্রাচুর্য, অপর্যাপ্ততা [দ্র ৪৪৭], রিক্ততা।

অর্থকষ্ট, অর্থাভাব, অর্থসংকট, অর্থসমস্যা, অর্থকৃচ্ছ্র, নির্ধনতা, ধনকষ্ট।

অকুলন [৪৪৭], অকুলান, অসংস্থান, অসংকুলান।

দুরবস্থা, দুস্থিতি, হীনাবস্থা; অসচ্ছলতা; অভাবগ্রস্ততা।

দারিদ্র্য, দরিদ্রতা, গরিবি, গরিবানা, গরিবিয়ানা, দীনতা, দৈন্য, দৈন্যদশা, দরিদ্রত্ব; মন্যু, অকিঞ্চনত্ব, অকিঞ্চনতা, আকিঞ্চন।

নিঃস্বতা, নৈঃস্ব, নিঃসহায়তা, নিঃসম্বলতা, সম্পদহীনতা।

ট্যাঁকখালি, পকেটখালি, শূন্যহাত, খালিহাত, হাতখালি। হাঁড়ির হাল। ভাঁড়ে মা ভবানী। অলক্ষ্মীর দশা। হাঁড়ি না চড়া। ডাইনে আনতে বাঁয়ে না কুলানো-। নুন আনতে পান্তা ফুরনো-।

উঞ্ছ, উঞ্ছবৃত্তি, উঞ্ছজীবিতা; কাঙালপনা। ভিক্ষাবৃত্তি [দ্র ৭২১]। অন্নাভাব, পেটের দায়।

সর্বহারা। সর্বহারাসমাজ; দরিদ্রসমাজ, দরিদ্রজন।

দারিদ্র্যসীমা। চিরদৈন্য, চিরদারিদ্র্য।

**বিণ·** দরিদ্রিত, দুর্দশাগ্রস্ত।

**বিণ·/বি·** অভাবগ্রস্ত, অভাবী, অসচ্ছল।

নিঃস্ব [৭২১], সম্পদহীন, নিঃসহায়, নিঃসম্বল, অসহায়, সম্বলহীন, সংগতিহীন, যোত্রহীন, অযোত্র, অনাঢ্য, দুস্থ, দুস্থিত, অবস্থাহীন, সংগতিশূন্য, সহায়সম্বলহীন, মুফলিস, বিত্তহীন, অবিত্ত, সংস্থানহীন, অনির্বিণ্ণ, নকিঞ্চন, অকিঞ্চন। সর্বস্বান্ত [৭২৫], সর্বস্বহারা, হৃতসর্বস্ব, ফতুর; দেউলিয়া [৭৩৩]।

নির্ধন, রিক্তহস্ত, কপর্দকহীন, কপর্দকশূন্য, ধনহীন, অধন, নিকড়িয়া, নিকড়ে, কড়িফটকা, অকড়িয়া; অর্থাভাবগ্রস্ত, রঙ্ক।

গরিব, দরিদ্র [৬৩৯], দীন, দীনহীন, গরিবদুঃখী, গরিবগুরবো, দীনদরিদ্র, দীনদুঃখী, হতদরিদ্র। চিরদরিদ্র, চিরদীন।

হা ঘরে; হা ভাতে। কষ্টজীবী। কালিনী। আটকপালে [৬৭৮], অষ্টকপাল।

কাঙাল, কাঙালি; ভিক্ষুক [দ্র ৭২১]। অনাথ [দ্র ৬৩৯], আতুর। দুর্গত [দ্র ৬৭৯]। দুর্ভাগা [দ্র ৬৭৮]। নিরন্ন, অন্নহীন, ভুখা [দ্র ৭৫]। বঞ্চিত, শোষিত।

উঞ্ছজীবী, উঞ্ছশীল। কুড়ানি; পাতকুড়ানি।

দুরবস্থ, হীনাবস্থ। দরিদ্রিত, নির্ধনীকৃত। নিম্নবিত্ত।

পথের ভিখারি। কম্বলসম্বল।

**ক্রি·বিণ·** কষ্টেসৃষ্টে; কায়ক্লেশে; কোনও মতে। টেনেটুনে।

## ৭৩৭ বাহুল্যহীনতা

**বি·** বাহুল্যহীনতা, অবাহুল্য, বাহুল্যবর্জন(ক)।

আড়ম্বরবিহীনতা, আড়ম্বরহীনতা।

অসম্ভোগ, অনুপভোগ, অভোগ; অবিলাসিতা, বিলাসাভাব, অবিলাস, বিলাসবিহীনতা, বিলাসব্যসনহীনতা।

সাধারণ জীবন যাপন(ক), অনাড়ম্বর জীবন যাপন(ক)। কষ্ট(ক), কৃচ্ছ্র, কৃচ্ছ্রসাধনা।

ব্যয়সংকোচ [দ্র ৭৩২]।

**বিণ·** বাহুল্যহীন, বাহুল্যবিহীন, বাহুল্যবর্জিত।

অনাড়ম্বর [৪৪৭], আড়ম্বরহীন, আড়ম্বরশূন্য, আড়ম্বরবিহীন; সাদামাটা, সাদাসিধা, আটপৌরে।

অবিলাসী; বিলাসহীন; বিলাসব্যসনহীন।

ভোগাকাঙ্ক্ষাহীন।

কষ্টকর, কষ্টযুক্ত।

কৃচ্ছ্রসাধ্য, কষ্টসাধ্য।

**বিণ·/বি·** বাহুল্যবর্জনকারী।

কৃচ্ছ্রসাধনকারী।

## ৭৩৮ ব্যাবসা

**বি·** ব্যাবসা(ক), ব্যবসায়, বাণিজ্য(ক), কারবার, বেসাত, বেসাতি, বিজনেস, ব্যাপার।

বণিগ্‌বৃত্তি, ব্যাবসাদারি, সওদাগিরি, সাউকারি, পোদ্দারি; দোকানদারি [দ্র ৭৩৯]।

বিক্রয় [দ্র ৭৩৯]। ক্রয় [দ্র ৭৪০]।

কেনাবেচা, বেচাকেনা, ক্রয়বিক্রয়(ক), বিকিকিনি, আদানপ্রদান, লেনদেন। সওদাপত্র, সওদাসুলুপ, খরিদপত্র।

খুচরো কারবার। পাইকারি ব্যবসা; হোল সেল; ডিলারশিপ। এজেন্সি; মহাজনি কারবার।

অন্তর্বাণিজ্য, দেশীয় বাণিজ্য, অন্তর্দেশীয় বাণিজ্য। বহির্বাণিজ্য, বৈদেশিক বাণিজ্য। নৌ বাণিজ্য।

আমদানি(ক); আমদানি বাণিজ্য(ক)। রপ্তানি(ক) [৩১০]; রপ্তানি বাণিজ্য। চালান দেওয়া-।

বিনিময় [দ্র ৭২০]; দ্রব্যবিনিময়, বার্টার।

একচেটিয়া ব্যাবসা, একচেটে ব্যাবসা, মনোপলি।

ব্যবসায় প্রতিষ্ঠান, ব্যাবসা প্রতিষ্ঠান, সওদাগরি প্রতিষ্ঠান, বাণিজ্যালয়, বাণিজ্যশালা, বাণিজ্যাগার, ক্রয়বিক্রয়ালয়; ফার্ম, বিজনেস হাউস; কোম্পানি; করপোরেশন। লিমিটেড কোম্পানি। প্রাইভেট লিমিটেড কোম্পানি। অংশীদারি কারবার; সম্ভূয় সমুত্থান।

ব্যাবসাকেন্দ্র, ব্যবসায় কেন্দ্র, বিজনেস সেন্টার। গঞ্জ, আড়ঙ্গ; পোস্তা, নগরচত্বর।

বাজার, মার্কেট; সুপারমার্কেট, সুপারবাজার; পণ্যবীথি, পণ্যবীথিকা, পণ্যশালা। হাট, হট্ট; হট্টমন্দির, হাটচালা, হাটবাজার; বাজারহাট, দোকানপশার। মেলা।

আড়ত, গোলা, ডিপো; কুঠি; গুদাম [১২৮]। গদি।

দোকান [দ্র ৭৩৯]। নিলামঘর [দ্র ৭৩৯]।

কালোবাজারি। কালোবাজার, ব্ল্যাকমার্কেট। চোরাবাজার। চোরাচালান; চোরাকারবার, স্মাগলিং।

বণিকসংঘ, নিগম, গিল্ড।

**বিণ·** ব্যবসায়িক, বাণিজ্যিক, ব্যাবসাসংক্রান্ত, কারবারি, ব্যাবসাদারি, সওদাগরি।

পাইকারি। খুচরা, খুচরো, রেজা।

বাজারি।

রপ্তানীকৃত। আমদানীকৃত, চালানি।

**বিণ·/বি·** ব্যবসায়ী, ব্যবসিক, ব্যাবসাদার, বণিক, বানিয়া,

বেনে, বণিজ, বেসাতি, সওদাগর, ব্যাপারী, কারবারি, সাধু, সাহুকার, সাউকার, সাহু, সাউ, সার্থ, সার্থবাহ, কেঁয়ে; বিজনেসম্যান। শেঠ, শ্রেষ্ঠী।

পণ্যজীবী, পণ্যাজীব। বাজারি, বাজারিয়া। বাজারিক। হাট্য, হাটুয়া, হেটো, হাটুরে, হাটুরিয়া।

বেনিয়ান; মুৎসুদ্দি; পোদ্দার; দালাল।

মহাজন; পাইকার, হোলসেলার; পরিবেশক, ডিস্ট্রিবিউটার; এজেন্ট, সরবরাহকারী; ডিলার, স্টকিস্ট। খুচরা কারবারি, রিটেলার।

মজুতদার, আড়তদার; গোলদার। কুঠিয়াল, কুঠিওয়ালা, কুঠেল।

দোকানদার [দ্র ৭৩৯]। ক্রেতা [দ্র ৭৪০]।

আমদানিকারক, আমদানিকারী।

রপ্তানিকারক, রপ্তানিকারী, রপ্তানিকার।

নৌবাণিজ্যকারী, সাংযাত্রিক।

অর্ডার সাপ্লায়ার।

ছোট ব্যবসাদার; আদার ব্যাপারী।

## ৭৩৯ বিক্রয়

**বি·** বিক্রি(ক), বেচা-, বেচন, বিক্রয়(ক), বিকি, বয়, পণন, বিপণন, নিষ্ক্রয়; ফিরি(ক), ফেরি(ক)।

কাটতি, বিক্রিবাট্টা, কাটা-, পণ্যতা; বিকানো-, বিকনো-, বিকিয়ে যাওয়া-।

বউনি(ক), সাহিত।

নিলাম(ক), নিলামে বিক্রয়(ক), নিলামে তোলা-; অকশন, নিলামি কারবার।

বিক্রয়কেন্দ্র; দোকান, দোকানঘর, বিপণি [৭৩৮], নিষদ্যা, পসার, আপণ, আপণি, পাণি, পণ্যশালা, পণ্যবিপণি, পণ্যাগার, স্টোর; স্টল, শোরুম; সেলসকাউন্টার, কাউন্টার; ডিপার্টমেন্ট স্টোর, বিভাগীয় বিপণি। বাণিজপথ, বাজার [দ্র ৭৩৮]। হকার্স কর্নার। মিনাবাজার।

দোকানদারি(ক); আড়তদারি। ফিরিওয়ালাগিরি, হকারি।

বিক্রয়নামা, বয়নামা, বিক্রয়পত্র, কবালা, ক্রয়লেখ্য, খোশকবালা। চালান। ক্যাশমেমো।

পণ্য, পণ্যদ্রব্য, পণ্যসম্ভার, পণ্যসামগ্রী, পণ্যভার, পসারা, পশরা, সওদা, বেসাত, বেসাতি, ক্রয্য, মাল। ভোগ্যপণ্য [দ্র ৭৩৫]।

মুদির দোকান, মুদিখানা। মনিহারি দোকান, স্টেশনারি দোকান। লোহার দোকান। ইমারতি দোকান, হার্ডওয়ার স্টোর। দশকর্মের দোকান, দশকর্মভাণ্ডার। মদের দোকান; শুঁড়িখানা, ভাঁটিখানা, আবগারি দোকান; খোলাভাঁটি; বার, আপান। ওষুধের দোকান, ডিসপেন্সারি, দাওয়াখানা। মিষ্টির দোকান। মাংসের দোকান। কাপড়ের দোকান; বস্ত্রালয়, বস্ত্রাগার।

বিক্রয়মূল্য [দ্র ৭৪১]।

**বিণ·** বিক্রেয়, বিক্রয়যোগ্য, বিক্রিতব্য, বিক্রয়সাধ্য, পণিতব্য।

বিক্রিত, পণিত, পণায়িত।

বিক্রয়লব্ধ।

নিলামি।

**[বিপ·]** অবিক্রেয়। অবিক্রীত, পড়ে থাকা-, বিক্রি না হওয়া-।

**বিণ·/বি·** বিক্রেতা, বিক্রয়ী, বিক্রয়িক, বিক্রয়কারী, ব্যাপারী; সেলসম্যান; সেলসগার্ল।

দোকানদার [৭৩৮], দোকানি, প্রাপণিক, আপণিক; পসারি, বেসাতি।

ফিরিওয়ালা, ফেরিওয়ালা, হকার; বঞ্জারা; ভেণ্ডার।

বাজারি [দ্র ৭৩৮]। ব্যবসায়ী [দ্র ৭৩৮]।

নিলামদার।

মুদি। স্টেশনার্স। কালোয়ার, লোহার। মদ্যব্যবসায়ী, শুঁড়ি; আবগার। ময়রা, খাণ্ডবিক, খাণ্ডিক। বস্ত্রব্যবসায়ী [দ্র ৫০৭]। কসাই। গন্ধবণিক।

## ৭৪০ ক্রয়

**বি·** কেনা-, ক্রয়(ক), খরিদ(ক), সওদা করা-, কেনাকাটা(ক); বাজার করা-; দোকান করা-, দোকানপাট(ক), দোকানহাট(ক); মারকেটিং।

নগদ কেনা-, নগদে কেনা-, নগদক্রয়, নগদানগদি, রোক।

ধারে কেনা-, বাকিতে কেনা-; কিস্তিতে কেনা-, হায়ার পারচেজ।

কেনার ক্ষমতা, ক্রয়ক্ষমতা, ক্রয়সাধ্যতা, ক্রয়সীমা।

ক্রয়মূল্য [দ্র ৭৪১]।

জাঁকড়, ফেরতযোগ্যক্রয়।

**বিণ·** ক্রেয়, ক্রেতব্য, ক্রয়যোগ্য, ক্রয়সাধ্য। ক্রীত।

**বিণ·/বি·** ক্রেতা [৭৩৮], খরিদ্দার, খদ্দের, ক্রয়ী, ক্রয়কারী, ক্রায়ক, ক্রয়িক, গ্রাহক, গাহেক, গাহক।

ক্রয়ক্ষম।

ক্রয়েচ্ছু।

**[বিপ·]** অক্রীত।

## ৭৪১ দাম

**বি·** দাম, মূল্য, নিরিখ, কিম্মত, নিষ্ক্রয়, অধিমূল্য, অর্ঘ; দর, হার, পণ, রেট, ভাও, পড়তা, অধিহার। রজতমূল্য; কাঞ্চনমূল্য।

দরদাম, দরদস্তুর।

**[বিপ·]** বিনামূল্য, মুফত, মাগ্না, নিখরচা, ফোকট।

বাজারদর; পাইকারি দর; খুচরা দাম; খোলার দাম; বন্ধের দাম।

বিক্রয়মূল্য [৭৩৯], বিক্রয়দাম, বেচারদাম।

ক্রয়মূল্য [৭৪০], কেনাদাম, খরিদমূল্য, খরিদানি।

দেয়ক, ফি; ভিজিট; দক্ষিণা [দ্র ৭২৯], বিদায়, সম্মানমূল্য। প্রবেশমূল্য, প্রবেশিকা; টিকিট। চাঁদা, তোলা। দর্শনী।

একদর, বাঁধাদাম, একদাম, বাঁধাদর, স্থিরমূল্য।

অধিদেয়, বাট্টা, বাটা, কমিশন, তহরি, দস্তুরি; দালালি; সেলামি, সালামি, পাগড়ি, পেশকস, নজর, নজরানা; পাট্টাসেলামি, পাটাসেলামি, মুসমা।

ছাড়, ডিসকাউন্ট, ধরতি, ধরাট, রিবেট, অবহূতক, বাদসাদ, ছাড়ছোড়।

ভাড়া, মাশুল, কেরায়া; তার্য, তারিক, পারানি [৭২৯], খেয়ার কড়ি, অনুতর, তরপণ্য।

পণ, যৌতুক [৬১৭], বরপণ; কন্যাপণ। পণপ্রথা।

খরচ [দ্র ৭৩১]। শুল্ক, কর [দ্র ৭৪২]। মজুরি [দ্র ৭২৯]। ঘুষ [দ্র ৭৩০]। মুক্তিপণ।

দরপত্র, টেন্ডার, কোটেশন; মূল্য তালিকা।

মূল্যায়ন, মূল্যনির্ধারণ, দামধরা-।

দরকষাকষি(ক), যাচাই(ক), দরাদরি(ক), দামাদামি(ক), দামকষাকষি(ক), দর হাঁকাহাঁকি(ক), পণাপণ।

দামপড়া-, দামকমা-, মূল্যহ্রাস, অবহার, পড়তি, অবচয়, অবমূল্যায়ন; মন্দা, মন্দি, কমদাম, সস্তাদর, সুলভমূল্য, জলের দাম, বাজারমন্দা, অতিমন্দা, ডিপ্রেসন, ডাল; জলের দামে দেওয়া-; মাটির দর।

দাম বাড়া-, মহার্ঘতা, দুর্মূল্যতা, দাম চড়া-, উঠতি, বাজার চড়া-, তেজি, তেজি বাজার, বাজার গরম; বেশি দাম, উচ্চমূল্য, অগ্নিমূল্য; আকাশছোঁয়া দাম, গলাকাটা দাম; বাজারে আগুন লাগা-; মাগ্‌গিগণ্ডার বাজার।

অগ্রিম, আগাম, দাদন [৭৩৩], আগত্রা, পেশগি; বায়না; অগ্রদত্ত, অ্যাডভান্স, অগ্রিমক, অগ্রীয়, অগ্রিমপ্রদান।

দামকমাবাড়া-, তেজিমন্দি।

**বিণ**· দামি, মূল্যবান, মহামূল্য, বহুমূল্য, ব্যয়বহুল, ব্যয়সাধ্য, ব্যয়সাপেক্ষ, সায়বানি; মহার্ঘ, মহার্হ, দুর্মূল্য, অক্রেয়, আক্রা, চড়া, মাগ্‌গি, মাঙ্গা; অগ্নিমূল্য, উচ্চমূল্য; অমূল্য, অনর্ঘ, মূল্যাতীত, মহামূল্যবান।

সস্তা, অল্পমূল্য, কমদামি, কমা, সুলভ, সুলভমূল্য, সুক্রেয়, সুপ্রাপ্য।

মাগনা, বিনামূল্যের, আকড়িয়া।

**ক্রি-বিণ**· অধিকমূল্যে, উচ্চদামে, বেশিদামে; প্রভূতব্যয়ে।

সস্তায়, কমদামে, সুলভে, জলের দরে, সস্তাদরে।

**[বিপ·]** বিনামূল্যে, মুফতে, মাগনায়, আলুফা, ফোকটে, ফোকটসে।

## ৭৪২ শুল্ক

**বি**· শুল্ক [৭৪১], কর, ট্যাক্স, অধিদেয়; উপকর, অধিকর; আপণিক, তোলা; টোল; কুত; রাজস্ব, রাজকর; খাজনা, সালিয়ানা, মালগুজারি; খিরাজ, খেরাজ, তহসিল, তাহুত; নগদান খাজনা।

আয়কর, ইনকামট্যাক্স। চুঙ্গিকর, পণ্যপ্রবেশকর, অক্টরয়, এন্ট্রি ট্যাক্স। জিজিয়া। পিটুনি কর, পিউনিটিভ ট্যাক্স। খুঁটিগাড়ি। ফলকর, বাগাতি। পথশুল্ক, রোডট্যাক্স, পথকর। জলকর। বিক্রয়কর, সেলসট্যাকস। কাসটমস ডিউটি; আমদানি শুল্ক; রপ্তানি শুল্ক। পণ্যশুল্ক, উৎপাদন শুল্ক, এক্‌সাইজ ডিউটি। সম্পদকর, সম্পত্তিকর। দানশুল্ক, গিফ্‌ট ট্যাক্স। পৌরসভাকর, পৌরকর, মিউনিসিপ্যাল ট্যাক্স।

ফি; লাইসেন্স ফি।

অতিরিক্ত কর, সারচার্জ, আবওয়াব। চৌথ।

শুল্কালয়, চুঙ্গিঘর।

প্রত্যক্ষকর। পরোক্ষকর। রেভিনিউ।

করগ্রহ, করগ্রহণ; খাজনা আদায়; তহসিলদারি। পাটোয়ারি, পাটারি।

**বিণ·/বি**· করগ্রাহী, করগ্রহ, করগ্রাহক, খাজনা আদায়কারী, আমলাদার; শৌল্ক, শৌল্কিক; দেওয়ান; জগাতি; তহসিলদার, তসিলদার। মজুমদার। পাটোয়ার।

করদাতা, করদানকারী, করদ।

**বিণ**· করযুক্ত, শুল্কসমেত, করসমেত।

শুল্কসাপেক্ষ। খরাজ।

**[বিপ·]** করমুক্ত, নিষ্কর, লাখেরাজ, আবদা।

## ৭৪৩ লাভ

**বি**· লাভ(ক) [৭২৩], ইষ্টাপত্তি, পণায়, প্রতিলম্ভ, সুফল, পণফাজিল, ফায়দা, মুনাফা, নাফা, কিফায়ত, আসাদন। প্রাপ্ত্যাশা।

লভ্যাংশ, লাভের অঙ্ক। বোনাস, অধিবৃত্তি; ডিভিডেন্ড।

লাভলোকসান; ক্ষতিবৃদ্ধি।

পোষানো-, পড়তা(পড়া), পুষিয়ে যাওয়া-, উশুল(হ)।

ধনলাভ(ক), অর্থলাভ(ক), ধনাগম, অর্থবৃদ্ধি(হ), টাকার মুখ দেখা-, উপার্জন(ক) [দ্র ৭২৯]। দাঁও মারা-।

**বিণ**· লাভজনক, অর্থকরী [৭২৭], অর্থকর, অর্থপ্রদ, অর্থদ, ধনদায়ক, আয়প্রদ, অর্থজনক, ধনদায়ী, অর্থদায়ক, ধনদ, ফলদায়ক, ফলপ্রসূ। আসাদিত।

**বিণ·/বি**· লাভকারী, মুনাফাকারী।

মুনাফাবাজ, মুনাফাখোর; অর্থগৃধ্নু [দ্র ৭৩৪]।

## ৭৪৪ ক্ষতি

**বি**· ক্ষতি [৬৭৫, ৫৫৭], হানি, অনিষ্ট(ক, হ), ন্যয়, ক্ষয়, ক্ষয়ক্ষতি, হরজ, হরজা, খিয়ানত; বিনষ্টি [দ্র ১৩০]; খারাবি; বাদ, বরবাদ(যা, হ)।

অনিষ্টাচরণ(ক), অহিতাচার, অহিতাচরণ, ক্ষতিসাধন(ক), অপকৃতি, অপকার [দ্র ৬৭৫]; অপকারিতা।

লোকসান(ক, হ) [৭৩১], লোকসানি, অতিপতন; অলাভ; অর্থহানি, অর্থনাশ(হ), অর্থনষ্ট(ক), ধনক্ষয়(হ, ক), ধননাশ; যক, চোট খাওয়া-, মার খাওয়া-; মার যাওয়া-। অর্থদূষণ।

অপচয় [দ্র ৭৩১]। বিপর্যয় [দ্র ৬৭৯]।

ঠকা-, ঠকে যাওয়া-; ডোবা-, যজা-; যজানো-, ডোবানো-, ঝোলানো-।

খেসারত, খেসারতি, গচ্চা(দে), গুনাগার, আক্কেল সেলামি; ক্ষতিপূরণ(দে), পুষিয়ে দেওয়া-।

জরিমানা, ফাইন, অর্থদণ্ড, ধনদণ্ড। অবক্রয়, ডিমারেজ, ধরতি।

লাভের গুড় পিঁপড়েয় খায়। ঢাকের দায়ে মনসা বিকনো।

**বিণ**· ক্ষতিকারক, ক্ষতিকর, হানিকর, হানিকারক, অনিষ্টকর [৬৭৫], অনিষ্টজনক; অহিতকর, অপকারী [দ্র ৬৭৫] অনুপকারী, অনুপকারক।

অলাভজনক, লোকসানজনক, লোকসানি, অর্থনাশা, বেফায়দা। অবক্রীত।

**বিণ·/বি·** ক্ষতিগ্রস্ত।

ধননাশকারী, অর্থঘ্ন, ধনক্ষয়কারী।

## ৭৪৫ হিসাব

**বি·** হিসাব(ক), হিসেব(ক), হিসাব নিকাশ, হিসেব নিকেশ, জায়; সূক্ষ্মহিসেব, কড়াক্রান্তি, হিসাব কেতাব; গণনা [দ্র ৪৪২]। সংক্ষিপ্তহিসাব, গোসোয়ারা।

হিসেব দেওয়া-, হিসেব মেলানো-।

ব্যয়বরাদ্দ, বরাদ্দ, বাজেট, আটসাট।

জমাখরচ; আয়ব্যয়। দেনা পাওনা।

লাভলোকসান, লাভক্ষতি, লাভালাভ।

খাত, হেড অব অ্যাকাউন্ট।

হিসাবের খাতা, হিসাবের বই, রেওয়া; খেরো খাতা; জাবদা খাতা, জাবদা বই; খতিয়ান; তুমার; রোকড় [৭২৭], জাবেদা; ক্যাশবই, নগদান; লেজার। ভাউচার।

ব্যালান্স শিট; আয়ব্যয়ের হিসাব।

খাতা লেখা-, খাতা রাখা-, লেখাজোখা-, আটসটা, বুক কিপিং।

হিসাব পরীক্ষা(ক), অডিট; হিসাব নেওয়া-।

**বিণ·** হিসেবি, হিসাবি। বেহিসেবি, হিসাববহির্ভূত।

**বিণ·/বি·** হিসাবরক্ষক, অ্যাকাউন্ট্যান্ট; হিসাবনবিশ। বারসার। আটসটানবিশ, তুমাররক্ষক, তুমারনবিশ।

হিসাবপরীক্ষক, অডিটর। চাটার্ড অ্যাকাউন্ট্যান্ট।

**ক্রি-বিণ·** হিসাবমাফিক, হিসাব মতো।

হিসেবে।

## ৭৪৬ দলিল

**বি·** দলিল, নথি, নথিপত্র, দস্তাবেজ, দলিল দস্তাবেজ, কাগজপত্র, কাগজ, পাট্টা, পাটা, পট্ট, পট্টোলিকা; জমির পাট্টা। ডিড।

প্রমাণপত্র, ডকুমেন্ট। সার্টিফিকেট।

শপথনামা, হলফনামা, এফিডেবিট।

রেকর্ড; ফাইল।

তালিকা [২৬৫], ফর্দ, লিস্ট, নির্ঘণ্ট, ফিরিস্তি; তফসিল।

তালিকাভুক্তি(ক)।

রেজিস্ট্রি(ক), নিবন্ধন, নিবন্ধীকরণ, নথিভুক্তি, নথিভুক্তীকরণ, নথিনিবন্ধন।

বিবরণ, রিপোর্ট [দ্র ৪০৪, ৪০৩]।

নকল, কপি; প্রত্যয়িত নকল, অ্যাটেস্টেড কপি।

সই(ক), সহি(ক), স্বাক্ষর(ক, দে); টিপসই, ঢেরাসই।

সিল, মোহর, সিলমোহর, মুদ্রা; স্ট্যাম্প, রবার স্ট্যাম্প।

মহাফেজখানা, রেকর্ডরুম, আর্কাইভস্।

**বিণ·** দলিলীকৃত, দলিলভুক্ত, নথিবন্দী, নথিভুক্ত, নথিনিবদ্ধ।

তফসিলি, তালিকাভুক্ত।

রেজিস্ট্রীকৃত, নিবন্ধিত।

**বিণ·/বি·** নথিরক্ষক, মহাফেজ।

রেজিস্ট্রার, নিবন্ধক।

নথিপ্রাপক।

স্বাক্ষরকারী, স্বাক্ষরদানকারী।

## ৭৪৭ উন্নয়ন

**বি·** উন্নতি [২৯৪, ৬৭৪], উন্নয়ন(ক), শ্রীবৃদ্ধি, বৃদ্ধি, ঋদ্ধি, সমৃদ্ধি [দ্র ৭৩৪], উচ্ছ্রায়, উচ্ছ্রয়, উপচয়, উদ্বর্তন, উপচয়, জমক, পরিকর্ষ, মাথা তোলা-।

অগ্রগতি, প্রগতি, সমুন্নতি, সমুৎসেধ, সুভূতি, অগ্রসরণ, ক্রমোন্নতি, সমুন্নয়, সমুন্নয়ন, ক্রমোৎকর্ষ। উত্তরণ।

বিকাশ; ক্রমবিকাশ। উত্থান। নবোদয়।

উন্নতি সাধন (ক), অবস্থার উন্নতি, উন্নতি বিধান(ক); এগনো-, এগিয়ে চলা-।

আর্থিক উন্নয়ন, ধনোন্নতি, ধনবৃদ্ধি, বিত্তাধিক্য, অর্থনৈতিক উন্নতি, আর্থিক উন্নতি।

সমাজ উন্নয়ন, সমষ্টি উন্নয়ন; সামাজিক উন্নতি।

দেশের উন্নতি; জাতীয় উন্নতি, জাতির উন্নতি। জাতীয় আয়বৃদ্ধি। পরিবর্তন। প্রতিজীবন, প্রত্যাশ্বাস, প্রত্যুত্থান, পুনরুজ্জীবন; পুনরুন্নয়ন; নবজাগরণ; নবজাগৃতি, রেনেসাঁস।

পদোন্নতি। মহোন্নতি।

সংস্কার(ক), সংস্কার সাধন(ক); সমাজ সংস্কার।

**বিণ·** উন্নত, সমুন্নত, উচ্ছ্রিত, সমৃদ্ধ, সমৃদ্ধিশালী, ঋদ্ধ; উন্নীত, উন্নতিপ্রাপ্ত, উন্নম্র।

অগ্রসর, প্রগত, প্রাগ্রসর, অগ্রগামী, অগ্রবর্তী।

ক্রমোন্নত।

উন্নয়নমূলক, উন্নতিমূলক, শ্রীবৃদ্ধিমূলক।

উন্নয়নশীল, উন্নয়নকামী, উন্নতিকামী, উচ্ছ্রায়ী; উঠতি, উদীয়মান, উন্নতিশীল, উন্নতিমুখ, উত্তিষ্ঠমান।

**বিণ·/বি·** উন্নয়নকারী, উন্নতিকারক, উন্নেতা, শ্রীবৃদ্ধিকারী।

প্রগতিবাদী; পরিবর্তনবাদী।

## ৭৪৮ অবনয়ন

**বি·** অবনতি, অবনয়ন, অবনমন, অনুন্নতি, অসমৃদ্ধি; পতন, পড়ে যাওয়া-।

অধোগতি, অধোগমন, অধঃপতন, অধঃপাত।

অনগ্রসরতা, অনগ্রগতি; পিছিয়ে পড়া-, পিছিয়ে থাকা-, পিছনো-, পিছুহঠা-।

অবস্থা পড়ে যাওয়া-; অর্থনৈতিক বিপর্যয়।

অবক্ষয়, ক্ষয়িষ্ণুতা।

অলক্ষ্মীর দশা প্রাপ্ত হওয়া-। ছারখার হওয়া-।

**বিণ·** অনুন্নত, পশ্চাদ্‌বর্তী, পশ্চাৎপদ, অবনত, অবনমিত।

অনগ্রসর; উন্নয়নশীল।

সমৃদ্ধিহীন, অসমৃদ্ধ, শ্রীহীন।

পতিত, অধঃপতিত।

অপজাত, নিকৃষ্ট।

### ৭৪৯ বিনিয়োগ

**বি·** বিনিয়োগ(ক), টাকা খাটানো-, টাকা ঢালা-, খাটানো-, ধনবিনিয়োগ, ধননিয়োগ, ধনপ্রয়োগ, অর্থপ্রয়োগ, অর্থবিনিয়োগ; অর্থসংস্থান(ক), লগ্নি(ক), অর্থলগ্নি(ক), লগ্নীকরণ; নিয়োগ(ক), অর্থনিয়োগ, নিয়োজন, ইনভেস্টমেন্ট, সম্প্রয়োগ।

বাঁধা(রাখা-), বন্ধক(রাখা-, দে)। শেয়ার, শেয়ার মারকেট; ফাটকা, ফাটকাবাজার, ফাটকাবাজি।

তেজারত, তেজারতি [৭৩৩]। বন্ধকি; বন্ধকি কারবার।

মূলধন, আসল, ধনমূল। নীবি।

**বিণ·** বিনিয়োজিত, নিয়োজিত।

লগ্নি।

বন্ধকি।

**বিণ·/বি·** বিনিয়োগকারী, অর্থবিনিয়োগকারী, অর্থনিয়োগকারী, নিয়োজনকারী।

### ৭৫০ ভাড়া

**বি·** ভাড়া(ক, নে, দে), ভাটক, রেন্ট, কেরায়া। মাশুল [দ্র ৭৪১]।

ইজারা(নে, দে), ঠিকা(দে, নে), লিজ(দে, নে), কটকিনা।

ঠিকাদারি, ঠিকে, ঠিকেদারি; ইজারাদারি।

**বিণ·/বি·** ভাড়াটে, ভাড়াটিয়া। বাড়িওয়ালা, বাড়ির মালিক।

ইজারাদার, ইজারদার, কটকিনাদার; দর ইজারাদার। পাট্টাগ্রাহক, পাট্টাদার।

ঠিকাদার, ঠিকেদার, মস্তজির, কনট্রাক্টার [৬৩৭]।

### ৭৫১ জমিদারি

**বি·** জমিদারি, জমিদারিআনা, জোতদারি, গাদি; জমিদারত্ব; জায়গির; জায়গিরদারি, তালুকদারি। ডিহি; পত্তনি, দরপত্তনি।

মহাল, মহল। খাসমহল, খাসমহাল, খাসতালুক, খাসজমি; খাসখামার।

জমি, জায়গা, জমিজায়গা, জায়গাজমি, জমিজমা, জমিজিরাত; জোত, ক্ষেত, ক্ষেত্র [দ্র ৪৭]। আওল জমি; খামার জমি, খিল জমি; চাকরান জমি, চাহারম জমি; জলান জমি; পয়স্তি জমি, লক্ত; হাওলা জমি; প্রজাবিলি জমি; নানকর; গুজস্ত জমি; জোলান জমি; দেবোত্তর জমি; পিরোত্তর জমি; বিষ্ণুত্তর জমি, ব্রহ্মোত্তর জমি; দোয়ম জমি; নাবাল জমি; পতিত জমি, ফকিরান জমি। মাল জমি; সোয়ম জমি। উঁচুজমি, আজ্জার।

ভূসম্পত্তি [৭২৭], জায়দাদ; স্থাবর সম্পত্তি, জমিজমা।

সামন্ততন্ত্র, জমিদারতন্ত্র। জমিদারি প্রথা।

**বিণ·/বি·** জমিদার, ভূস্বামী, ভূম্যধিকারী; তালুকদার, সামন্ত, অধীন নৃপতি, জায়গিরদার; ভৌমিক, ভুঁইঞা; চাকলাদার, জিলাদার, জোতদার, মালগুজার, ক্ষেত্রাধিপতি, ক্ষেত্রাধিপ, ক্ষেত্রিক, ক্ষেত্রস্বামী, ক্ষেত্রী, ক্ষেত্রপাল, ক্ষেত্রাধিকারী, ক্ষেত্রপতি। ডিহিদার; পত্তনিদার।

বাড়িওয়ালা, ল্যান্ডলর্ড; মালিক।

সামন্তরাজা; চৌধুরী।

**বিণ·** সামন্ততান্ত্রিক।

### ৭৫২ প্রজা

**বি·** প্রজাত্ব, প্রজার ভাব, প্রজাই; প্রজাগিরি(ক)।

প্রজাবিলি; প্রজাস্বত্ব, রাইয়তি।

প্রজাহিত, প্রজারঞ্জন, প্রজাকল্যাণ; প্রজাপালন(ক)।

প্রজাপীড়ন(ক)।

**বিণ·/বি·** প্রজা, রাইয়ত, রায়ত; ফরমানবরদার।

কটকিনা প্রজা; কোর্ফা প্রজা; কোলকর্ষা; কোলজমা; অধীনপ্রজা; দখলিপ্রজা; শিরকস্তা; কাস্তকারদেহী; কাস্তকার পাহি; মোকবরি রাইয়ত; দরপ্রজা; উঠবন্দী প্রজা, উঠবন্দী রায়ত। খুদকস্তা প্রজা; দেউলিয়া প্রজা; না তেয়ান প্রজা; পাইকস্তা প্রজা; পেটাও প্রজা; সিকামি প্রজা; স্থিতিবান প্রজা; কায়েমি প্রজা।

প্রজারঞ্জক, প্রজাপালক।

প্রজাপীড়ক, প্রজাপীড়নকারী।

## ৩০ খেলা-বিনোদন-শিকার

### ৭৫৩ খেলা

**বি·** খেলা(ক), খেলা-, খেল, খেলন, ক্রীড়া, ক্রীড়; স্পোর্টস, গেমস। খেলানো-।

নর্ম, কেলি, লীলা।

বাজি, ভেলকি, ইন্দ্রজাল [দ্র ৩৭৯]।

বিক্রীড়িত, খেলাধূলা, খেলাধুলো।

খেলার সরঞ্জাম, ক্রীড়াসামগ্রী, ক্রীড়নীয়। ব্যাট; বল, গেঁদ, ক্রীড়াকন্দুক।

খেলার পোশাক, জার্সি; ইউনিফর্ম; ট্র্যাক সুট। বুট; রেসিংশু।

খেলনা, ক্রীড়নক, পুতুল, পুতলি, পাঞ্চালী, পাঞ্চালিকা, পঞ্চালী, পঞ্চালিকা, পুত্তলিকা, পুত্তলি, কাঠের পুতুল [দ্র ৪০৮·৬]। কলের পুতুল; দম দেওয়া গাড়ি। ঝুমঝুমি। চুষিকাঠি, চুষ্যি। গুড়িয়া।

খেলাঘর। পুতুলের সংসার।

খেলার মাঠ, মাঠ, ময়দান, ফিল্ড; স্টেডিয়াম; ক্রীড়াভূমি, ক্রীড়াক্ষেত্র, ক্রীড়াঙ্গন, রঙ্গভূমি। কোর্ট। ট্র্যাক; সিন্ডারট্র্যাক; টারটান ট্র্যাক। টার্ফ; অ্যাস্ট্রোটার্ফ। মল্লভূমি, কুস্তির আখড়া, খলুরিকা; ব্যায়ামাগার [দ্র ৯০]।

খেলোয়াড়ি মনোবৃত্তি, খেলোয়াড়ি।

খেলার সাথী, খেলার সঙ্গী, সহখেলোয়াড়।

দল, টিম; টিমস্পিরিট।

ক্রীড়াবিজ্ঞান, নর্মবিজ্ঞান।

খেলার আসর।

**বিণ·** খেলোয়াড় সুলভ; খেলোয়াড়ি।

ক্রীড়নীয়।

